# চাক্‌মা জাতি

(জাতীয় চিত্র ও ইতিবৃত্ত)

সতীশ চন্দ্র ঘোষ

সম্পাদক

রঞ্জিত সেন

অরুণা প্রকাশন

২, কালিদাস সিংহ লেন, কলিকাতা ৭০০ ০০৯

# চাক্‌মা জাতি

## (জাতীয় চিত্র ও ইতিবৃত্ত)

**সতীশ চন্দ্র ঘোষ**

CHAKMA JATI

*(Jatiya Chitra O Itibritta)*

Satish Chandra Ghosh

**প্রথম সংস্করণ**

জুলাই ২০০০

**প্রকাশক**

শ্যামল ভট্টাচার্য্য

**অরুণা প্রকাশন**

২ কালিদাস সিংহ লেন, কলকাতা ৭০০ ০০৯

**লেজার কম্পোজ ও মুদ্রণ**

অরুণা প্রিন্টার্স

২ কালিদাস সিংহ লেন, কলকাতা ৭০০ ০০৯

# প্রকাশকের কথা

অনেক গ্রন্থের মাঝে আমরা কদাচিৎ দু'একটি বই হাতে পাই। এমন বই যাদের বিষয়বস্তু যেমন অনন্য তেমনি তাদের ভাষা। অধিকাংশ ক্ষেত্রে বর্তমানকালে ঐতিহ্যকে ফেলে দেওয়ার একটা সর্বনাশা প্রবণতা প্রবলভাবে মাথাচাড়া দিয়ে উঠছে। আমরা জানি না বৈজ্ঞানিক আবিষ্কার ও প্রযুক্তির ব্যাপক ব্যবহারের ফলে মানুষ তার ধ্রুপদী ভাবনা-চিন্তাকে কতখানি ও কিভাবে বর্জন করতে চায়। আধুনিক বিশ্ব যে সমাজ উপহার দিতে চায় তা এতই সবিময় যে সেখানে দু'বার ভাবার অবকাশ বিরল। কিন্তু আমাদের প্রাচীন প্রাজ্ঞ ব্যক্তিরা, ঋষিরা তো আমাদের ভাবতেই শিখিয়েছিলেন। সেই ভাবনা হবে শতধা, বহুমুখী ও সদা সঞ্চরণমান। আজ আমাদের ভাবনা ভাবছেন গুটি কয় মানুষ, যাঁরা বাণিজ্যিক জগতকে আলো দেখাতে ব্যস্ত, মানুষের মননকে সেভাবে নয়। সুদূর কোন্ এক অঞ্চলের কোন্ এক সংস্কৃতিতে লালিত কোন্ এক ব্যক্তির হাতে আছে এমন যাদুকাঠি যার দ্বারা পৃথিবীর বিভিন্ন স্থানের, বিভিন্ন রুচির ও বিভিন্ন ভাষা তথা সংস্কৃতির আবহাওয়াতে মানুষ জাত প্রভাবিত হচ্ছে। অর্থাৎ মানুষ নিজে বুঝতে এবং ভাবতে ভুলে যাচ্ছে।

আমরা সেই দুরবস্থা হতে একটু রেহাই পেতে চাই। কিন্তু চাই বললেই তো পাওয়া যাবে না চাইবার শক্তিও জানা চাই এবং যেটা চাই সেটা কেমন সেটাও জানা চাই এতসব চাহিদার কথা মাথায় রেখে আমরা খুঁজে চলেছি এমন সব বই যেগুলির আবেদন চিরন্তন, যেগুলি জানিয়েছে আমাদের পূর্ববর্তী প্রজন্মকে যাঁরা বহন করেছিলেন বাংলার সেই বহুকথিত নবজাগরণের আলোকবর্তিতা। ইদানীং পৃথিবী ক্ষুদ্র হতে ক্ষুদ্রতর হতে থাকায় আমাদের সেই মনন যেন হারিয়ে যাচ্ছে অসংখ্য সব ক্ষুদ্রের মধ্যে একটি ক্ষুদ্র হয়ে। আমরা ক্ষুদ্রকেই বৃহৎ আকার দিতে চাই এবং সেজন্য বেছে নিতে চাই এমন কিছু বই যারা সর্বদাই বৃহৎ।

পাঠক এই বৃহৎ-কে অনুভব করলেই বুঝব ক্ষুদ্রের বৃহৎ প্রচেষ্টা মহৎ।

‘চাকমা জাতি (জাতীয় চিত্র ও ইতিবৃত্ত)’ একটি অনবদ্য গ্রন্থ। বহু গবেষণা, দীর্ঘ পরিশ্রম, গভীর মনোযোগ এবং অদম্য উৎসাহ না থাকলে এমন গ্রন্থ লেখা যায় না। বইটি বাংলার ১৩১৬, ইংরাজি ১৯০৯ সালে মুদ্রিত হয়। লেখক তাঁর ‘নিবেদনম্’-এ জানিয়েছেন যে এই বইয়ের তথ্য সংগ্রহ করতে তাঁর চার বছর লেগেছিল আর কিছু সময় লেগেছিল লিখতে। যদি ধরে নিই যে তাঁর মোট সময় লেগেছিল প্রায় পাঁচবছর তবে বেশ স্পষ্ট করেই বলা যেতে পারে যে ১৯০৫ সালের বঙ্গভঙ্গের সময়কালের আগে-পরেই এ গ্রন্থের তথ্য সঙ্কলনের কাজ শুরু হয়েছিল। এই বইয়ের উদ্দেশ্য শুধু ইতিহাস রচনা নয়, লেখকের কথায় একটি ‘অজ্ঞাত জনমণ্ডলীকে দশের সমক্ষে আনিয়া পরিচিত’ করা। এ এক মহৎ উদ্দেশ্য—একটা Mission। এটি প্রাণিত চৈতন্যের মানবপ্রীতির প্রকাশ, ইতিহাসে যার নজির বড় একটা পাওয়া যায় না। লেখক সতীশচন্দ্র ঘোষ চট্টগ্রাম পার্বত্যাঞ্চলে শিক্ষকতা করতে গিয়েছিলেন। শিক্ষকতায় বছর আষ্টেক কাটতে না কাটতেই তিনি ভালোবেসে ফেললেন সেই পার্বত্য প্রদেশ আর সেখানে বসবাসকারী পাহাড়ি মানুষগুলোকে। অর্থ ও ক্ষমতাশূন্য ব্যক্তির পুরাতত্ত্ব সম্বন্ধে অনুসন্ধিৎসা বড় কষ্টকর — এ কথা অকপটে স্বীকার করেছেন লেখক। কিন্তু সমস্ত কষ্টকে স্বীকার করলেও অসুবিধার নিরসন হয় না। যে মানুষদের নিয়ে তিনি লিখবেন তারাও সভ্যতার প্রাগ্রসর জনগোষ্ঠী নয় — তারা অনগ্রসর, সঙ্কুচিত, আত্মপ্রকাশে অনিচ্ছুক মানুষ; শিক্ষিত মানুষের সামনে তারা মুখই খুলতে চায় না। সভ্যতাদর্পী মানুষদের তারা ভয় করে। তাদের অনীহা, তাদের জড়তা কাটিয়ে তাদের কাছ থেকে তথ্য আহরণ করা সহজ নয়। লেখক এমনই একটি কাজে ব্রতী হয়েছিলেন। সে কাজে তিনি সার্থকও হয়েছিলেন যথেষ্ট—রচনা করেছেন একটি অনবদ্য বই, একটি ‘জাতীয় ইতিবৃত্তের সংবাদ’। লেখকের ভাষায় তিনি যা করেছেন তা হল ‘অপূর্ব রহস্য সমাচ্ছন্ন বক্ষ্যমান পার্বত্যজাতির এক অস্পষ্ট ছায়া চিত্রণ’। কৃতী মানুষের এমন নম্রতা, সম্ভ্রমশীল, বিনীত পাণ্ডিত্যের এমন আনত ভঙ্গিমা কি সচরাচর দেখা যায়? বর্তমান গ্রন্থটি একবারে বই আকারে প্রকাশিত হয়নি। এর বিভিন্ন পরিচ্ছেদ ভারতী, প্রবাসী, সাহিত্য, কল্পতরু, বৌদ্ধবন্ধু, পরিষৎ পত্রিকা প্রভৃতিতে প্রবন্ধাকারে, মাসে মাসে প্রকাশিত হয়েছিল। সেই প্রবন্ধগুলিকে গ্রন্থাকারে মুদ্রিত করতে যে বিপুল অর্থের প্রয়োজন হয়েছিল তার অনেকখানিই সুহৃদবর্গের কাছ থেকে এসেছিল, বিশেষ করে চাকমার রাজা ভুবনমোহন রায় বাহাদুর-এর কাছ থেকেও এসেছিল আর্থিক অনুদান। অর্থাৎ লেখকের কাজ এতটাই অভিনব, এতটাই মহৎ এবং আশ্বাস-উদ্দীপক যে তাঁর পারিপার্শ্বের মানুষজন তাঁর গ্রন্থ প্রণয়নের নৈরাশ্যকাতর পরিবেশকে কাটাতে সাহায্য করেছিলেন। এমন বিদ্যোৎসাহিতা এখন আর দেখা যায় না। যখন এ গ্রন্থটি লিখিত হয়েছিল তখন লেখকের সামনে বড় কোনো মডেল ছিল

না। Hunter, Risley, Marshman প্রভৃতি পথিকৃৎ গবেষকদের উপর তিনি নির্ভর করেছেন, ভরসা করেছেন Census Report-এর উপর। এশিয়াটিক সোসাইটির জার্নাল, ক্যালকাটা রিভিউ ইত্যাদি পত্রপত্রিকা থেকে তিনি তথ্য আহরণ করেছেন। ঠিক একই ভাবে ব্যবহার করেছেন 'রাজমালা' বা ত্রিপুরার ইতিহাস। অসংখ্য উপাদানের মধ্যে এতো কয়েকটি মাত্র। বইয়ের পাদটীকা পড়লে বোঝা যায় লেখকের পাণ্ডিত্য কী গভীর! শব্দের ব্যুৎপত্তি, তার প্রয়োগ, তার অর্থ—এ নিয়ে যেমন আলোচনা আছে সেই রকম আলোচনা আছে ইতিহাস, ভূগোল,সাহিত্য, সমাজতত্ত্ব, নৃতত্ত্ব ইত্যাদি নানাবিষয় নিয়ে। একটি জাতির পুরাতত্ত্ব লিখতে গিয়ে তিনি প্রতিবেশী নানা জাতির কথা আলোচনা করেছেন। বিষয়ের এমন বিস্ময়কর ব্যাপ্তি ইতিপূর্বে আর কোনো পার্বত্য জাতির ইতিহাসে দেখা যায়নি। এমন সমুদ্র-প্রমাণ গবেষণার উপর কোনো টীকা বা ভাষ্য লেখা যায় না। গ্রন্থটি নিজেই নিজেতে সম্পূর্ণ। তাই এ গ্রন্থকে বুঝবার জন্য চাকমাজাতি সম্বন্ধে কিছু আধুনিক পাঠ নীচে প্রদত্ত হল। পাঠকদের স্মরণ রাখা প্রয়োজন যে চাকমারা অত্যন্ত নিপীড়িত জাতি। আধুনিক রাজনীতি ও রাষ্ট্র বিবর্তনের অভিঘাতে তারা জর্জরিত। এ পুস্তক যখন লেখা হয়েছিল তখন দেশ ভাগ হয়নি, ফলে চাকমাদের ভাগ্যও ততটা বিড়ম্বিত হয়নি। আজ দেশভাগের ফলে তারা উৎখাত জাতি — ছড়িয়ে আছে নানা স্থানে — বাংলাদেশের পার্বত্য চট্টগ্রামে, ভারতবর্ষের ত্রিপুরা, মিজোরাম, অরুণাচলে। তারা হারিয়েছে তাদের বাসভূমি। অসংখ্য মানুষ আছে ত্রাণ শিবিরে। তাদের মধ্যে উত্থান হয়েছে, আন্দোলন হয়েছে অথচ তাদের ভাগ্য বিপর্যয় কাটেনি—বহুস্থানে তারা উদ্বাস্তু, শরণার্থী — refugee। যাঁরা পৃথিবীর ছিন্নমূল মানুষদের নিয়ে ভাবেন এ বই তাদের ব্যথিত চৈতন্যে প্রলেপ দেবে এই ভেবে যে দ্বিতীয় বিশ্বযুদ্ধোত্তর পৃথিবীতে যারা ছিন্নমূল, বাস্তুচ্যুত তাদেরও এক দিন আমাদের মতোই বসতি ছিল। তাদের পাশে দাঁড়ানো আমাদের কর্তব্য। এই কর্তব্যবোধ থেকে এই বইয়ের পুনর্মুদ্রণ, চাকমাদের সম্বন্ধে নতুন লেখার অবতারণা। চাকমারা এমন একটি মানব গোষ্ঠী যারা দক্ষিণ ও দক্ষিণ-পূর্ব এশিয়ার, ইতিহাস, সমাজ ও সংস্কৃতির সঙ্গে জড়িত, যারা এশিয়ার মানব বৈচিত্রের এক অসাধারণ উপাদান। আব্দুস সাত্তার লিখিত *In the Sylvan Shadows* গ্রন্থটি যাঁরা পড়েছেন তাঁরা চট্টগ্রাম পার্বত্যাঞ্চলের এবং ত্রিপুরার বিভিন্ন উপজাতি ও মানবসম্পদের ধারণা পাবেন। এর সঙ্গে অবশ্যপঠিতব্য গ্রন্থ হল হান্টারের *Statistical Accounts of Bengal*-এর চট্টগ্রাম পার্বত্যাঞ্চল সংক্রান্ত খণ্ডটি। এই সব গ্রন্থের মধ্যে অনেক তথ্য থাকলেও এঁরা কেউই বর্তমান লেখককে ছাপিয়ে যেতে পারেননি। বাংলার উপজাতীয় মানবসম্পদকে জানার জন্য পাঁচটি প্রকৃষ্ট গ্রন্থরাজি হল—

১. William Wilson Hunter : *Statistical Accounts of Bengal*, 20 vols. [এ ক্ষেত্রে পঠিতব্য Vol. 6]

২. L.S.S. O 'Malley : *Bengal District Gazetteers.*

৩. Edward Twite Dalton : *Descriptive Ethnology of Bengal*

৪. Herbert Hope Risley : *The Tribes and Castes of Bengal.*

৫. R.H. Sneyd Hutchinson : *Eastern Bengal and Assam District Gazetteers,Chittagong Hill Tracts.*

এই সমস্ত গ্রন্থগুলি লিখিত হয়েছিল উনিশ শতকের শেষে ও বিশ শতকের প্রথমে। তখন ভারতবর্ষের জনজাতিকে নতুন করে জানার ও বোঝার চেষ্টা ব্রিটিশ সাম্রাজ্যের অভ্যন্তরে শুরু হয়েছিল। ভারতীয় মানবশক্তির অভ্যন্তরকে জানার এই পরিবেশেই বর্তমান গ্রন্থটি লিখিত হয়েছে। এর বিশেষত্ব হল যে এর মধ্যে ইতিহাস, ভূগোল, সমাজতত্ত্ব ও নৃতত্ত্বকে সামনে রেখে এক সার্বিক পুরাতত্ত্বের ইতিবৃত্ত রচনার প্রয়াস হয়েছে। উদাহরণস্বরূপ ১৩ পৃষ্ঠার ১ নং পাদটীকায় বুদ্ধদেব ও বুদ্ধমূর্তি সম্বন্ধে যে আলোচনা আছে তা Iconography-র বিষয়। আবার ১৯ নং পৃষ্ঠার ২নং পাদটীকায় এবং ২১পৃষ্ঠার সমস্ত পাদটীকায় যা আলোচিত হয়েছে তা সাহিত্য ও সাহিত্যের ইতিহাসের অন্তর্ভুক্ত বিষয়। তাকে পুরাতত্ত্বের আলোচনায় ব্যবহার করা হয়েছে। এই রকম একাধিক শৃঙ্খলাকে জড়িয়ে আলোচনা রয়েছে সমস্ত বইতে। বই-এ ব্যবহৃত পাদটীকার ব্যাপকতা, তার ভার ও গাম্ভীর্য প্রমাণ করে যে লেখক সত্যানুসন্ধানী। তথ্যের ভেতর দিয়ে তিনি সত্যকে খোঁজেন। এটি প্রকৃত ঐতিহাসিকদের ধর্ম। এই অর্থে এই বই একটি প্রকৃত ইতিহাস গ্রন্থ। যেখানে ঐতিহাসিক বিতর্ক রয়েছে সেখানে তিনি সমানভাবে তথ্যসংগ্রহে আগ্রহী—যেমন ২৫ পৃষ্ঠার ৩ নং পাদটীকায়। চট্টগ্রাম কেন ইসলামাবাদ হল তার অতিসংক্ষিপ্ত বর্ণনা আছে এই টীকায়। অনুরূপভাবে ২৯ নং পৃষ্ঠার ১নং পাদটীকায় এবং ৯৪ পৃষ্ঠার ১ নং পাদটীকায় পাঠক পাবেন কর্নফুলী নদীর উপর ছোট একটি ভৌগোলিক আলোচনা। এই রকমভাবে সমস্ত বইজুড়ে ছোট ছোট জ্ঞানের জানালা খুলে দেওয়া হয়েছে। পাঠকদের জন্য সংগোপনে সঞ্চয় করা হয়েছে অপার্থিব বিস্ময় ও অনাস্বাদিত পুলকের ভাণ্ডার। এমন সার্থক লেখা সহজে মেলে না। এই বইয়ের উপর নতুন কোনো সংযোজন করা সম্ভব নয় কারণ চাকমাজাতির পুরাতত্ত্ব নিয়ে নতুন কোনো তথ্যের উৎখনন ঘটেনি। আধুনিক কালের সমস্ত লেখাই চাকমাদের রাষ্ট্র বিপ্লবজনিত ভাগ্য বিপর্যয় নিয়ে গবেষণা। নীচে আমরা কিছু আলোচনা সন্নিবেশিত করলাম যা পাঠ করলে পাঠকের পক্ষে বর্তমান পুস্তকের দুর্গম অভ্যন্তরে প্রবেশ করা সম্ভব হবে। বলা যেতে পারে যে নীচে যা দেওয়া হল তা সমস্ত বইয়ের প্রারম্ভিক কথা। মনে রাখতে হবে যে চাকমা জাতি প্রধানত তিনভাগে বিভক্ত—চাকমা, টংচঙ্গ্যা ও দৈংনাক। আমাদের নীচের আলোচনায় যখনই চাকমাজাতির উল্লেখ হয়েছে তখন সামগ্রিকভাবে তার উল্লেখ হয়েছে, বিশ্লেষিত অর্থে নয়। বর্তমান গ্রন্থের ৩৯ পৃষ্ঠা অনন্তর এর আলোচনা আছে। চাকমাদের মধ্যে অভ্যন্তর বিভাজন অনেক ঐতিহাসিক স্বীকার করেন না। তবে তাদের মধ্যে অনেক গোষ্ঠী ছিল এবং তাদের বর্ণনা বর্তমান গ্রন্থের ৪৪-৪৬ পৃষ্ঠায় পাওয়া যাবে। এই

বইয়ের আরও দু-একটি বিশেষ দিক আছে। এর মধ্যে কুকিদের সম্বন্ধে নানা তথ্য আছে এবং আছে চাকমা জাতির স্ত্রী স্বাধীনতা বিষয়ক আলোচনা (পৃপৃ. ১৩৯-৪১)। এ আলোচনাগুলি বড়ই দুর্লভ। এগুলি জ্ঞান জগতের হীরামাণিক্য। পাঠক-পাঠিকা এর কিঞ্চিৎ লাভ করলেই নিজেদের ধন্য মনে করবেন। এই পুস্তকের পুর্নমুদ্রণের জন্য আমরা অরুণা প্রকাশনের কর্ণধার শ্রীশ্যামল ভট্টাচার্য ও তাঁর স্ত্রী শ্রীমতী অরুণা ভট্টাচার্যকে ধন্যবাদ জানাই। তাঁরা এই গ্রন্থ এবং অনুরূপ আরও অসংখ্য দুষ্প্রাপ্য পুরাতন বই পুর্নমুদ্রণ করে বাঙালি বিদ্যোৎসাহিতার যে পরিচয় দিয়েছেন তার দ্বারা বাংলার মুদ্রণ জগতে তাঁদের স্থান অক্ষয় হয়ে রইল। পরিশেষে আমরা ধন্যবাদ জানাই বঙ্গীয় সাহিত্য পরিষৎকে। কৃতজ্ঞতা স্বীকার করি তাদের। তারা এই বৃহৎ সংগ্রহশালার দ্বার পাঠকদের কাছে অর্গলমুক্ত না করলে এ গ্রন্থের পুনর্মুদ্রণ সম্ভব হত না। এতবড় গ্রন্থ পাঠ করার জন্য প্রস্তুতি দরকার। নীচে আমরা তাই পুস্তকের পূর্বকথা লিপিবদ্ধ করলাম।

*** *** ***

### পুস্তকের পূর্বকথা

চাকমাজাতি একটি পার্বত্যজাতি। বাংলাদেশের চট্টগ্রামের পার্বত্য অঞ্চলে তাদের বাস। ইতিহাসে তারা চাংমাজাতি রূপেও পরিচিত। ইংরাজি ভাষায় তাদের নাম দুভাবে লিখিত হয়—Chakma এবং Changma। ভারতবর্ষের উত্তর-পূর্ব অঞ্চলেও তাদের শাখা-প্রশাখা বিস্তৃত রয়েছে। চট্টগ্রামের পার্বত্য অঞ্চলেই তাদের মূল বসতি। সেখানে তারা সংখ্যায় সবচেয়ে বেশী এবং সবচেয়ে প্রধান প্রাচীন জনগোষ্ঠী (ethnic group)। সেই অঞ্চলের সমস্ত উপজাতীয় (tribal) জনগণের তারা পঞ্চাশ শতাংশ। টংচঙ্গা (Tangchangya) বলে যে উপজাতির কথা আমরা শুনতে পাই তারা চাকমাজাতিরই একটি অংশ। এই দুই জাতির মানুষের ভাষা এক, তাদের সংস্কৃতি ও আচার অনুষ্ঠান এক। এমনকি তাদের ধর্মও এক, সে ধর্ম হল থেরবাদ (Theravada) বৌদ্ধধর্ম।

সংস্কৃতে থোবাদকে বলে স্থবিরবাদ — যা প্রাচীন তার জ্ঞান, যাঁরা প্রাচীন তাঁদের উপদেশ ('The Teaching of the Elders' or 'the Ancient Teaching')। এটি হল বৌদ্ধ ধর্মের সবচেয়ে প্রাচীনতম দর্শন। এর প্রতিষ্ঠা হয়েছিল ভারতবর্ষে। এটি বৌদ্ধধর্মের রক্ষণশীল ভাগ। শ্রীলঙ্কার ৭০ শতাংশ মানুষ এই ধর্ম মেনে চলে। এছাড়া কম্বোডিয়া, লাওস, ব্রহ্মদেশ, থাইল্যান্ড এবং চিন, ভিয়েতনাম ও বাংলাদেশের কোনো কোনো স্থানে এই ধর্ম প্রচলিত আছে। চাকমারা এই ধর্মের অন্তর্ভুক্ত মানুষ।

জনগোষ্ঠী হিসাবে (ethnically) চাকমারা হল তিব্বতী-বর্মী (Tibeto-Burman) মানুষ। সেই অর্থে হিমালয়ের পাদদেশে অবস্থিত সমস্ত পার্বত্য জনগোষ্ঠী—যাদের আমরা

উত্তর-পূর্ব ভারতে দেখতে পাই — তাদের সকলের সঙ্গে এদের প্রাচীন স্থানিক বন্ধন রয়েছে। তাদের সম্বন্ধে নৃতাত্ত্বিক-ঐতিহাসিকদের মত এই রকম ঃ "Ethnically, the Chakmas are Tibeto-Burman,and are thus closely related to tribes in the foothils of the Himalaya. Their ancestors came from the Magadhan Kingdom (Now Bihar, India) to settle in Arakan and most of them later moved to Bangladesh, settling in the Cox's Bazar District, the Korpos Mohol [Karpas Mahal] area and areas of the present Mizoram" (en. wikipedia. org/wiki/Chakma_people) এই আলোচনা থেকে স্পষ্ট যে চাকমারা মূলত ভারতবর্ষের মানুষ। কয়েকশ বছর আগে তারা জীবিকার সন্ধানে পূর্ব দিকে যাত্রা করে এবং শেষ পর্যন্ত সমুদ্র সন্নিকটে পার্বত্য সমতলে স্থায়ী বসতি স্থাপন করে। সেখানে তারা এতই প্রাধান্য বিস্তার করে যে সমস্ত চট্টগ্রাম পার্বত্য অঞ্চলের উপর তারা নিজেদের আধিপত্য ও প্রাধান্য কায়েম করতে সক্ষম হয়। তারাই হয়ে ওঠে চট্টগ্রাম পার্বত্যাঞ্চলের শাসক গোষ্ঠী। পরবর্তীকালে তাদের প্রাধান্য কমে যায় এবং তাদের শাসক রাজা দেবাশীষ রায় একজন প্রতীক শাসকের (sybolic rules) রূপ নিয়ে অবস্থান করতে থাকেন।

চাকমাদের উদ্ভব সম্পর্কে আরও অন্য মত আছে। (পরিশিষ্ট-১ দেখুন)

চাকমাদের জানতে হলে চট্টগ্রাম পার্বত্য অঞ্চলকে জানা দরকার। এটি বাংলাদেশের দক্ষিণ-পূর্ব অঞ্চলে অবস্থিত। এর অবস্থান ২১° ২৫' ও ২৩° ৪৫' উত্তর অক্ষরেখা এবং ৯১° ৫৪' ও ৯২° ৫০' পূর্বদ্রাঘিমা রেখার মধ্যে। বাংলাদেশের রাঙ্গামাটি, খাগরাছড়ি, বান্দরবন প্রভৃতি অঞ্চল নিয়ে পার্বত্য চট্টগ্রাম গঠিত হয়েছিল। এর উত্তরে ভারতীয় রাজ্য ত্রিপুরা, দক্ষিণে ব্রহ্মদেশের আরাকান পার্বত্যমালা, পূর্বে মিজোরামের লুসাই ও ব্রহ্মদেশের আরাকান পার্বত্যমালা ও পশ্চিমে চট্টগ্রাম জেলা। ১৯৪৭ সালে এই অঞ্চলের সমগ্র জনসংখ্যার মধ্যে প্রাচীন জনগোষ্ঠীর সংখ্যা ছিল ৯৭.৫ শতাংশ। মুসলমানদের সংখ্যা ছিল নগন্য। সেখানকার ভূমিজ মানুষরা হল চাকমা, মর্ম (Marmas), মরুং (Marungs), খুমি (Khumis), চক (Chaks), ত্রিপুর, তেনচুংগ্যা (Tenchungyas) বা টংচঙ্গা, পাংখো (Pankhos),ম্রু (Mrus) বা মুরু, বম (Bawms) খ্যাংগ, (Khyangs)। এছাড়া এখানে আছে গুর্খা, অসম, সাঁওতাল ইত্যাদিরা। এদের মধ্যে চাকমা, মুরুং, চক, মর্ম, খুমি ইত্যাদিরা হল বৌদ্ধ। ত্রিপুররা হল হিন্দু। লুসাই, বম, পাংখো ও খ্যাংগরা হল খ্রিস্টান। ১৯৪৭ সালে দেশভাগের সময়ে অমুসলমান জনসংখ্যা ছিল ৯৭.৫ শতাংশ। বৌদ্ধদের সংখ্যা ছিল ৮৫ শতাংশ, হিন্দুদের সংখ্যা ছিল ১০ শতাংশ, আদিম ধর্মাবলম্বী (Animists) ছিল ৩ শতাংশ ও মুসলমানরা ছিল ১.৫ শতাংশ। এখানকার সমস্ত মানুষই উপজাতীয়। এরা প্রথাগত ভাবে ঝুম চাষ করত। ১৯৯১ সালের জণগণনায় দেখা গেছে যে পার্বত্য চট্টগ্রামের মোট জনসংখ্যা হল ৯, ৭৪,৪৪৭। এর মধ্যে

৫০,১, ১১৪ জন মানুষই হচ্ছে উপজাতীয়। (পরিশিষ্ট-২ দেখুন) ঝুম পদ্ধতিতে চাষ করত বলে তাদের বলা হয় ঝুমিয়া বা জুমিয়া [উচ্চারণের দোষে 'ঝ' আপভ্রংশ হয়ে 'জ' হয়েছে।]

এতরকম মানুষদের নিয়ে যে জনসমাজ তার ভেতর ঐক্য কতটুকু ছিল? মনে রাখতে হবে যে চট্টগ্রাম পার্বত্য সমাজে প্রধান জনগোষ্ঠী বলতে ছিল দশটি—চাকমা, মর্ম, ত্রিপুর, চক, মুরুং, খুমি, লুসাই, খ্যাংগ, বম ও পাংখো। এদের সম্বন্ধে লিখতে গিয়ে বিকচকুমার চৌধুরী লিখেছেন : "Though these people possess diverse national identity, they have cultural, religious and ethnic affinity among themselves quite different from the Bengali-Muslims, the ruling and dominant class in Bangladesh. The indigenious people of the CHT [Chittagong Hill Tracts] have been living side by side for centuries together without any racial conflict. The CHT is basically, the land of ten national minorities." [Bikach Kumar Chowdhury : *Genesis of Chakma Movement* (1772-1989) : Historic Background, Tripura Darpan Prakashani, Agartala 1991, pp. 2-3]

আসলে উপজাতীয় মানুষেরা স্বভাবতই শান্তিপ্রিয়, আপন কাজে নিমগ্ন সহাবস্থানে বিশ্বাসী মানুষ। ঔপনিবেশিক যুগ থেকেই সারা ভারতবর্ষের উপজাতীয় মণ্ডলে যা ঘটেছে এখানেও তাই হয়েছে—অনুপ্রবেশ ঘটেছে বাইরের থেকে, তাদের উৎখাত করার বা তাদের অবস্থানকে নাড়িয়ে দেওয়ার চেষ্টা হয়েছে বাইরে থেকে। ফলে তাদের মধ্যে দেখা দিয়েছে অস্থিরতা। এদের সম্মিলিত শক্তি কম নয়। এদের মধ্যে সবচেয়ে শক্তিশালী ছিল চাকমারা। আরাকানরা তাদের বলত সক্ বা সাক (Saks) বা থেক (Theks), স্থানীয় ভাষায় ছেক। ১৫৪৬ সালে আরাকান রাজ মেং বেং-এর (Meng Beng), সঙ্গে বর্মীদের যুদ্ধ হয়। সেই যুদ্ধের সময় সাক রাজা আরাকানদের আক্রমণ করে কক্স বাজারের অন্তর্গত রামু (Ramu) অঞ্চলটি দখল করে নেন।

ইউরোপীয়রা যখন ভারতবর্ষে এল তখনও চাকমারা ছিল একটি গুরুত্বপূর্ণ উপজাতি। সপ্তদশ শতকের শুরুতে পর্তুগীজরা তাদের চাকোমা (Chakomas) বলে উল্লেখ করেছে। এই সময় ডিয়েগো ডি অ্যাস্টর (Diego de Astor) নামে একজন পর্তুগীজ বাংলার একটি মানচিত্র আঁকেন। সেই মানচিত্রের পর্তুগীজ নাম ছিল 'ডেস্‌ক্রিপকাও ডো রেইনো ডি বেঙ্গলা' (*Descripcao do Reino de Bengalla*)। ১৬১৫ সালে জোয়া ডি ব্যারোস (Joa de Barros) নামে একজন ভদ্রলোক একটি বই লিখেছিলেন। বইটির নাম কোয়ার্টা ডিকাডা ডা এশিয়া (Quarta decada da asia যার অর্থ Fourth deade of Asia বা এশিয়ার চার দশক)। এই বইতে সেই মানচিত্র সযত্নে মুদ্রিত হয়েছিল। এই মানচিত্রে চাকমাদের 'চকোমা' (Chakomas) বলে উল্লেখ করা হয়েছে। চাকোমাস (Chakomas)বলে একটি স্থানের

উল্লেখ আছে এই মানচিত্রে। গবেষকরা বলেছেন যে কর্ণফুলী নদীর পূর্ব তীরে চাকোমাস অঞ্চলটি অবস্থিত ছিল। এইটিই ছিল চাকমাদের প্রাচীন অবস্থান। পরে এই অঞ্চলটি আরাকান রাজ দখল করে নেন। ১৫৯৩ থেকে ১৬১২ সালের মধ্যে আরাকান রাজা মেং রাজগ্রি সেলিম শাহ (Meng Rajagri Salim Shah) এই অঞ্চলে রাজত্ব করতেন। ১৬০৭ সালে এক পর্তুগীজ বণিককে লিখিত এক পত্রে তিনি নিজেকে আরাকান, চাকমা ও বাংলার সর্বপ্রধান এবং সর্বোচ্চ রাজা বলে উল্লেখ করেছেন।

[এই নিয়ে পঠিতব্য গ্রন্থ Sir Arthur P. Phayre, Chief Commissioners of Burma, *History of Burma*, p. 79 এবং উল্লেখ্য http:\\ catalogo.bnportugal.pt.ipac.sp? session]

আরাকানদের দ্বারা পরাজিত হয়ে চাকমারা তাদের প্রসারিত অবস্থান থেকে হটে যেতে থাকে এবং শেষ পর্যন্ত পার্বত্য চট্টগ্রাম বলতে যে অঞ্চলকে আমরা এখন বুঝি তারই মধ্যে স্থান সংকীর্ণ গণ্ডিতে অবস্থান করতে থাকে। সেখানে আলেকইয়াংদং (Alekyangdon) নামক স্থানে তাদের রাজধানী প্রতিষ্ঠিত হয়। গবেষকরা বলেন যে বর্তমানে আলিকাদাম (Alikadam) নামে যে স্থানের কথা আমরা জানতে পারি সেটিই ছিল প্রাচীন আলেকইয়াংদং। সেখান থেকে—কিছুকাল পরে আরেকটু স্থিতিশীল হলে —তারা উত্তর দিকে ধীরে ধীরে ছড়িয়ে যেতে শুরু করে এবং বর্তমানে চট্টগ্রামের রাঙ্গুনিয়া (Rangunia), রৌজান (Rauzan), ফটিকচারি নামক উপজেলাগুলি ঘিরে একটি বড় এলাকায় তারা নিজেদের প্রতিষ্ঠিত করে ফেলে। এইভাবে তাদের বসতিভিত্তিক স্থিতিশীলতা গড়ে ওঠে।

[চাকমা জাতির ইতিহাস নিয়ে পঠিতব্য গ্রন্থ হল সৌগত চাকমা লিখিত **পার্বত্য চট্টগ্রমের উপজাতি ও সংস্কৃতি**]

১৯৬৬ সালে বাংলার মোগল সুবেদার শায়েস্তা খান আরাকানদের পরাজিত করেন এবং চট্টগ্রাম দখল করে নিয়ে তার নতুন নামকরণ করেন ইসলামাবাদ। কিন্তু তিনি চাকমাদের উপর আক্রমণ চালাননি। ফলে মোগল বিজয়ের প্রাথমিক পর্বে চাকমাদের সঙ্গে মোগলদের সম্পর্ক খারাপ হয়নি। এর একটি কারণ বোধহয় এই যে মোগলরা চট্টগ্রামের সমতল স্থানে নিজেদের শাসন কায়েম করেছিল, পার্বত্য চট্টগ্রামের দিকে তাদের সাম্রাজ্যের থাবা বাড়ায়নি। কিন্তু সাম্রাজ্য প্রসারশীল হলে পরিস্থিতি সহজ থাকে না। অচিরেই মোগলদের সঙ্গে চাকমাদের গোলযোগ উপস্থিত হয়। চাকমারা চট্টগ্রামের সঙ্গে ব্যবসা-বাণিজ্য করত। মোগলদের সঙ্গে সম্পর্কের অবনতি ঘটলে তারা চাকমাদের কাছ থেকে কর দাবি করতে লাগল। এইভাবে স্থিতিশীল চাকমাদের মধ্যে অস্থিরতা দেখা দিল।

মোগল-চাকমা সম্পর্কের মধ্যে শান্তি স্থাপিত হল ১৭১৩ সালে। তারপর থেকে বিবদমান দুই তরফের মধ্যে আর কোনো বড়মাপের বিশৃঙ্খলা হয়নি। মোগলরা কখনোই প্রত্যন্তের মানুষদের উপর জবরদস্ত শাসন চাপিয়ে দিতে চাননি। আনুগত্যের শিথিল কাঠামোর মধ্যে থেকে প্রত্যন্তের মানুষ কর দিলেই তারা খুশি থাকতেন। ফলে চাকমাদের উপর তারা দমন-পীড়নমূলক আধিপত্যকে চাপাতে চাননি। মোগলরা চাকমা রাজ শুকদেবকে পুরস্কৃত করেছিলেন। তাঁদের আশীর্বাদপুষ্ট হয়ে শুকদেব একটি নতুন রাজধানী স্থাপন করেন। সেই রাজধানীর নাম হয় 'শুকবিলাস'। এখনও এই রাজার রাজপ্রাসাদ ও অন্যান্য স্থাপত্যের ভগ্নাবশেষ এখানে পাওয়া যায়। পরবর্তী কালে শুকবিলাস থেকে রাজানগর নামক স্থানে রাজধানী সরিয়ে নিয়ে যাওয়া হয়।

চাকমা জাতির মধ্যে বিপর্যয় নেমে এল ইংরাজ ঔপনিবেশিক শাসনকালে। ১৭৬০ সালে মীর কাশিম বাংলার নবাবীপদ পাওয়ার লোভে চট্টগ্রাম, বর্ধমান ও মেদিনীপুর এই তিনটি বর্ধিষ্ণু অঞ্চল ইংরাজ ইষ্ট ইন্ডিয়া কোম্পানীর হাতে সমর্পন করেন। এই তিনটি ছিল তখন বাংলাদেশের উদ্‌বৃত্ত জেলা। ১৭৬১ সালের ৫ই জানুয়ারি কোম্পানীর প্রতিনিধি হিসাবে হ্যারি ভেরেল্‌স্ট (Harry Verlest) চট্টগ্রাম জেলার দায়িত্ব নেন। তখন এই জেলার দায়িত্বে ছিলেন মহম্মদ রেজা খাঁ। রেজা খাঁ কাছ থেকে দায়িত্বভার গ্রহণ করেই হ্যারি ভেরেল্‌স্ট চাকমাদের উপর চাপ সৃষ্টি করতে লাগলেন। চাকমা রাজা ছিলেন তখন শের দৌলত খাঁ। তিনি মোগলদের কর দিতেন, বিনিময়ে ছিলেন সমস্ত অভ্যন্তরীন ব্যাপারে স্বাধীন। তিনি কোম্পানীর আধিপত্যমূলক কর্তৃত্ব মানতে রাজি ছিলেন না। কোম্পানীর শাসনকর্তারা এই সময়ে চট্টগ্রাম পার্বত্য অঞ্চলে কর বৃদ্ধি করেছিলেন। সেটিও চাকমারা স্বীকার করে নেয়নি। এগুলি সব ছিল যুদ্ধের পরিস্থিতিকে উস্কে দেওয়ার মতো ঘটনা। কোম্পানীর সঙ্গে চাকমাদের যুদ্ধ শুরু হল অচিরেই। যুদ্ধ চলেছিল ১৭৮৭ সাল পর্যন্ত। ১৭৭০, ১৭৮০, ১৭৮২ ও ১৭৮৫ সালে কোম্পানী চার বার চাকমাদের বিরুদ্ধে অভিযান চালিয়েছিল। ১৭৮৫ সালে ইংরেজরা বুঝতে পারল যে চাকমাদের সম্পূর্ণ দমন করা যাবে না। তাই কোম্পানী চাকমাদের সঙ্গে আলাপ-আলোচনা শুরু করল। তখন চাকমা রাজা ছিলেন শের দৌলত খানের পুত্র রাজা জান বক্স খান (Jan Box Khan)। চাকমারাও বুঝতে পারছিল যে বেশী দিন ইংরেজদের প্রতিরোধ করা সম্ভব নয়। ১৭৮৭ সালে চাকমা রাজা কোম্পানীর সার্বভৌমত্ব মেনে নিলেন। প্রতিবছর ৫০০ মন তুলা তিনি কোম্পানীকে দান করবেন বলে প্রতিশ্রুতি দিলেন। কলকাতায় এই দুই সার্বভৌম ও অধীনস্থ শক্তির মধ্যে শান্তি চুক্তি স্বাক্ষরিত হল।

গভর্নর জেনারেল লর্ড কর্ণওয়ালিস ও চাকমা রাজার মধ্যে যে চুক্তি হয়েছিল তার শর্ত ছিল নিম্নরূপ ঃ

১. ইষ্ট ইন্ডিয়া কোম্পানী জান বক্স খানকে চাকমা জাতির রাজা বলে স্বীকার করে নিল।

২. চাকমা রাজা স্বীকার করে নিলেন যে তাঁর রাজ্যে রাজস্ব আদায়ের দায়িত্ব তাঁর।

৩. কোম্পানী স্বীকার করে নিল যে ব্রিটিশ সরকারের দায়িত্ব হচ্ছে উপজাতীয় মানুষদের স্বশাসন (Autonomy) বজায় রাখা এবং সেখানে সমতলের মানুষদের অনুপ্রবেশ বন্ধ রাখা।

৪. জান বক্স খান চুক্তির দ্বারা অঙ্গীকারবদ্ধ হলেন যে তাঁর অঞ্চলে শান্তি-শৃঙ্খলা তিনি বজায় রাখবেন।

৫. এই শর্তও কবুল করা হল যে চাকমাদের ভূখণ্ডে ইংরেজ সৈন্য থাকবে। তাদের উদ্দেশ্য হবে চাকমাদের ভীতি প্রদর্শন করা নয়, বরং অন্যান্য দুর্ধর্ষ উপজাতির আক্রমণ থেকে চাকমাদের রক্ষা করা।

১৮২৯ সালে তৎকালীন চট্টগ্রামের ব্রিটিশ কমিশনার মেনে নিয়েছিলেন—অর্থাৎ পুরাতন চুক্তি-শর্তগুলিকে নতুন করে কবুল করেছিলেন এই ভাষায়—

"The hill tribes were not British subjects but merely tributaries & we recognized no right on our part to interfere with their internal arrangements. The near neigbourhood of a powerful & stable government naturally brought the Chief by degree under control & every living chief paid to the Chittagong collector a certain tribute or yearly gifts. These sums were at first fluctuating in amount but gradually were brought to specific & fixed limit, eventully taking the shape not as tribute but as revenue to the state."

উপরে উল্লিখিত কমিশনার হ্যালহেডের ঘোষণা স্পষ্ট করে দিয়েছিল যে উপজাতিরা (tribes) কেউ ব্রিটিশ প্রজা নয়। অতএব উপজাতিদের অভ্যন্তরীণ জীবন যাপনে হস্তক্ষেপ করার কোনো অধিকার ব্রিটিশ সরকারের নেই। এর সঙ্গে অবশ্য এও ঘোষণা করা হল যে পরিপার্শ্বের এক শক্তিশালী সুস্থিত সরকার প্রতিবেশীরূপে বহাল থাকায় চাকমা প্রধান (Chief) ধীরে ধীরে ব্রিটিশ নিয়ন্ত্রণে এসেছেন এবং অন্যান্য উপজাতির প্রত্যেক প্রধানই চট্টগ্রামের রাজস্ব আদায়কারী (Collector) এর কাছে নির্দিষ্ট কর বা বাৎসরিক উপহার প্রদান করেছেন। এই করই শেষ পর্যন্ত রাষ্ট্রকে প্রদেয় রাজস্বে পরিণত হয়েছিল। এই ঘোষণার মধ্যে প্রচ্ছন্ন ছিল অন্য একটি ঘোষণা— ব্রিটিশ প্রাধান্যের (British Supremacy) একটি ধারণা। এই ধারণা থেকেই পরবর্তী কালে ব্রিটিশ সর্বোত্তমতার ধারণা (Concept of the British Paramountcy) জন্মলাভ করেছিল।

[পঠিতব্য গ্রন্থ Dr. Suniti Bhusan Kanungo, (Professor of History, University of Chittagong), *Chakma Resistance to British Domination*

*1772-1798*; S.P. Talukdar, *The Chakmas : Life and Struggle*, এবং Government of Bengladesh, *The District Gazetteer of Chittagong Hill Tracts*]

১৯৪৭ সালে ব্রিটিশ সরকারের অপসারণ ও দেশভাগের পর থেকে চাকমারা মূলত বাংলাদেশের চট্টগ্রাম পার্বত্য অঞ্চলেই বাস করত। বিগত কয়েক শতাব্দী ধরে এইটিই ছিল তাদের বাসভূমি। কিন্তু ধীরে ধীরে বাঙালি জাতির মানুষ (Ethnic Bengalis) চাকমা অধ্যুষিত অঞ্চলে প্রবেশ করতে থাকলে চট্টগ্রাম পার্বত্য অঞ্চলে গোলযোগ শুরু হয়। চাকমারা বিদ্রোহ করে। পরপর যে সরকারই ক্ষমতায় এসেছে তারাই চাকমা উত্থানকে নির্মমভাবে দমন করেছেন। শেষ পর্যন্ত ১৯৯৭ সালে শান্তি চুক্তি স্থাপিত হয়। ভারতবর্ষে চাকমারা মিজোরামে বসবাস করে : চাকমাদের রাজনৈতিক ক্ষমতা ও আত্মপরিচয়ের (Identity) একমাত্র সংগঠন হল Chakma Autonomous District Council. ভারতবর্ষের এই প্রতিষ্ঠানটি মিজোরামে বসবাসকারী চাকমাদের মাত্র ৩৫ শতাংশকে নিজের নিয়েন্ত্রণে রাখতে পেরেছে।

চাকমারা যে ভাষা বলে তা হল তিব্বতী-বর্মী পরিবারের (Tibeto-Burman family) ভাষা। চাকমাদের একটি অংশ চট্টগ্রামের নিজস্ব চাটগাঁইয়া ভাষা বলে। এই ভাষাটি হল প্রাচ্য ভারতীয়আর্য্য ভাষা (Eastern Indo-Aryan Language) যা বাংলা ভাষার খুব সমীপবর্তী ভাষা। বর্তমানে চাকমারা যে ভাষা বলে তা হল চাংমা ভাজ (Changma Vaj) বা চাংমা কোদা (Changma Kodha)। এটি হল প্রাচ্য ভারতীয়-আর্য্য ভাষার অন্তর্ভুক্ত দক্ষিণ-পূর্বীয় বাংলা ভাষার শাখা (South eastern Bengali branch of Eastern Indo-Aryan Language)। চাংমা ভাজ এর বর্ণমালা যে হরফে লেখা হয় তাকে বলে ওঝোপাত (Ojhopath)। চাকমারা সাধারণত যে লিপি ব্যবহার করে তা হল খমের (Khmer) লিপি। এই লিপি এক সময়ে কাম্বোডিয়া, লাওস, শ্যাম ও দক্ষিণ ব্রহ্মে ব্যবহৃত হত। সম্প্রতি একটি প্রতিবেদনে চাকমাদের ভাষা সম্বন্ধে বলা হয়েছে : "Though the Chakmas are of Mangoloid group, this language is of the Indo-Aryan group. It is a corrupt form of Bengali written in a corrupt form of Burmese alphabet. This has given rise to severel theories regarding the origin of the Chakma people. (http :// priyo.com/life/2009/01/16/10098.html)

পাহাড়ে বসবাসকারী মানুষদের মধ্যে যে সব জনগোষ্ঠী আছে তাদের কোনো লিখিত ইতিহাস নেই (documented history)। ফলে তারা তাদের মৌখিক ঐতিহ্যের (oral tradition) উপর নির্ভর করে তাদের পরিচয়, স্বাতন্ত্র্য ইত্যাদি চিহ্নিত করে এবং তাদের উৎস খুঁজে পাওয়ার চেষ্টা করে। নৃতত্ত্বগত ভাবে চাকমারা মঙ্গোলয়েড (Mongoloid) গোষ্ঠীর অন্তর্ভুক্ত। তাদের ভাষা ইন্দো-আর্য্য পরিবারের (Indo-Aryan group) শাখা।

চাকমারা নিজেদের উদ্ভব সম্বন্ধে একটি বিশ্বাস পোষণ করে। তা এইরকম। কোনো একটি পার্বত্য অঞ্চল থেকে তাদের উদ্ভব। সেই পার্বত্য অঞ্চলে ছিল একটি রাজ্য। তার নাম 'কলপনগর' (Kalapnagar)। কলপনগর (কল্পনগর ?) ছিল হিমালয়ের কোলঘেঁষা একটি রাজ্য। অনেকে মনে করেন যে কলপনগর নেপালের কাছাকাছি কোনো রাজ্য। চাকমারা নিজেরা নেপালের কথা ভাবে না। ঐতিহাসিকরাই এই যোগসূত্র রচনা করার চেষ্টা করেন। চাকমাদের চিন্তাধারায় আরাকান, খুব বেশি হলে ব্রহ্মদেশ হল তাদের আদিভূমি। শিক্ষিত চাকমারা অবশ্য অনুমান করে যে নেপালের শাক্যবংশ থেকে তাদের উদ্ভব। শাক্যদের অবস্থান ছিল নেপালের দক্ষিণ দিকে, বর্তমান বিহার-সংলগ্ন অঞ্চল। এরই ভিত্তিতে কোনো কোনো ঐতিহাসিক মনে করেন বর্তমান বিহার থেকে চাকমাদের উদ্ভব। অভিরাজা নামে এক শাক্যরাজা ৯২৩ খ্রীষ্ট পূর্বাব্দে কপিলাবস্তু থেকে উত্তর আরাকানে এসে ধান-নগ্য-ওয়া-তি (Dha-ngya-wa-ti) বা ধাননাগবতী বা ধান্যবতী নামক স্থানে একটি রাজ্য স্থাপন করেন। এই অঞ্চলটি হয় সেই রাজ্যের রাজধানী। এই রাজবংশের নাম হয় সাংগসসারথ (Sangasasaratha)। বর্মী রাজবংশের ইতিহাসেও এ কথা লেখা আছে যে শাক্যবংশের রাজারা উত্তর ভারত থেকে এসে ব্রহ্মদেশের উত্তরাঞ্চলের একটি বিস্তীর্ণ এলাকা শাসন করেছিল। তাদের শাসনকাল শুরু হয়েছিল গৌতম বুদ্ধের জন্মের আগে। বুদ্ধের তিরোধানের পরেও তারাই উত্তর ব্রহ্মদেশ শাসন করেছিল। কোনো কোনো ঐতিহাসিকের অনুমান যে একসময়ে অভিরাজা বা তাঁর বংশধরদের রাজত্বকাল শেষ হয়ে এসেছিল। উত্তর ব্রহ্মে তাঁদের প্রাধান্য বিলীন হয়ে গিয়েছিল। তখন তাঁরা স্থানীয় মানুষদের সঙ্গে মিশে যায়। যাদের সঙ্গে তারা মিশে গিয়েছিল তারা হল আরাকানের মানুষ। আরাকানেই ছিল তাঁদের প্রকৃত বসতি। এক সময় আরাকানে তাঁদের স্থিতি কোনো কারণে বিঘ্নিত হতে থাকে। ১০৫২ খ্রীষ্ট পূর্বাব্দের থেকে বা তার কোনো কাছাকাছি সময় থেকে তারা আরাকান ছেড়ে চট্টগ্রামে আসতে শুরু করে। শেষ পর্যন্ত চট্টগ্রাম পার্বত্যাঞ্চলেই তারা তাদের পাকাপাকি বসতি গড়ে তোলে।

চাকমারা বিশ্বাস করে যে তাদের স্থিতিশীল জীবনের প্রথম প্রাচীন বসতি ছিল চম্পকনগর বা চম্পানগর বলে কোনো স্থানে। তাদের আদিকালের শাসকরা, শাক্যরাজারা, চম্পকনগর থেকেই শাসন করত। শাক্যরা ছিল ক্ষত্রিয় বংশ। এক শাক্যরাজার দুই পুত্র ছিল— বিজয়গিরি ও উদয়গিরি। অগ্রজ বিজয়গিরি একবার রাজ্যজয়ে যাত্রা করলেন। চম্পকনগর ছেড়ে তনি দক্ষিণদিকে যাত্রা করেন এবং দিগ্বিবিজয়ে যাত্রা করে তিনি ত্রিপুর, আরাকান ও কুকিরাজ্য দখল করেন। তিনি যখন চম্পকনগরে ফিরছিলেন তখন খবর পেলেন যে তাঁর পিতা প্রয়াত হয়েছেন এবং তাঁর অনুজ উদয়গিরি সিংহাসন দখল করে নিয়েছেন। উদয়গিরি নাকি তাঁর অগ্রজকে প্রতিহত করার জন্য প্রস্তুতও হচ্ছিলেন। এ খবর শুনে বিজয়গিরি আর দেশে ফিরলেন না। তাঁর জয় করা রাজ্যেই তিনি নতুন রাজত্ব শুরু করলেন। তিনি ও তাঁর অনুচরেরা স্থানীয় কন্যাদের বিবাহ করলেন। বিজয়গিরি রাজাকে সংহত করার জন্যে আরাকান রাজের সঙ্গে সন্ধি করলেন

এবং নাফ (Naaf) নদীর ধারে তার রাজধানী স্থাপন করে নতুন বসতি বিস্তার করলেন। কিন্তু সেখানেও বিজয়গিরির চাকমা প্রজাবর্গ চাকমাদের স্থায়ী অধিষ্ঠান হল না। কিছুকাল পরে তারা চট্টগ্রামের পার্বত্য অঞ্চলে চলে এলেন এবং মাতামুহুরি ও কর্ণফুলী নদীর তীরে তাদের বসতি স্থাপিত হল। চাকমাদের সমস্ত ইতিহাস খুঁজেও আজ পর্যন্ত চম্পকনগরের প্রকৃত অবস্থান নিশ্চিতভাবে নির্ণয় করা যায়নি। কেউ কেউ বিশ্বাস করেন [যেমন হাচিনসন ও দেওয়ান মনে করেন] যে চম্পক নগর ছিল বিহারে। ক্যাপ্টেন লুইস মনে করেন যে তা ছিল মালক্কায়। এর থেকেই তিনি এই সিদ্ধান্তে উপনীত হয়েছেন যে চাকমারা একটি মালয় উপজাতি। ঐতিহাসিক তালুকদার মনে করেন যে চম্পকনগর আসলে বর্হিভারতের একটি স্থান। তার অবস্থান ছিল বর্তমান থাইল্যান্ডের (Thailand) চিয়াংমাই (Chiangmai) এবং লম্পং (Lampang) শহরের মধ্যবর্তী কোনো স্থানে। কোনো কোনো ঐতিহাসিক মনে করেন যে সেটি ছিল ত্রিপুরায়। মোটের উপর দেখা যাচ্ছে যে চম্পকনগরের যেকোনো অবস্থানই বাংলাদেশের বাইরে কল্পনা করা হয়েছে। সে অর্থে চাকমারা বাংলাদেশে বহিরাগত মানুষ — 'migrated people in Bangladesh'। ঐতিহাসিক তালুকদার [তাঁর গ্রন্থ : S.P. Talukdar, *Chakmas An Embattled Tribe*] বলেছেন যে কপিলাবস্তুর শাক্য এবং ব্রহ্মদেশের থেক (Thek) উপজাতির মানুষদের সংমিশ্রণে চাকমারা উদ্ভূত হয়েছেন। তাই যদি হয় তবে বিহারের সঙ্গে চাকমাদের যোগ থাকা অসম্ভব নয়। বিহারের সঙ্গে যোগ থাকলে চাকমারা ক্ষত্রিয় রূপে প্রতিপন্ন হয়। হাচিনসন এই মতটিকে মানতে রাজি হননি। তিনি লিখেছেন —

"The connection of the Chakma race with Kshatriya from Champaknagar, the capital of Anga in Bhagalpur, is a myth, and the origin must be traced to unions between the soldiers of Nawab Shaista Khan, the Governor of Bengal, under the Emperor Aurangzeb about 1670, and Arakanese immigrants, and subsequently with the hill women. Buddhism appears to have always been their religion, and there are no traces of Muhammadanism in spite of the fact that all their Chief have Muhammadan names." চাকমারা তাদের মুসলমান উত্তরাধিকারকে মানতে রাজি নয়। এমনকি ইসমলাম ধর্মের সঙ্গে তাদের কোনো সম্পর্ক ছিল এ কথাও তারা অস্বীকার করে। মুসলমান শাসকদের চাপ এড়াবার জন্য তাদের রাজারা মুসলমান উপাধি নিয়েছিলেন এমন ধারণা তাদের মধ্যে বদ্ধমূল। চাকমা রাজা ভুবনমোহন রায় [তিনি ১৯৩৩ সালের ১৭ সেপ্টেম্বর পরলোক গমন করেন] বিশ্বাস করতেন যে চাকমারা শাক্যজাতির অংশবিশেষ এবং তারা সকলে ভগবান বুদ্ধের বংশধর। তাঁর ধারণা অনুযায়ী চাকমারা ক্ষত্রিয় জাতির শাখা এবং প্রাচীন কালে তারা ব্রাহ্মণদের মতো উপবীত ধারণ করত। এই বক্তব্য সত্য হলে চাকমারা বর্ণহিন্দুদের অন্তর্ভূক্ত হয়ে পড়ে।

[পঠিতব্য : রাজা ভুবনমোহন রায়, চাকমা রাজবংশের ইতিহাস, ১৯১৯। চাকমা রাজবংশের ইতিহাস নিয়ে তিনি 'গৈরিক' নামক বাংলা পত্রিকায় (নবম খণ্ড, ১০ সংখ্যা ও অষ্টম খণ্ড ৯ সংখ্যা) প্রবন্ধও লিখেছেন। এই পত্রিকাটি শ্রীঅরুণ রায়ের সম্পাদনায় চট্টগ্রাম পার্বত্য অঞ্চলের রাঙামাটি থেকে প্রকাশিত হত।]

চাকমাদের সুস্থিত জীবনের বিপর্যয় শুরু হয় ইংরাজ আমলে। পূর্ববাংলার (বর্তমানে বাংলাদেশের) পার্বত্যাঞ্চলে ইংরাজ ইষ্ট ইন্ডিয়া কোম্পানীর আগমনের পূর্বে এই সমস্ত পার্বত্যাঞ্চলের অধিবাসীদের সঙ্গে বাইরের পৃথিবীর যোগ প্রায় ছিল না বললেই চলে। মাঝে মাঝে মোগলদের আক্রমণ ঘটত ঠিকই কিন্তু তা তাদের প্রথাগত জীবনকে ভেঙে দিতে বা বদলে দিতে পারেনি। তাদেরই অন্তর্ভুক্ত চাকমারা তাই দীর্ঘকাল ধরে নিজেদের মতো করে বেঁচেছে। সনাতন এই পার্বত্য জাতিগুলি সম্বন্ধে একজন ঐতিহাসিক লিখেছেন : "Disturbed occasionally by the forays of Mughal adventures, they carried on an insular existence, much like the Japanese in the Tokugawa times, though without the latter's known disapproval of the alien. Rich in fauna and flora, it was also known as 'kapasmahal,' an area which produced high quality kapas (cotton) used in the manufacture of the legendary muslin of Dhaka."

[Saradendu Mukherjee, *Subjects, Citizens and Refugees : Tragedy in the Chittagong Hill Tracts(1947-198)*, Indian Centre for the Study of Forced Migration, New Delhi, 2000, p.13]

মনে রাখতে হবে যে সমস্ত পার্বত্য জাতিগুলিই আমাদের কাছে উপজাতি (Tribe) রূপে চিহ্নিত। চাকমারা নিজেদের উপজাতি বলে গণ্য করে না। নিজেদের তারা জনগণ — 'people'— বলে দাবি করে। তারা বলে যে তারা একটি সমাজ। তাদের লেখার হরফ রয়েছে ('a written script'), একটি সুসংগঠিত ধর্ম আছে, আর তার সাথে আছে নিশ্চিত জীবিকা ('a defined way of livelihood'), জন্ম-মৃত্যু ঘিরে সামাজিক ভাবে পালনীয় বিধি এবং আচার, অনুষ্ঠান ইত্যাদি সবই তাদের আছে। সবচেয়ে বড় কথা এসবের সঙ্গে আছে একটি সাধারণ সংস্কৃতি এবং জনগোষ্ঠীগত সুসামঞ্জস্য ('ethnic homogeneity')। তাহলে তাদের অবস্থানকে একটি সুশীল সমাজের (civil society) অবস্থান বলে ধরবে না কেন? এইটিই তাদের প্রশ্ন।

[পঠিতব্য — *The Chakma Voice*, Vol.1, No. 1 (Bizu edn, April, Calcutta, 1995); R.H. Sneyd Hutchinson : *Eastern Bengal and Assam District Gazetteer, Chittagong Hill Tracts*, Pioneer Press, Allahabad,

1909 এবং Verelst to Vansittasrt, 16 January, 1761, "A General Report on the Newly Acquired District of Chittagong," File No. A 22/432, December 1760-December 1780, Chittagong Bangladesh National Archives, Dhaka]

ইংরাজ ইষ্ট ইন্ডিয়া কোম্পানীর শাসনকালে কোম্পানীর তরফে ফ্রান্সিস বুকানন নামে এক পদস্থ অফিসারকে চট্টগ্রামের অবস্থা সরেজমিনে পর্যালোচনার জন্য প্রেরণ করা হয়েছিল। তাকে বলে দেওয়া হয়েছিল যে পার্বত্যাঞ্চলে কৃষিকাজ, বিশেষ করে মশলার চাষ এবং স্থানটির প্রসার ও তার প্রাকৃতিক সম্পদ সম্বন্ধে বিশদ বিবরণ লিপিবদ্ধ করতে। তিনি লিখেছিলেন যে পার্বত্যাঞ্চলের মানুষদের অবস্থা চট্টগ্রামের কৃষকদের থেকে অনেক বেশি উন্নত ও সচ্ছল। তারা বাঙালিদের কাছে চাল, তুলা, আদা, ইত্যাদি বিক্রয় করে এবং বাঙালিদের কাছ্ থেকে গ্রহণ করে মাছ, লোহা এবং লোহার জিনিসপত্র। তাদের গবাদি পশু নেই, তার বদলে আছে ছাগল, ভেড়া, শূকর, এবং পোল্ট্রি-পোষিত (Paultry-fed birds) পাখি। পাহাড়ের মানুষ একেবারে ধনমানহীন দরিদ্র ('destitute of riches')নয়। তাদের বাড়িঘরের একটা শ্রী রয়েছে। অর্থাৎ সামগ্রিক ভাবে একটি সভ্যতার চিহ্ন রয়েছে।

[পাঠতব্য — Francis Buchanon, " Journey Through Chittagong and Tipperah", 1798 ( Handwritten Manuscript)- Add. Ms. 19286. এটি পাওয়া যাবে ব্রিটিশ মিউজিয়াম, লন্ডনে]

ইংরাজ দলিলে এই সব মানুষেরা ঝুম, ঝুমা, জুমা, জুমিয়া, পাহাড়ি ইত্যাদি নানা নামে অভিহিত হয়। তাদের সবচেয়ে প্রচিলত নাম হল 'জুমিয়া'। এরা ঝুম (Jhum) প্রথায় চাষ করত। তার থেকেই এই নাম। এই অঞ্চলের প্রথম জেলা গেজেটিয়ার দেখিয়েছে যে এখানে বিংশ শতাব্দীর শুরুতে মোট ৮৩০০০ বৌদ্ধ মানুষ বসবাস করত। যা সচরাচর করা হয় না তাই করা হয়েছিল জনৈক পুলিশ কর্তাব্যক্তিকে R.H. Sneyd Hutchinsonকে এই গেজেটিয়ার লেখার দায়িত্ব দেওয়া হয়েছিল। তিনি পার্বত্যাঞ্চলের মানুষদের অনেক অবস্থানকেই বুঝতে পারেননি। তিনি অত্যন্ত আনন্দের সঙ্গে লিখলেন যে এখানে খ্রীষ্টধর্ম ক্রমপ্রসারশীল—অতএব এখানে খ্রীষ্টান ধর্ম প্রচারের যথেষ্ট অবকাশ আছে—"Christianity is gradually making headway and there is an excellent field for missionary effort."

[R.H. Sneyd Hutchinson, *Eastern Bengal and Assam District Gazetteer : Chittagong Hill Tracts*, Pioneer Press, Allahabad, 1909]

হাচিনসনের ধারণা ছিল ভুল। যাকে তিনি খ্রীষ্টধর্ম প্রচারের শান্তিপ্রিয় ক্ষেত্র ভেবেছিলেন সেখানে ইসলামের সেনারা প্রবেশ করতে লাগল এবং কিছুকালের মধ্যে তা হয়ে উঠল উত্তেজনার রঙ্গভূমি। শরদিন্দু মুখার্জী লিখলেন যে — "He (Hutchinson) was to prove totally wrong because, far from turning into an 'excellent field' for the missionaries, it became the happy hunting ground for the soldiers of Islam." (প্রগুক্ত পৃ. ১৫) । এতদিন ধরে প্রাকৃতিক পরিবেশে যে পার্বত্য জনগণ প্রকৃত অর্থেই শান্তিতে বাস করত তারা, শাসকের নিপীড়নে, বহিরাগতদের অত্যাচারে এবং সভ্যতাদর্পী মানুষদের আস্ফালনে জর্জরিত হয়ে উঠল। ঔপনিবেশিক লুণ্ঠনে তারা নিঃস্ব হল। এই রকম পরিস্থিতিতে তারা রাজনৈতিকভাবে সংগঠিত হতে লাগল। ১৯১৬ সালে প্রতিষ্ঠিত হল তাদের প্রথম রাজনৈতিক সংগঠন 'পার্বত্য চট্টগ্রাম সমিতি'। এই সমিতি গঠন করেছিলেন কামিনী মোহন দেওয়ান। এর সম্বন্ধে বলা হয়েছে : "This was the first political association of this area" [প্রাগুক্ত পৃ. ১৫]

[পঠিতব্য কামিনী মোহন দেওয়ান, **পার্বত্য চট্টলার এক দীন সেবকের জীবন কাহিনী**, রাঙ্গামাটি, ১৯৭০]

সাম্প্রতিক কালে চট্টগ্রামের পার্বত্যাঞ্চলের চাকমাদের নিয়ে একটি সমীক্ষা চালানো হয়েছিল। এই সমীক্ষার রিপোর্টে চাকমাদের অনগ্রসরতাকে স্পষ্ট করে দিয়েছে। এই রিপোর্টের অংশ বিশেষ এখানে উদ্ধৃত হল।

Chakma is the name of the largest tribe found in the hilly area known as the Chittagong Hill Tracts (CHT). The CHT comprising Rangamati, Khagrachari and Bandarban hill dsitrict of the South-eastern part of Bangladesh, [IS] the ancestral homeland of the Jumma indigenous peoples. The indigenous people of those mountain areas have been managing the resources with their traditional knowledge and customs. The traditional economy of them is called as subsistence economy which is completely need oriented, which means that production aims and therefore the overall level of production are geared to fulfilling the totallity of individual and communal needs.

অর্থনীতিতে দুটি জিনিষ আছে—প্রয়োজনীয়তা ও চাহিদা—need and want সভ্যতার অনগ্রসরতার পর্যায়ে মানুষ প্রয়োজনীয়তা ভিত্তিক (need-based) জীবনযাপন করত। সভ্যতা যখন প্রগতিশীল হয় তখন মানুষের জীবন চাহিদা-নির্ভর হয়ে পড়ে। আমাদের উপরে উদ্ধৃত সমীক্ষা-রিপোর্টে দেখা যাচ্ছে যে এখনও চাকমাদের অধিকাংশ মানুষই প্রয়োজনীয়তা-নির্ভর জীবনের মধ্যে নিমজ্জিত রয়েছে। তাদের অর্থনীতি এখনও traditional economy, subsistence economy ইত্যাদি প্রাচীন অনুন্নত অর্থনীতির মধ্যে আবদ্ধ রয়েছে। ঔপনিবেশিক যুগ থেকে তাদের নিয়ে নানা আইন রচিত হয়েছে কিন্তু তাদের বৃহৎ মঙ্গল তার দ্বারা সূচিত হয়নি। সমীক্ষা রিপোর্টে এই ভাবনাই নিবদ্ধ রয়েছে।

Like other indigenous territories in the world, various policies and programs have been implemented from the time of the first colonial power, the British to the present national administration in CHT. Sometimes the policies and programs contributed towards political and economic chaos in the region frequently stained by bloodshed. Because many of these programs were the consistent disregard for the indigenous people and their value systems and traditional knowledge ... The denial of the land rights of the indigenous people to exist as a separate and distinct people with their own tradition, culture and practices is seriously undermining [being undermined] in the CHT. Also the communication system of rural CHT is very difficult. Maximum of the Chakmas are residing is this rural area [and] out of ten different ethnic tribal groups and [are] leading strange life style.

চাকমারা সমস্ত অর্থেই এখনও গ্রামীণ। তাদের জন্য উপর থেকে চাপানো সমস্ত আইনই তাদের প্রতিষ্ঠিত জীবনপদ্ধতির উপর আঘাত হেনেছে, ঘটিয়েছে রক্তপাত। তাদের নিজেদের জমির উপরের অধিকার হরণ করা হয়েছে, তাদের স্বতন্ত্র থাকার অধিকার কেড়ে নেওয়া হয়েছে। তাদের প্রচলিত প্রথা ও সংস্কৃতিকে বিনষ্ট করা হয়েছে। তাদের সার্বিক ধ্বংস সাধন—genocide ছিল সকলের উদ্দেশ্য। এই পরিস্থিতি তারা কাটিয়ে উঠেছে। ২০০টি চাকমা পরিবারকে সমীক্ষা করে তাদের উন্নয়নের বড় কোন চিত্র পাওয়া যায়নি। দেখা গিয়েছে ২০০টি পরিবারের ৭৭ শতাংশ গৃহের পরিবার প্রধান বনিয়াদি পর্যয়ের শিক্ষা (primary level education) সমাপ্ত করেছে। অবশ্য বাংলাদেশে সার্বিকভাবে গৃহের পরিবার প্রধানদের শিক্ষার যে হার তার থেকে এটি বেশি। তাদের পরিবারের আয়তন এখন ৫.৪ যা বাংলাদেশের

জাতীয় পর্যায়ের পরিবারের আয়তনের সঙ্গে সমান। চাকমাদের মধ্যে এখন অর্থনৈতিক নিরাপত্তার চাহিদা দেখা দিয়েছে। তাই, এমনকি গ্রাম পর্যায়েও চাকমারা কৃষিকাজ থেকে ব্যবসা-বাণিজ্য ইত্যাদিতে মনোনিবেশ করছে। সমস্ত গ্রামীণ চাকমাদের মধ্যে ৩৩.০৫ শতাংশ মানুষ জীবিকার্জন করে, অর্থাৎ এখনও ৬৬.৯৫ শতাংশ মানুষ নির্ভরশীলতায় (dependency) রয়েছে। গ্রামীণ চাকমাদের মাথাপিছু আয় ৭০৯ বাংলাদেশী টাকা যা জাতীয় পর্যায়ে মাথাপিছু আয়ের থেকে ২.৭৫ শতাংশ কম। সমীক্ষা নেওয়া চাকমা গ্রামে দেখা গেছে গড়ে বাড়ি থেকে বিদ্যালয়ের দূরত্ব ৭২৯.১৫ মিটার। চাকমা জনগণের ৫০ শতাংশ তাদের সন্তান-সন্ততির শিক্ষার জন্যে ব্যয় করে ৫০০ থেকে ২০০০ বাংলাদেশী টাকা। কিন্তু তা সত্ত্বেও গ্রামাঞ্চলে ৪৮ শতাংশ পরিবারের মধ্যে অন্তত একজন বনিয়াদি শিক্ষার বাইরে — 'dropped out of primary education. I' এই শিক্ষা—ছুট হওয়ার কারণ আর্থিক দীনতা, গৃহ থেকে বিদ্যালয়ের দূরত্ব নয়।

(উপরে উল্লিখিত সমীক্ষার উপসংহারের অংশ থেকে গৃহীত হয়েছে এই তথ্য।)

এই আলোচনা থেকে বোঝা যাচ্ছে যে প্রথম বিশ্বযুদ্ধের সময় থেকেই চাকমাদের মধ্যে রাজনৈতিক চেতনার বিকাশ হয়। কোনো কোনো মহলে এ রকম বিশ্বাস প্রচলিত আছে যে চাকমাদের সংগঠন পার্বত্য চট্টগ্রাম সমিতির প্রকৃত প্রতিষ্ঠা হয় ১৯১৬ সালে নয়, ১৯১৭ বা ১৯২০ সালে। যাই হোক এটি প্রকৃত রাজনীতির আদি পর্বের ঘটনা। এই ঘটনা সম্বন্ধে বলা হয়েছে, "This was the begining of proto-politics in the hill tracts, much in the fashion of similar developments which took place in the coastal presidency towns in India in the early nineteenth century." [শরদিন্দু মুখার্জীর প্রাগুক্ত বই, পৃ. ১৫]। চট্টগ্রামের পার্বত্যাঞ্চলের ডেপুটি কমিশনার এক সময়ে এই অঞ্চলের প্রশাসনের ব্যাপারে কিছু স্বাধীনতা নেওয়ার চেষ্টা করেছিলেন। তখন পার্বত্য মানুষগুলি সম্মিলিত ভাবে তার প্রতিরোধ করে। এই উত্তেজনাকে পার্বত্যাঞ্চলের প্রথম উত্থান-ব্যঞ্জক প্রবণতার প্রকাশ বলে ধরে নেওয়া হয়। এর গুরুত্বকে এইভাবে ব্যাখ্যা করা হয়েছে : "paving the way of arousing political settlement in the CHT in subsequent years and decades."

[S. Uttaram, " A Genesis of the Movement for self-determination of the Jumma People of CHT and its future : In memory of 10 November, 1983 (CHT Parbatya Chattagram Jana Samhati Samiti, 1985) pp. 34-36 cited in P.K. Debbarma and S.J. George (eds.) *The Chakma Refugees in Tripura*, South Asian Publishers, New Delhi, 1993]

চাকমাদের জীবনে প্রকৃত বিপর্যয় নেমে এল ১৯৪৬-৪৭ সালে। স্বাধীনতার সাথে ক্ষমতা হস্তান্তর ও দেশভাগ সমস্ত স্থিতিশীল মানুষের অস্তিত্ব টলিয়ে দিল। চট্টগ্রাম পার্বত্যাঞ্চলের জনসংখ্যার ৯৭ শতাংশ ছিল বৌদ্ধ। অতএব আইনত তাদের কোনো মুসলিম রাজ্যের সঙ্গে যুক্ত হওয়ার কথা নয়। তার আসা উচিত ছিল ভারতবর্ষে। কিন্তু পাকিস্তান আন্দোলনের নেতাদের চট্টগ্রামের উপর নজর ছিল। এই অঞ্চল পাকিস্তানে যাবে, এই আশঙ্কায় এখানকার মানুষ বল্লভভাই প্যাটেলের সঙ্গে দেখা করে বিষয়টির গুরুত্ব বোঝাবার চেষ্টা করেন। প্যাটেলও সমস্যাটি বুঝে ছিলেন। চট্টগ্রামের কোনো অঞ্চল পাকিস্তানের অধীনে থাকা প্যাটেল বলতেন অবাস্তব। পাকিস্তান সংযুক্তির প্রস্তাবকে তিনি এই ভাবে ব্যাখ্যা করেছিলেন— the "proposition was so monstrous that if it should hapen, they would be justified in resisting to the utmost of their power and count on our maximum support in such resistance."

প্যাটেলের মত সমর্থন করেছেন প্রায় সকলে—লর্ড মাউন্টব্যাটেন থেকে নেহেরু পর্যন্ত সকলে। নেহেরু মাউন্টব্যাটেনকে বলেছিলেন যে ধর্ম ও সংস্কৃতি এই দুই দিকের বিচারে চট্টগ্রাম পাবত্যাঞ্চল ভারতবর্ষের সঙ্গে যুক্ত হওয়া উচিত। যদি চট্টগ্রাম পাকিস্তানে যায় তবে কংগ্রেসের ভেতর থেকে তীব্র প্রতিক্রিয়া দেখা দেবে— "there would be serious reaction among Congress leaders at this." কথাও হয়েছিল যে চট্টগ্রামের পার্বত্যাঞ্চল ভারতবর্ষকে দান করা হবে। এর পরিবর্তে পাকিস্তানকে অন্য কোন অঞ্চল দান করা হবে। কিন্তু ভারতবর্ষের নেতারা জোর দিয়ে কোনো কথা বলেননি। স্বাধীনতার আগমন, ক্ষমতা প্রাপ্তি, ব্রিটিশ শাসনের অপসারণ—এই সব নিয়ে ভারতীয় নেতারা মত্ত ছিলেন। এদিকে পাকিস্তানের পক্ষে মুসলমান নেতারা বলতে লাগলেন যে চট্টগ্রাম জেলা ও কর্ণফুলী নদীই হচ্ছে পূর্বপাকিস্তানের অর্থ ভাণ্ডার। কর্ণফুলির তীরে জলবিদ্যুৎ-এর কারখানা গড়া হবে। চট্টগ্রামের বন্দরের বাণিজ্য পূর্ববাংলাকে আর্থিকভাবে শক্তিশালী করবে—এই সব যুক্তি দেখিয়ে চট্টগ্রামের পার্বত্যাঞ্চলকে পাকিস্তানের অন্তর্ভূক্ত করা হল। 'contiguity clause'-এর ভিত্তিতে পাকিস্তানের পক্ষে মতদান করা হল। ভারতীয় নেতারা নির্বাক হয়ে রইলেন। পার্বত্য চট্টগ্রাম পাকিস্তানের সঙ্গে যুক্ত হল। এই সময় থেকে এই অঞ্চলের মানুষদের সর্বনাশ সূচিত হল।

[পঠিতব্য — Nicholas Mansergh : *The Transfer of Power 1942-47, Vol-XII, 8 July-25 August 1947*, Her Majestry's Stationery Office, London, 1981 পৃপৃ. ৬৭৪, ৬৯১, ৭৩২, ৭৩৭]

চট্টগ্রাম পার্বত্যাঞ্চলের পাকিস্তানের সঙ্গে সংযুক্তি পৃথিবীর ইতিহাসে সবচেয়ে অযৌক্তিক সিদ্ধান্তগুলির একটি। এই নিয়ে ঐতিহাসিকের মন্তব্য এই রকম —

Hence the acquiescence by the Indian leaders to the impulsive decision to hand over the CHT to East Pakistan defying the well known principles of co-existence of communities and nationhood came as a bolt from the blue to all. This almost sealed the fate of the CHT. No wonder the British abdicated their responsibilities thereafter." (শরদিন্দু মুখার্জীর পূর্বোক্ত বই, পৃ.১৬)

"Thus much against their own desire and fearful of the consequences, the people of the CHT found themselves 'thrown to the wolves' much the same way as Khan Abdul Gaffar Khan was to say about the NWFP [North Western Frontier Province] being handed over to West Pakistan. It was a clossal defeat of the Congress leadership and reveals much about their numerous unexplained and queer decisions, all of which went against the interests of the Hindus, Buddhist and Sikhs and also perhaps of the Indian State.

চট্টগ্রাম পার্বত্যাঞ্চল পূর্বপাকিস্তানের সঙ্গে সংযুক্তির বিরুদ্ধে কিছু দেশপ্রেমী চাকমা নেতা বিদ্রোহ করেছিলেন। সে বিদ্রোহ সফল হয়নি। চাকমা তথা সমস্ত পার্বত্য উপজাতিগুলি তাদের বিড়ম্বিত ভাগ্য নিয়ে সেদিন থেকেই এক অনিশ্চিত ভবিষ্যতের দিকে যাত্রা শুরু করল।

## পরিশিষ্ট-১

চাকমাদের উদ্ভবের বিষয়ে অন্য মতও জানা দরকার। কর্নেল ফের (Col. Phayre) বলেছেন যে চাকমারা আদিতে ছিল ব্রহ্মদেশে বসবাসকারী মানুষ। অনুরূপ মত প্রকাশ পেয়েছে ব্রহ্মদেশ ও আরাকানের কিছু প্রাচীন ইতিহাসে যেমন চুইজাং খ্যা থাং (Chuijang Khya Thang) এবং দেংগাওয়াদি আরেদফাগ-এ। ত্রিপুরার রাজ ইতিহাস রাজমালাতেও ধরনের কথাই বলা আছে। [পঠিতব্য গ্রন্থ Colonel Phayre : *The History of Burma*]। স্যার হার্বার্ট রিসলে (Sir Herbert Risley) মনে করেন যে চাকমারা হল আরাকানের সাক (Tsak) বা সেক (Tseak) উপজাতি (tribe) থেকে উদ্ভূত। চট্টগ্রাম ও ব্রহ্মদেশে এদেরই 'ছেক' বলা হয়। ক্যাপ্টেন টি. এইচ. লেউইন (Captain T. H. Lewin) এই মতেরই সমর্থক। তিনি লিখলেন — "The name Chakma is given to this tribe in general by the inhabitants of the Chittagong District and the largest and dominant section of the tribe recognises this as its rightful appellation. It is also sometimes spelt Tsakma or Tsak, or as it is called in Burmese, Thek."

[পঠিতব্য : T.H. Lewin : *The Hill Tracts of Chittagong and the Dewellers Therein* এবং Col. Phayre, *Journal of Asiatic Society of Bengal*, No. 145, 1844, pp. 201-202]

চাকমারা যে আরাকান থেকে উদ্ভূত এমন মত পোষণ করেছেন আর. এইচ. স্নেড হাচিনসন (R. H. Sneyd Hutchinson)। তিনি লিখেছেন: "The Chakmas are undoubtedly of Arakanese origin. They immigrated into the Chittagong District where they intermarried largely with the Bengalees, whose language they speak. The Chakma is of medium stature and thick-set build, with fair complexion and a cheerful, honest-looking face. Physically he is a finer specimen of manhood than the Magh."

[পঠিতব্য : R.H. Sneyd Hutchinson, *Eastern Bengal and Assam District Gazetters, (Chittagong Hill Tracts)*, p. 21]

চাকমাদের উদ্ভব নিয়ে আব্দুস সাত্তার লিখেছেন :

"The Chakmas and the other tribes in old days were undoubtedly inhabitants of Arakan and its Hill Tracts, for we find mention of them among the earliest of the records of our dealings with the Raja of Arakan. A letter received on June 24, 1787 from the Raja of Arakan to the Chief of Chittagong demands, among other things, fugitive repatriation of some fugitive Chakmas who have fled from the Burmese territory and taken asylum in the hilly recesses of Chittagong."

"At present Rangamati contains a thick concentration of the Chakma populations, although fag-ends of their settlement are traceable elsewhere too."

[Abdus Sattar : *In the Sylvam Shadows*, Dacca, 1971, p. 272]

মনে রাখতে হবে যে চট্টগ্রাম পার্বত্য অঞ্চলে বসবাসকারী কোনো উপজাতিই সেখানকার অঞ্চল থেকে উদ্ভূত মানুষ (Autochthones) নয়। তাদের কোনো লিখিত ইতিহাসও (documented history) নেই। ফলে তাদের উদ্ভবের ইতিহাস নানা প্রক্রিয়াব মাধ্যমে ব্যাখ্যা করতে হয়। তাদের শারীরিক গঠন, পোষাক, খাদ্য, ভাষা, সামাজিক প্রথা, ধর্ম বিশ্বাস — এ সবকিছুকে ব্যাখ্যা করে তবেই তাদের আদি অবস্থান ও উদ্ভবকে বোঝা যায়। ঐতিহাসিক ও ভাষাবিদরা চাকমা জাতির উদ্ভব আলোচনা করতে গিয়ে সাক (Tsak) বা সেক (Tsek) শব্দ

দুটির উপর গুরুত্ব আরোপ করেছেন। এক সময়ে সাক বা সেকরা রাউমতি বা রামায়তি (Ramayati) নামক স্থানে প্রাধান্য বিস্তার করে খুব প্রতিপত্তি লাভ করেছিল। রাময়তি ছিল তৎকালীন আরাকান রাজ্যের রাজধানী কিংবা প্রধান শহর। ৩৬৫ মাঘিসালে (maghisal) অর্থাৎ ৯৯৪ খ্রীষ্টাব্দে তাদের সাহায্য নিয়েই বর্মীরাজা নিয়া সিং নিয়া থেইন (Nya Tsing Nya Thain) তাঁর সিংহাসন পনুরুদ্ধার করেন। কর্নেল ফের বলেছেন যে এক সময়ে পশ্চিম থেকে বেশ কিছু বণিক এসে এদের দেশে বাণিজ্যিক কেন্দ্র স্থাপন করে। আস্তে আস্তে এই স্থান ও তার চারপাশের অঞ্চলে তারা তাদের পাকাপাকি বসতি স্থাপন করে। এইভাবে পার্বত্যাঞ্চলের মানুষদের নিজস্ব স্থানগুলি বিদেশীদের কাছে উন্মুক্ত হয়ে যায়। তারা সাক বা সেক উপাধি গ্রহণ করে। বিশিষ্ট নৃতত্ত্ববিদ এন. এলিয়াস (N. Elias) তাঁর *History of the Shans of Burma* গ্রন্থে বলেছেন যে এই বিদেশী বণিকরা ছিল তুরস্ক, ইরাক, ইরান ও আরব দেশ থেকে আগত মুসলমানরা যারা শেখ (Shaikh or Sheikh) এই উপাধি নিয়েই এসেছিল। শেখ থেকেই সেক বা সাক শব্দটির উদ্ভব। এই সাকরা এখনও ব্রহ্মদেশের সাগর-উপকূল অঞ্চলে বসবাস করে। তাদের ধর্ম ইত্যাদির সঙ্গে চাকমাদের ধর্মের মিল না থাকলেও চেহারা, মুখাবয়ব ও শরীরের গঠন থেকে নৃতত্ত্ববিদরা চাকমাদের সঙ্গে এদের সাদৃশ্য খুঁজে পেয়েছেন।

সাক ও চাকমাদের সম্বন্ধে মগদের (পাঠান্তরে মঘ) একটি ধারণা আছে। ধারণাটি হল এই যে তারা হচ্ছে মোগল। এক সময়ে মোগলদের সঙ্গে আরাকানদের এক বড় মাপের লড়াই হয়েছিল। এই লড়াইতে মোগলরা পরাজিত হয়। তখন অসংখ্য মোগলদের যুদ্ধবন্দীরূপে আটক করা হয়। আরাকান রাজ তাদের আরাকান কন্যাদের বিবাহ করে আরাকান রাজ্যে বসবাস করতে বাধ্য করেন। তাদের সন্তানসন্ততিরা সাক জাতির আদি মানুষ। তাদের থেকেই চাকমাদের উদ্ভব। এই মত কোনো কোনো প্রতীচ্য ঐতিহাসিক বিশ্বাস করেন। টি. এইচ লিউইন (T. H. Lewin) সরাসরি এই মতকে সমর্থন করেন। তিনি বলেছেন যে চাকমারা একসময়ে মুসলমান ছিল। তাদের ধর্ম কালের সঙ্গে সঙ্গে পরিবর্তিত হয়েছে। সতীশচন্দ্র ঘোষ নিজেই বলেছেন যে মোগল সৈন্য বাহিনী ও মগরমণীর মিলনে চাকমাদের উৎপত্তি হয়েছে। সপ্তদশ শতাব্দীতে চাকমারা মোগলদের কর দান করত। তাদের মধ্যে অনেকেই মোগলদের ধর্ম, তাদের নাম, উপাধি ও খেতাব ব্যবহার করতে শুরু করেন। কিছুদিন পরেই তারা আবার হিন্দুধর্মে ফিরে আসে। শেষ পর্যন্ত বৌদ্ধ ধর্ম গ্রহণ করে তারা শান্তি লাভ করে। মোগল উপাধি গ্রহণ করার পরিণতিতে চাকমা প্রধানরা 'খান' নামে পরিচিত হন, যেমন জামাল বা জামুল খান, শেরমস্ত খান, শের দৌলত খান, জান বক্স খান, জব্বর খান, তব্বর খান, ধরম বক্স খান ইত্যাদি। তাঁদের পত্নীরা 'বিবি' বলে চিহ্নিত হতেন। এখনও চাকমারা অভিবাদন অর্থে 'সালাম' শব্দটি ব্যবহার করেন, বিস্ময়সূচক, খেদসূচক ইত্যাদি অর্থে খোদা-র নাম উচ্চারণ করে থাকেন।

[দ্রষ্টব্য J.P. Mills : *Notes on a Tour in the Chittagong Hill Tracts in 1926, Census of India*, 1931.]

নির্ভরতা মনুষ্যের এক বিশেষ ধর্ম। আমরা সমাজ-জীব। সমাজ না থাকিলে যেন বাঁচিয়া থাকাও অসম্ভব হইয়া দাঁড়ায়। কিন্তু জুমের লাঞ্ছনায় এই পার্বতীয়রাজ্যের "আদম" গুলিতে

পার্বতীয় গ্রামের অবস্থা

পরিবার সংখ্যা তত অধিক থাকিতে পারে না। ৫০/৬০-এর অধিক পরিবার বেষ্টিত "আদমের" সংখ্যা নিতান্ত অল্প। বিগত সেন্সাস্ রিপোর্টে দেখা যায় পার্বত্য চট্টগ্রামের ২৯৬ খানি গ্রামের মধ্যে ৫০০ শতের অনধিক লোকবিশিষ্ট ২১১, তদধিক হাজার পর্যন্ত লোক লইয়া ৬৬ হাজার হইতে দুই হাজার পর্যন্ত লোকের ১৮ এবং সর্বাপেক্ষা ঊর্ধ্বসংখ্যা ২৩৭০ জন লোকবিশিষ্ট একখানি মাত্র গ্রাম আছে। "আদমের" প্রতিষ্ঠাতা বা আদমবাসীদিগের প্রধানতম ব্যক্তির নামেই "আদম" প্রথিত হইয়া থাকে।

প্রথম পরিচ্ছেদে দেখাইয়া আসিয়াছি, চাক্‌মারাজা ও (রিগ্রাছা শ্রেণীর) বোমাংরাজা বহু দিন হইতে পার্বত্য চট্টগ্রামের শাসনদণ্ড পরিচালনা করিতেছেন। অনন্তর ইংরেজাধিকারে

স্বজাতীয় প্রজা

মঘদিগের পালেংছা শ্রেণী হইতে উত্তরাংশের জন্য অপর এক সরদার (Chief) নিয়োজিত হন, তিনি মঙরাজা[৬১] নামে প্রসিদ্ধ। পূর্বে ইহারা কেবলমাত্র স্ব স্ব জাতির উপরেই কর্তৃত্ব করিতেন। প্রজা যেখানে থাকুক না কেন, স্বজাতীয় রাজার বশ্যতা স্বীকারে বাধ্য ছিল। অনন্তর যখন এই রাজাদিগের সার্কেল (Circle) নির্দিষ্ট হইবার প্রস্তাব উত্থাপিত হয়, সেই সময়ে কাপ্তেন লুইন বলেন*, — "...... সত্য বটে, সামান্য কয়েক ঘর চাক্‌মা ফেণীকূলে (প্রস্তাবিত মঙ্ সার্কেলে) বাস করিতেছে। কিন্তু তাহাদিগকে (চাক্‌মাদিগের শাসনকর্ত্রী কালিন্দী) রানীর সার্কেলে উঠিয়া যাইতে আদেশ দিতে পারা যায়।" সুতরাং তাহাদিগকে জাতীয় শক্তির শাসনাধীনে রাখিতে মাননীয় ব্রিটিশ গভর্নমেন্টেরও প্রখর দৃষ্টি ছিল। কিন্তু

*Letter No. 532, Dated 1.7.1872

সার্কেল বিভাগ

কার্যতঃ তাহা ঘটিয়া উঠে নাই। পরে ১৮৮১ খৃষ্টাব্দের ১লা সেপ্টেম্বর বঙ্গীয় গভর্নমেন্ট চাক্‌মা সার্কেল, বোমাং সার্কেল এবং মঙ্ সার্কেলের সীমা[৬২] নির্ধারিত করেন।+ তাহাতে স্থিরীকৃত হয় যে, রাজগণ স্ব স্ব সার্কেলের এলাকাধীন গভর্নমেন্টের কর্মচারী ভিন্ন অপরাপর প্রজামাত্রকেই শাসন করিতে পারিবেন। সুতরাং এই অধিকারে বাস

+Letter No. 1 1985-797

(৬১) ইংরাজী Bohmong এবং Mong শব্দের অনুকরণে বোমাং ও মঙ্ লিখিতে হইল। সাধারণ্যে ইহারা 'পোয়াংরাজা' এবং 'মানরাজা' নামে প্রসিদ্ধ।

(৬২) বর্তমানে

চাক্‌মা সার্কেলের পরিমাণ ২৫৮৫.০০ বর্গমাইল তন্মধ্যে ৮৮৯ বর্গ মাইল গভঃ রিজার্ভ

বোমাং সার্কেলের পরিমাণ ১৮৩৫.০৫ বর্গমাইল তন্মধ্যে ৩৬২৩ বর্গ মাইল গভঃ রিজার্ভ

মঙ সার্কেলের পরিমাণ ৬৫৩ বর্গমাইল গভঃ রিজার্ভ নাই।

করিলে জাতিবর্ণ নির্বিশেষে তত্তৎ প্রজা বলিয়া গণ্য হইবে [৬৩]। ইহাতে বিজাতীয় রাজার অধীনে জাতিগত অভ্যন্তরীণ বিচারাদি ভাল চলিবে না আশঙ্কা করিয়া প্রজাসাধারণ বিচলিত হইল, তাহারা ইচ্ছামত সার্কেল হইতে সার্কেলান্তরে ঘুরিতে লাগিল। এইরূপে এত বিশৃঙ্খলা ঘটিতেছিল যে ১৮৯২ সালের আইনদ্বারা গর্ভনমেন্ট উক্ত সার্কেল বিভাগ দৃঢ়তর করিবার কালে চাষীদিগের নিমিত্ত এক বিশেষ নিয়ম বিধিবদ্ধ করেন। যথা — " (ষোড়শ) — দেশান্তর গমন ও তজ্জনিত অনুপস্থিতি এবং পলাতকগণ।

"চাষী রায়তের এক সার্কেল হইতে অন্য সার্কেলে পরিবর্তন সম্পূর্ণ নিষিদ্ধ না হইলেও তৎপ্রতি অনুৎসাহ প্রদর্শিত হইবে। কোন চাষী রায়ত সে যে সার্কেল, তালুক এবং মৌজা ছাড়িতে ইচ্ছা করে, তাহার যাবতীয় প্রাপ্য পরিশোধ করিয়া না দেওয়া পর্যন্ত দেশ পরিবর্তন কবিতে পারিবেক না। চিফ্ তালুক দেওয়ান ও হেড্‌ম্যান ঈদৃশ দেশান্তর গমনের ইচ্ছাযুক্ত দায়িক এবং তদীয় সম্পত্তি (স্থানীয় ব্রিটিশ কর্তৃপক্ষ) এসিস্টান্ট কমিশনারের আদেশ প্রাপ্তি পর্যন্ত আবদ্ধ রাখিতে পারিবার ক্ষমতাশালী। পলায়িত কালের যাবতীয় প্রাপ্য পরিশোধ না করিলে কোন পলাতককে পূর্বপরিত্যক্ত সার্কেলে পুনর্বসতি করিতে দেওয়া হইবে না।"

জুমিয়াদের স্থান পরিবর্তন

পূর্বে উল্লিখিত হইয়াছে, "জুম" চাক্‌মাগণের প্রধান উপজীবিকা, সুতরাং ইহাদের প্রায় অধিকাংশই জুমিয়া প্রজা। পরবর্তী নিয়মে গভর্নমেন্ট ইহাতে হস্তক্ষেপ করিয়াছেন সত্য, কিন্তু জুমের উপযুক্ত ভূমির নিমিত্ত তাহারা সার্কেলান্তরে যাইতে বাধ্য হয়। একবার কয়েক পরিবার মিলিয়া কোন নূতন স্থানে

**১৯০১ অব্দের আদিমসুমারী মতে অধিবাসী সংখ্যা —**

| | চাক্‌মা সার্কেল | বোমাং সার্কেল | মঙ্ সার্কেল |
|---|---|---|---|
| চাক্‌মা | ৩৬২০৭ | ১৯৪২ | ৬১৮০ |
| মঘ | ৬২২৩ | ২১৭৭৯ | ৬৭০৪ |
| ত্রিপুরা | ১৬২৭ | ৩২০৩ | ১৮৫১' |
| কুকি | ৬৭৮ | ১৪৬৮ | — |
| কুমি | ১ | | |
| মুরুং | ৩০৮ | ১০২৩২ | — |
| পাঙ্খো ও বনজুগী | --- | ৯৩৭ | |
| মুসলমান | ২০৫৬ | ২৭২৮ | ১২২ |
| হিন্দু ও অপর | ১৬৯২ | ১৭৮৩ | ৩৮১ |
| মোট | ৪৮৭৯২ | ৪৪০৭২ | ৩১৮৯৮ |
| প্রতি বর্গমাইলে | ১৮ ৮৬ | ২৪ ০১ | ৪৮.৮ |

(৬৩) পরন্তু ১৮৯৮ ইংরাজীর এক গভর্নমেন্ট পত্রে (No 543 P.D.) দেখা যায়, রাণী কালিন্দীই এ সম্বন্ধে গভর্নমেন্টকে প্রশ্রয় দিয়াছিলেন। কেননা তিনি ১৮৬৯ অব্দে বোমাংরাজাকে শঙ্খনদীর দক্ষিণপার্শ্ববর্তী চাকমাপ্রজার উপর তাঁহার কোন দাবী নাই বলিয়া এক লিখিত একরারনামা প্রদান করিয়াছিলেন। নতুবা এই পত্রে সরকারপক্ষ স্বীকার করিয়াছিলেন যে, মাত্র চাক্‌মারাজাই সমগ্র চাক্‌মাজাতির অধিনায়ক ছিলেন।

"আদম" স্থাপন করিলে, সেখানে থাকিয়া যে কয়েক বৎসর জুমোপযোগী ভূমি পাইতে পারে ——ততকাল বেশ স্থায়ী আবাসের মত "মায়া-মমতা" দেখায়, আম কাঁঠালের গাছ পর্যন্ত তুলিয়া থাকে। ৪/৫ বৎসর পরে তথা হইতে জুমের ভূমি সংগ্রহ দুঃসাধ্য হইলে "আদম" বাসী সকলের পরামর্শক্রমে স্থানান্তরে গিয়া অপব এক নূতন "আদম" সংস্থাপিত করে।

স্থায়ী নিবাস

তাহাতে মতভেদ হইলে কোন কোন পরিবার অপর "আদমে" বিচ্ছিন্ন হইয়া যায়। আবার কোন নূতন পরিবার আসিয়া তাহাদের সঙ্গে যোগদান করিয়া থাকে। এইরূপে একই জীবনে কত যে পরিবর্তন ক্লেশ সহ্য করিতে হয়, তাহা নির্ণয় নাই। সুখের বিষয়, বর্তমানে অনেকে লাঙলের চাষের দিকে মনোযোগ দিয়াছে। ইহাতে, আবাদ করিয়া তুলিতে পারিলে প্রতিবৎসর এক ভূমিতেই চাষ চলে। সুতরাং তদ্দারা একস্থানে স্থায়ীভাবে থাকিবার সুবিধা পাওয়া যায়। এই কারণেই সম্পন্ন ব্যক্তিমাত্রেই চাষ ধরিতেছেন, সঙ্গে সঙ্গে তাহাদের স্থায়ী বাড়ীও বিনির্মিত হইতেছে। তবে এখানকার জমিতে স্থায়ী বন্দোবস্ত নাই। তাই অনেকে পরিপাটী 'বাড়ীঘর' করিতে সাহস কবে না। পক্ষান্তবে বাড়ীঘরের প্রতি মমতা না জন্মিলে স্থান পরিবর্তনের লোভও অসম্বরণীয় হয়। বস্তুতঃ ভাসমান্ জীবন কতই না কষ্টদায়ক!

"আদমের" পরিবারগুলি যথাসম্ভব ঘন সন্নিবিষ্ট। এমন কি, অধিকাংশ "আদম" দেখিতে একবাড়ী বলিয়া ভ্রম হয়। অনেক পরিবারে একাধিক গৃহ নাই। একান্নবর্তী পরিবারে লোকসংখ্যা অধিক হইলে মাত্র ততোধিক গৃহ প্রয়োজন হয়। কেবল

আবাস প্রথা

ধনবান ও সমাজে সম্ভ্রান্ত মহাশয়দের "ঢেঁকীশাল" (ঢেঁকীঘর) "গরুর উরা" (গোয়াল ঘর) প্রভৃতি দু'এক খানি অতিরিক্ত গৃহ থাকে। সচরাচর প্রধান গৃহ প্রায় চারিহাত উচ্চ মঞ্চোপরি প্রস্তুত হয়। "ঢেঁকীশালা"দি অতিরিক্ত ঘরগুলি ব্যতীত আর সমস্তই একমঞ্চে গ্রথিত এবং সেই সমতল মঞ্চে "ইজর" (অঙ্গিনা) ও গঠিত হইয়া থাকে। 'উঠানামা'র নিমিত্ত সদর ও খিড়কিব পথে দুইখানি "সাঁকো" (ধাপ) দেওয়া হয়। এই সিঁড়ি রাত্রিকালে গাছের হইলে উল্টাইয়া এবং বাঁশের হইলে সরাইয়া রাখে, যেন চোর অথবা কোন হিংস্রজন্তু উঠিবার সুবিধা না পায়। এই সকল মঞ্চগৃহ দেখিতে বড়ই সুন্দর। চলাফেরা, কাজকর্ম সমস্তই যেন দ্বিতলের উপব হইতেছে। জলতোলা এবং দৈবপ্রয়োজন ব্যতিরেকে বড় একটা নামিতে হয় না। সাধাবণ পরিবারে এই মঞ্চেব নিম্নে মোরগ ও শূকরেব "লূব" থাকে। সম্ভবতঃ হিংস্রক জন্তু হইতে আত্মরক্ষা করিবতেই মঞ্চের ব্যবস্থা হইয়া আসিয়াছে। মতান্তরে — ব্রহ্মদেশবাসী হইতে তাহারা ইহা অনুকরণ করিয়াছে, কিন্তু ইহাতে সন্দেহ হয়,



কারণ, অপরাপর পার্বতীয় জাতির মধ্যেও এই ব্যবস্থা দেখিতে পাওয়া যায়। আবার পাহাড়ী কেহ কেহ বলে, মৃত্তিকায় শয়নে অকালে চুল পাকিয়া যায়, তজ্জন্য বাসগৃহ মঞ্চবিশিষ্ট হওয়াই প্রশস্ত। ইহা অবশ্য আনুষঙ্গিক যুক্তি। জানিনা ইহাতে মাধ্যাকর্ষণের শক্তি কতদূর কার্য করিতেছে। সে যাহা হউক অধুনা সম্ভ্রান্ত পরিবার হইতে মঞ্চ ব্যবস্থা উঠিয়া যাইতেছে এবং তাঁহাদের গৃহগুলিও বাঙ্গালী - 'বাঙালা' অনুকরণে সংস্কার লাভ করিতেছে।

ঘরগুলি প্রায়ই বাঁশদ্বারা প্রস্তুত। অনেক সম্ভ্রান্ত স্থায়ী অধিবাসী গাছের খুঁটি দিতে আরম্ভ করিয়াছে। "কুরুক্‌পাতা", "পিডালিপাতা", বাঁশপাতা এবং ছনের ছানিই সচরাচর প্রচলিত। বাঁশ চতুর্দিকে সুলভ হইলেও তদ্বারা ছানি অদ্যাপি দেওয়া আরম্ভ হয় নাই। সাধারণ পরিবারের ঘরখানি প্রায়শ নিম্নাঙ্কিত নক্সায় গঠিত —




বলাবাহুল্য এই ঘরগুলির দৈর্ঘ্য অপেক্ষা প্রস্থই বৃহত্তর। চিত্রের বিস্তৃত ব্যাখ্যা, যথা — ক খ গ ঘ একই মঞ্চে নির্মিণ। গ ঘ ঙ চ "ইজর" অর্থাৎ সম্মুখীন প্রাঙ্গণ, সুতরাং ইহা সম্পূর্ণ অনাবৃত। ইহার মঞ্চের বাখারীগুলিতে কিছু কিছু ফাঁক থাকে, বাহির হইতে আসিয়া পা ধুইলে তাহাতে জল সরিয়া পড়িতে পারে। "ইজর" ভিন্ন অপরাংশের উপর অর্থাৎ ক, খ, চ, ঙ একখানি দোচালা গৃহ। গৃহ-মধ্যের মঞ্চে বাঁশের চ্যাঁচাড়িগুলি এমন সুন্দরভাবে পাতা হয় যে, তদুপরি গড়াগড়ি দিতে ইচ্ছা করে। চাল কিছু নীচু, ইজরের কতেকাংশ গৃহবহির্ভূত চালের দ্বারা রক্ষিত থাকে, সেই ছাঁচ্‌তলাকে "চানাওল" বলা হয়। "ওজলং" বারেন্দা বিশেষ। তদ্ভিন্ন সমুদয় গৃহ চারি প্রধা কামরায় বিভক্ত। "গুদি"—

ঘরের বিবরণ

শয়ন কক্ষ, "বুং" বা "কুদি" — ভাণ্ডারখানা, গোলা ইত্যাদি, "সিঙাপা" অতিথি-অভ্যাগতের নিমিত্ত রক্ষিত এবং অবশিষ্ট কামরার কিয়দংশ ঘেরিয়া "উনানশাল" অর্থাৎ পাককক্ষ প্রস্তুত হয়, বাকী অংশে বসিয়া আহারাদি চলে। "গুদি" বা "সিঙাপা"র মধ্যস্থলে ঈষদুচ্চ একটি বেদী রাখা হয়, তাহাতে শীতকালে অগ্নিরক্ষা করিয়া থাকে। "ওজলঙের" বহিঃপার্শ্বের নাম "চিথান" এবং বাড়ীর পশ্চাদ্‌ভাগকে"পিঁজর" বলে। বিবাহিতের সংখ্যা লইয়াই শয়নকক্ষ কমবেশ হয়, অবিবাহিতেরাও "সিঙাপা"য় থাকে। "সাঁকো" (সিড়ি) সচরাচর একখানি গৃহের সম্মুখে এবং অপর একখানি "উনানশালের" পার্শ্ব দিয়া থাকে। বর্তমানে কোন কোন বাড়ীতে অবরোধ প্রথা প্রবর্তনের চেষ্টা হইতেছে। "ইজরের" মধ্যখানে বেড়া ("আলছিরিরের") দিয়া অন্দর-মহল বিভাগ করে, একপার্শ্বে ক্ষুদ্র একখানি দ্বার থাকে মাত্র। এবং "সিঙাপা" ও "উনানশালের" মধ্যবর্তী দ্বার বন্ধ করিয়া তাহা "ইজর" ও "উনানশালের" মধ্যে খুলিয়া লয়। কিন্তু ভদ্র পরিবার ভিন্ন সাধারণ চাক্‌মাগণ যদৃচ্ছাক্রমে এবম্বিধ পর্দা খাটাইতে পারে না। তজ্জন্য তাহাদিগকে রাজানুমোদন গ্রহণ করিতে হয়।

আদমের এই ঘর ভিন্ন, জুমিয়াগণ বন্যপশুর উপদ্রব হইতে ফসল রক্ষা করিবার নিমিত্ত জুমক্ষেত্রের মধ্যস্থিত উচ্চতম শৃঙ্গোপরি আর একখানি গৃহ প্রস্তুত করে, যেন তাহা থাকিয়া সমুদয় জুমক্ষেত্র পর্যবেক্ষণ করা চলে। পাহাড়ের শৃঙ্গদেশে নির্মিত হয় বলিয়া চাক্‌মাগণ ইহাকে "মইন ঘর"(৬৪) নামে অভিহিত করে। ইহা তিন চারি মাসের ব্যবহার্যোপযোগী করিয়া অতি সামান্য ভাবেই প্রস্তুত হয় বটে, কিন্তু দূর হইতে সেই শৈলশৃঙ্গপরি গৃহ অতিশয় মনোরম দেখায়। কাপ্তেন লুইন বিমুগ্ধ কণ্ঠে বলিয়াছেন, "This reminds one of Isaiahis solitary lodge in a garden of cucumbers!" অর্থাৎ "ইহা কোনও ব্যক্তিকে ঈশার সশা-বাগানের মধ্যস্থিত নির্জন বাসস্থান স্মরণ করাইয়া দেয়!"

পূর্বেই বলিয়া আসিয়াছি, চট্টগ্রাম, পার্বত্য চট্টগ্রাম এবং পার্বত্য ত্রিপুরায় মাত্র চাক্‌মাদিগের বসতি আছে। ১৯০১ ইংরাজীর আদম সুমারীতে দেখা যায়,—

| জেলার নাম | পুরুষ | স্ত্রী | মোট |
|---|---|---|---|
| চট্টগ্রাম | ৪৬৭ | ৪১২ | ৮৭৯ |
| পার্বত্য চট্টগ্রাম | ২৩,৫২৬ | ২০,৮০৩ | ৪৪,৩২৯ |
| পার্বত্য ত্রিপুরা | ২,৪৩২ | ২,০৭৮ | ৪,৫১০ |
| সর্বমোট | ২৬,৪২৫ | ২৩,২৯৩ | ৪৯,৭১৮ |

সুতরাং চট্টগ্রাম ও পার্বত্য ত্রিপুরার সমষ্টিতেও পার্বত্য চট্টগ্রামের প্রায় নবমাংশ মাত্র। তন্মধ্যে আবার পার্বত্য চট্টগ্রামে —

(৬৪) মইন্‌-শৃঙ্গ, ঘর-গৃহ = শৃঙ্গগৃহ অর্থাৎ শৃঙ্গোপরি নির্মিত গৃহ

| চাক্‌মা সার্কেল | | বোমাং সার্কেল | | মঙ্ সার্কেল | |
|---|---|---|---|---|---|
| ৩৬,২০৭ | | ১,৯৪২ | | ৬,১৮০ | |
| পুরুষ | স্ত্রী | পুরুষ | স্ত্রী | পুরুষ | স্ত্রী |
| ১৮,৯৫৩ | ১৭,২৫৪ | ১,১০৯ | ৮৩৩ | ৩,৪৬৪ | ২,৭১৬ |

বাস করিতেছিল। তাহা হইলে বোমাং সার্কেল এবং মঙ সার্কেলের যোগফল চাক্‌মা সার্কেলের চতুর্থাংশও নহে। পক্ষান্তরে মঙ্ সার্কেলের সহিত তুলনায় চাক্‌মা সার্কেলে স্ত্রীলোকের সংখ্যা অপেক্ষাকৃত অধিক বটে, কিন্তু বোমাং সার্কেলে তাহার বিপরীত। চট্টগ্রাম এবং পার্বত্য ত্রিপুরার স্ত্রীলোকের পরিমাণও চাক্‌মা সার্কেলের সহিত প্রায় সমানুপাত হইবে।

অনুপাত

পক্ষান্তরে ইহাদিগের মোট সংখ্যা—

১৮৭২ সালের গণনায় ২৮,০৯৭

১৮৮১ সালের গণনায় ২২৬

১৮৯১ সালের গণনায় ৪২,৫৫৬

১৯০১ সালের গণনায় ৪৯,৭১৮

আশ্চর্যের বিষয়, ১৮৮১ খৃষ্টাব্দের লোকগণনায় এই ২২৬ জন মাত্র স্থিরীকৃত হইয়াছে! ১৮৭২ সালে ২৮,০৯৭ এবং ১৮৯১ সালেও ৪২,৫৫৬; সুতরাং এতদুভয়ের মধ্যবর্তী সময়ে কিরূপে এত কমিয়া যাইতে পারে? প্রত্যুত সার্ রিজলীও লিখিয়াছেন, "আদম সুমারিতে এরূপ পার্থক্য ঘটিয়াছে যে, তাহার কোন কারণ দিতে পারি না।" গণনায় এত ভুল হওয়াও অসম্ভব। এইমাত্র অনুমান করা যায়, গণনাকারিগণ পার্বত্য প্রদেশের চাক্‌মাদিগকে অপর কোন সম্প্রদায়ভুক্ত করিয়াছেন। এক্ষণে ১৮৭২ সাল হইতে ১৯০১ সাল পর্যন্ত স্থূল হিসাব করিলে, এই গত ২৯ বৎসরে শতকরা বার্ষিক ২.৬৫ জন বাড়িয়াছে, তাহাতে কিন্তু শেষ দশ বৎসরের বৃদ্ধির গড় বার্ষিক শতকরা ১.৭৪ জন মাত্র।

বৃদ্ধির গড়

৩

কোন কোন ইতিহাস লেখক বিশেষতঃ কাপ্তেন লুইন এবং তদীয় অনুবর্তী সার্ রিজলী চাক্‌মাজাতিকে তিন প্রধান ভাগে বিভক্ত দেখাইয়াছেন, যথা—চাক্‌মা, টংচঙ্গ্যা এবং দৈংনাক। কিন্তু আরাকানের ইতিবৃত্ত লেখক কর্নেল কেইরী (ছেক) অর্থাৎ চাক্‌মা ও দৈংনাকদিগকে পরস্পর বিভিন্ন জাতি বলিয়া নির্দেশ করেন। তিনি বলেন*

শাখা-তথ্য

"দৈংনাকেরা 'খিম্‌-বা-নাগো' নামে পরিচয় দেয়। সম্ভবতঃ তাহারা দাসরূপে আগত বাঙ্গালী দিগের সন্তান-সন্ততি হইবে, কালে — আবহাওয়ার পরিবর্তনে আকৃতিগত কিঞ্চিৎ পার্থক্য ঘটিয়াছে। ইহারা বৌদ্ধধর্মাবলম্বী।" কাপ্তেন লুইন ইহার প্রতিবাদ করিতে গিয়া লিখিয়াছেন + "আমার দৃঢ় বিশ্বাস, তিনি (কর্নেল ফেইরি) ভুল করিয়াছেন। দৈংনাকেরা যে চাক্‌মাগণেরই অন্যতম শাখা তাহা সর্ববাদি-সম্মত। অনুমান ১৭৮২ খৃষ্টাব্দে রাজা জানবক্স খাঁর শাসনকালে দৈংনাকেরা পিতৃকুল পরিত্যাগ করিয়াছে। বিবাহ সম্বন্ধীয় গোলযোগই ইহার প্রধান কারণ। রাজা তাহাদিগকে সর্বসাধারণের সহিত বিবাহ চালাইতে আদেশ করিয়াছিলেন, কিন্তু ইহা পুরুষ পরম্পরাগত প্রথার বিরোধী। এজন্য তাহারা অস্বীকৃত হয় এবং পলায়ন করে। যাহা হউক, এক্ষণে দৈংনাকেরা ক্রমে ক্রমে ভূতপূর্ব স্বজাতীয়দিগের সন্নিহিত হইতেছে। কক্সবাজারের পাহাড়ে কয়েক পরিবারের বাস দেখা যায়। তাহারা এখনও পূর্বস্মৃতি রক্ষা করিতেছে। তাহারা বলিয়া থাকে, — তাহাদের পূর্বপুরুষগণ কর্ণফুলতীরে বাস করিত। যদিও দীর্ঘকাল আরাকান-বাস-নিবন্ধন তত্রত্য ভাষা গ্রহণ করিয়াছে কিন্তু তন্মধ্যে বিকৃত বাঙ্গলাশব্দও অনেক আছে। বলাবাহুল্য, সার রিজ্‌লীও স্বচ্ছন্দে ইহার অনুসরণ করিয়াছেন (৬৫)।

*Bengal Asiatic Society's Journal No. 117, P.

+ The Hill Tracts of Chittagong and the Dwellers therein P.-64-65

সত্যকথা বলিতে কি, ইহারা সকলেই ভ্রমে পতিত হইয়াছেন। দৈংনাকেরা চাক্‌মাজাতির শাখাবিশেষ, তাহা নিঃসন্দেহ, কিন্তু তাহাদের এই বিভিন্নতা উল্লিখিত কারণে নহে। দৈংনাক শব্দটি হইতেও বুঝা যাইতেছে, ইহার মূল ব্রহ্মদেশে। "দেঙ্গ্যাওয়াদি-আরেদফুং" অর্থাৎ "আরাকান কাহিনী" হইতে পূর্বেই উদ্ধৃত করিয়া দেখাইয়াছি, খৃষ্টীয় ১৩৩৩-৩৪ সালে আরাকানাধীশ্বর মেঙ্গদির প্রধানমন্ত্রী উচ্চব্রহ্মের মইচাগিরিতে চাক্‌মারাজাকে পরাজিত করিয়া, ১০,০০০ চাক্‌মাপ্রজার সহিত তাঁহাকে সপরিবারে বন্দী করিয়া আনেন। এই প্রজাগণকে আরাকানের অন্তঃপাতী "এংখ্যং" এবং 'ইয়ং খ্যং' নামক স্থানদ্বয়ে বসতি করিতে দেওয়া হয়। তিনি সঙ্গে সঙ্গে তাহাদের পূর্বতন উপাধীও পরিবর্তিত করিয়া "দৈংনাক" আখ্যা দিয়াছিলেন। কর্নেল ফেইরী কেন ইহা জানিতে পারিলেন না বুঝিলাম না। পক্ষান্তরে কাপ্তেন লুইন কিরূপে দৈংনাক ও টংচঙ্গ্যাদিগকে বিভিন্ন দেখাইতেছেন, ভাবিয়া বিস্মিত হইতেছি। অনেক প্রাচীন চাক্‌মাকেও জিজ্ঞাসা করিয়া দেখিয়াছি, 'দৈংনাক' শব্দটিও তাহাদের অশ্রুত। পরন্তু মঘেরা টংচঙ্গ্যাদিগকেই দৈংনাক নামে অভিহিত করিয়া থাকে। সুতরাং এই দুই নামধেয় জাতি নিশ্চিতই অভিন্ন। কাপ্তেন লুইন দৈংনাকদিগের যে বিবরণ দিয়াছেন, তাহাতে বোধ হয়, কক্সবাজারের নিকটবর্তী পাহাড়বাসী ছাক্ (Tsac-Burm)

ঐতিহাসিক ভ্রম

(৬৫) Vide - "Tribes and castes of Bengal" P. 170

দিগের প্রতিই লক্ষ করা হইয়াছে। ইহাদের আকৃতিতে কিঞ্চিৎ চাক্‌মা-সাদৃশ আছে কিন্তু কথাবার্তায়

ছাক্ সম্প্রদায়

মঘীশব্দ যথেষ্ট, এবং আচারগত বৈলক্ষণ্যও বিস্তর পরিলক্ষিত হয়। মামাতভগ্নী না হইলে ইহারা বিবাহ করিতে পারে না, সেই কারণে অবিবাহিত স্ত্রী-পুরুষের সংখ্যা অত্যধিক। বিবাহের পণস্বরূপ কন্যাকর্তাকে সহস্রাধিক ডিম দিতে হয় ইত্যাদি —

অনন্তর কাপ্তেন লুইন টংচঙ্গ্যাদিগের অপর কাহিনী বলিয়াছেন*, "১৮১৯ খৃষ্টাব্দে রাজা ধরমবক্স খাঁর রাজত্বকালে ৪০০০ টংচঙ্গ্যা চট্টগ্রামের পার্বত্য প্রদেশে আসিয়াছিল, তাহারা ফাপ্রুনামা তাহাদের অন্যতমকে দলপতি মনোনীত করিতে চাহে, কিন্তু রাজা ধরমবক্স খাঁ ইহাতে স্বীকৃত না হওয়ায় অধিকাংশ আরাকানে প্রত্যাবর্তন করে। বর্তমানে (১৮৬৯ খৃঃ অব্দে-এখানে) ইহাদিগের সংখ্যা ২৫০০। প্রাচীনেরা আরাকানী ভাষায় আলাপাদি করে, পরবর্তী

টংচঙ্গ্যা কাহিনী

পুরুষ অন্যদের (অর্থাৎ চাক্‌মাদিগের) অনুকরণে বিকৃত বাঙ্গলা ব্যবহার করিয়া থাকে"। ইহার সহিত আমাদের মত সম্পূর্ণ এক নহে, যাহা কিছু সামান্য আপত্তি, সময়ান্তরে বলিবার ইচ্ছা রহিল। অপর একজন লেখক (৬৬) বলেন +"(পিতার মৃত্যুসংবাদ শ্রবণের পর বিজয়গিরি) আর স্বদেশে না যাইয়া সখ্যভাবে আরাকানরাজের সহিত আরাকানেই অবস্থান করেন। এই সময়ে তংচঙ্গীয়াগণ অর্থাৎ আরাকানের পাহাড়ী জাতির অপর এক সম্প্রদায় তাঁহাদের সহিত সংমিশ্রিত হইয়া চাক্‌মার অনুকরণে কথাবার্তা কহিতে শিখিলেও, চাক্‌মাগণ তাহাদিগকে আপন সমাজভুক্ত করিয়া লয় নাই, এমনকি, বিবাহাদির কার্যে কোনরূপে ইহাদের সহিত সম্বন্ধ হয় নাই। চাক্‌মারা সাধারণতঃ ইহাদিগকে একটুকু ঘৃণার চক্ষে দেখিয়া থাকে।" প্রবন্ধ লেখক 'আরাকানের পাহাড়ী - তচংঙ্গীয়াদিগের' আর কোন পূর্ব বিবরণ দেখাইয়া যান নাই। কিঞ্চিৎ অনুধাবন করিলেই মনে হয়, তাঁহার এ ধারণা — "পেঙ্গ্যাওয়াদি - আরেদফুং"-এর বর্ণনার সামান্য রূপান্তর মাত্র। 'এংখ্যং' ও 'ইয়ংখ্যং' বাসী দৈংনাকেরাই 'আরাকানের পাহাড়ী — তংচঙ্গীয়া' হইবে। অতএব এক্ষণে আমরা আরও দৃঢ়তার সহিত দৈংনাক এবং টংচঙ্গ্যাদিগকে এক অভিন্ন জাতি বলিয়া স্বীকার করিতে পারি।

*The Hill Tracts of Chittagong and the Dwellers therein P.-64-66

+"পার্বত্য চট্টগ্রাম ও চাক্‌মা ভাষা" - "অঞ্জলী", ১ম বর্ষ, ৫ম সংখ্যা, ১১৫ পৃঃ

যাহা হউক আলোচিত মূল চাক্‌মাদিগের বিবরণী - বিশ্লেষণই আমাদিগের প্রধান উদ্দেশ্য।

গোষ্ঠী ও গোছা

সুতবাং যেসকল শাখার সহিত উহাদের সামাজিক কোন সম্পর্ক নাই, তাহাদিগের কথা লইয়া অযথা সময়ক্ষেপ নিষ্প্রয়োজন। বর্তমানে চাক্‌মাগণ বহুবিধ "গোষ্ঠীতে" (বংশে) বিভক্ত হইয়া পড়িয়াছে। আবার নানা "গোষ্ঠী" হইতে কতিপয়

(৬৬) যতদূর জানিতে পারিয়াছি, ইনি পার্বত্য চট্টগ্রামের স্কুলসমূহের প্রবীণ ডেপুটী ইন্স্পেক্টর শ্রীযুক্ত গগনচন্দ্র বড়ুয়া।

পরিবার লইয়া ভিন্ন ভিন্ন "গোছা"(৬৭) গঠিত হইয়াছে। বিভিন্ন "গোষ্ঠীর" যে কয় পরিবার এক স্থানে বাস করে, তাহারা অধ্যুষিত স্থান, সন্নিহিতা নদী, বা দলের প্রধান ব্যক্তির নাম কি তদীয় পৌরুষ-প্রসিদ্ধিযুক্ত "গোছায়" আখ্যাত ও পরিচিত হয়। অদ্যাপি অপরিচিত চাক্‌মাকে প্রথমেই জিজ্ঞাসা করা হইয়া থাকে, — "তুমি কার গোছা" অর্থাৎ কোন্ গোছা-ভুক্ত? উত্তরে যে গোছার নাম করে, তদ্দ্বারা জানিতে পারা যায় — তাহারা কোন প্রসিদ্ধ দলপতির ক্ষমতাধীন! এমন কি, বাড়ী কোথায়, — তাহারও অনেকটা ধারণা ইহাতে জন্মে। কালক্রমে এক গোষ্ঠীর লোক নানা গোছার অধিকারে ছড়াইয়া পড়িয়াছে। সুতরাং "গোষ্ঠী" পরিচয় "গোছার" তত্ত্ব জানিবার সুবিধা এক্ষণে নাই। এক "গোছার" কোনও "গোষ্ঠী"-সম্ভূত কেহ যদি অপর "গোছার" অধীনে গিয়া বাস করে, কিছুকাল পরে যখন পূর্ববর্তী "গোছার" সহিত তাহার যাবতীয় সম্পর্ক চলিয়া যায়, তখন হইতে তাহাকে শেষাবলম্বিত "গোছায়" অভিহিত করা হয়। কিন্তু পুরুষের "গোষ্ঠী" কোন রূপেই পরিবর্তিত হয় না, বিবাহে স্ত্রীলোকের অবশ্য গোষ্ঠ্যন্তর ঘটে। যদি কোন বিধবা শিশুসন্তান লইয়া ভিন্ন গোছা ও ভিন্ন গোষ্ঠীতে পুনঃ পরিণীতা হয়, তাহা হইলে সেই মহিলার "গোষ্ঠী" ও "গোছা" পরিবর্তিত হয় বটে। কিন্তু পূর্বস্বামীজ শিশুর পিতৃ-গোষ্ঠী অক্ষুণ্ণ থাকিবে। তাহারা যতদিন যাবৎ মাতার "গোছার" তত্ত্বাবধানে রহে, ততদিন তাহাদের "গোছায়" পরিচিত হয়, অনন্তর স্বাধীন ভাবে অন্য "গোছা" অবলম্বন করিলে তাহা পরিবর্তিত হইয়া যায়। এক কথায়-পিতৃকূল লইয়া "গোষ্ঠী" এবং বাসস্থান-ভেদে "গোছা" আখ্যাত হইয়া থাকে। অধুনা মৌজা-বিভাগ হইয়া বংশমর্যাদা-নির্বিশেষে যোগ্যতা বিবেচনায় "হড়্‌ম্যান" (Headman) নিযুক্ত হইবার ব্যবস্থা হওয়াতে গোছাবিচারে ক্রমেই অসুবিধা ঘটিতেছে। কালে বোধ হয় "গোছা" আখ্যাই বিলুপ্ত হইবে।

চাক্‌মাদিগের বংশ বিভাগে তিব্বতীয় এবং দার্জ্জিলিঙের লিম্বুদিগের সহিত সৌসাদৃশ্য রহিয়াছে(৬৮)। নামগুলিতে পূর্বপুরুষের আশ্চর্য সাহসিকতা এবং ব্যক্তিগত বিশেষত্ব প্রকটিত হয়। কোন "গোষ্ঠীর" পূর্বপুরুষের কাহারও উপবেশনে 'পিড়া' ভাঙ্গিয়াছিল, এজন্য তদীয় বংশধরেরা "পিড়াভাঙ্গা গোষ্ঠী" নামে পরিচিত। সেইরূপ জনৈক কুড়ে ব্যক্তির "গোষ্ঠী"

অপূর্ব্ব আখ্যা

"কুর্য্যা" (৬৯) বিশেষণে আখ্যাত হইয়াছে। এইরূপ "ভূত", "কাঁকড়া", "রণপাগলা" ইত্যাদি নানা "গোষ্ঠী" আছে। অবশ্য বংশের প্রধান ব্যক্তিরই বিশেষত্ব লইয়া "গোষ্ঠীর" বিশেষণ স্থিরীকৃত হইয়া থাকে। "গোছার" আখ্যাও দলপতির গৌরব প্রকাশক, বা আবাসস্থানের(৭০), কি সন্নিহিতা নদীর নামবাচক হয়।

(৬৭) সংস্কৃত গুচ্ছ শব্দ হইতে বাঙ্গালার গোছা শব্দ উৎপন্ন। চাক্‌মাদিগের এই "গোছা" আখ্যাও সমষ্টি পদ-বাচক। কিন্তু তাহাদের উচ্চারণ এত বিকৃত যে, "গোছা" বলিতে "গোঝা" এবং "গোষ্ঠী" বলিতে "গুত্তি" শুনায়।

(৬৮) Vide - Tribes and castes of Bengal, P. 59

(৬৯) ইহারা এবং চট্টগ্রামেরও কোন কোন স্থানের লোকেরা কুড়ে অর্থাৎ অলসকে কুর্যা বলিয়া থাকে।

(৭০) মঘদিগের মধ্যেও বসতিস্থানের নামানুসারে বংশের আখ্যা হয়।

ধুর্যা, কুর্যা, ধাবানা, পিড়াভাঙা ইত্যাদি নেতৃচতুষ্টয়ের নামানুসারেই সর্ব প্রথমে চারিটি গোষ্ঠী গঠিত হয়। এই চারি গোষ্ঠী লইয়াই বংশ বিভাগ আরম্ভ হইয়াছিল। ক্রমে তাহাদিগের বংশধরেরা বিস্তৃত-অতিবিস্তৃত হইয়া স্বাধীনভাবে স্ব স্ব নামানুসারে গোষ্ঠীর নাম প্রচার করে। স্থলবিশেষে বা ব্যক্তিগত বিশেষত্ব লইয়া রহস্য করিতে করিতেও তৎবংশধরেরা সেই কৌতুক-গর্ভ আখ্যায় পরিচিত হইয়াছে। যেমন, — কেহ খুব বেশী কলা খাইত, তাহার বংশীয়েরা "কলা গোষ্ঠী", এক পরিবারে সাত সহোদর ছিল, তাহাদিগের বংশধরেরা "সাত ভাইয়া গোষ্ঠী" প্রভৃতি নামে আখ্যাত হইয়াছে। এইরূপে সমগ্র চাক্‌মাসমাজ কত যে গোষ্ঠীতে বিভক্ত হইয়াছে নির্ণয় করা দুরূহ। আমি বহুল চেষ্টায় এ-যাবৎ ১৩৩ ত্রয়োত্রিংশত্যধিক শত সংখ্যক গোষ্ঠীর সন্ধান পাইয়াছি। যথা — ধুর্যা, নিনান্দ্যা, কাঠ্যোয়া, রামদালিকা, মুলিখাজা, ভেলে, কাত্তুয়া, বোয়া, নানুকতুয়া, পোয়াকামার্যা, কোমরেং, জান্দর, গুইয়া, তুদা, ধাবানা, মিঠা, নোয়ান্যা, কার্বুয়া, সিংহাসর্প, আনন্দ্যা, কলা রাঙ্যাছিলন্যা, বাদালী, সেবার্যা, সকুয়া, মানিয়া, চাদং, করম্যা, সল্যা, পঁচা, ইচাপঁচা, ক্ষাংথং, বামনচেগে, কাঁকড়া, শেঠ্যা, পুংঝা, চগড়া, মুখচোরা, পিড়াভাঙা, কুর্যা, বালকা, বরৈবেচা, কলাচেম্, কাঙ্, তিনভেদা, বড়কুর্যা, ছোটকুর্যা, চায়্যা, বগা, ভবা, তদেগা, সামঝা, সাতভাইয়া, সুরেশ্বরী, পেড়ংছ্যরী, নেন্দার, তেতৈয়া, আইনাপুনা, কাউয়া, ভদং, ভূত, ক্যক্‌দড়া, অমরী, ভিদ্দিলী, ওয়াংঝা, গজাল, লৌহঝাত্তেয়া, নাদক্‌তুল, হাগরা, ভেঙেয়া, বুংচেগে, মেস্তর, লুলাং, ভুরুমা, চেগে, বহলা, বান্যাব, মঘ, গোদা, সিঙিরাপুনা, চৈদানী, চানৈ, দোজা, কপান্যা, সম, সর্দার, কাগুনিকাল, বেৎকাবা, কয়ল্, কাশমাণিক, হাতীপুংঝা, ইন্দরতালা, কালাপিলাবাপ, ভুলা, কালাবাঘা, পিঙরভাঙ্গ, কাল, শেষ্যা, রসিরী, বাবুরা, গজাল্যা, মানাইয়া, লোহাকন্দা, বাঘওঝা, করেংগিরি, ভগতপ, সেবেয়া, নারাণ, ধেচ্যোয়া, আমু, শিক্ষা, রাক্‌কোয়াবাপ্, আগুনিকণা, রণপাগলা, কাক্কিনা, ফাট্টোয়া, জাদি, পার্বোয়া, বরৈয়া, সরইয়া, জাল্যা, শেলছ্যা, শেলপাত্যা, চাওন্যা, পৈয়ব, মুলিয়া, তালুকদার, খাট্যাল, চেলীপুনা, মেন্দর, চর্কডা, মৈষচরা, কালা-পেনজাঙি ইত্যাদি। এরূপ গোষ্ঠী আরও যে নাই, এমন কথা বলিতে পারি না। তবে ইহা নিশ্চিত যে, থাকিলেও তৎপরিমাণ অতি সামান্যই হইবে।

বংশ বিভাগ

ধুর্যা, কুর্যাদি নেতৃগণ যাহাদিগের উপর প্রভুত্ব করিত, তাহারাও চারি দলে বা "গোছায়" বিভিন্ন ছিল, এবং তৎসমুদায় "গোছা" ও অধ্যুষিত স্থানের নাম, বা আধিনায়কের নাম কি বিশেষত্ব অথবা দলের কোন বিশেষ কার্যানুসারে নানাবিধ আখ্যায় প্রসিদ্ধি লাভ করিয়াছিল। ধুর্যার বর্ণ উজ্জ্বল এবং গলা ও পা লম্বা ছিল বলিয়া, তাহার অধীন লোগদিগকে অপরেরা "বগা (বক) গোছা"র লোক বলিত। কুর্যার দল তৈনছরীতীরে বাস করিত বলিয়া তাহারা "তৈন্যা গোছা" নামে অভিহিত হয়। ধাবানার গোছার বুৎপত্তিগত অর্থ সম্বন্ধে মতভেদ আছে। কেহ বলেন, তাহারা মুড়ি নদীর তীরে বাস করিত বলিয়া "মুনিমা গোছা" নাম হইয়াছে, অপর

কাহারও মতে ধাবানা অতি পবিত্রাচারী ছিলেন,— তজ্জন্য তাঁহার দলের আখ্যা "মুনিমা গোছা" দেওয়া হইয়াছিল। পিড়াভাঙার দলের যাহারা নদীপথে লামিয়া গিয়া বসতি স্থাপন করিয়াছিল, তাহারা "লার্মা গোছা" নামে অভিহিত, আর যাহারা ধাইয়া অর্থাৎ পলাইয়া গিয়াছিল, তাহাদিগের আখ্যা "ধামাই গোছা" হয়। এইরূপে প্রাচীন চারিগোছা হইতে শাখা-প্রশাখায় বর্ধিত হইয়া বর্তমানে একত্রিশ গোছা পর্যন্ত হইয়াছে। এস্থলে তত্তৎ গোছা ও গোষ্ঠীগুলি লইয়া ইহাদের সমাজের আধুনিক অবস্থা যথাসাধ্য প্রদর্শিত হইল —

| গোছার নাম ও যথাশ্রুত তদুৎপত্তি বিবরণ | প্রত্যেক গোছাভুক্ত গোষ্ঠীগুলির নাম | প্রত্যেক গোছার প্রধান ব্যক্তির নাম |
|---|---|---|
| ১। বগা গোছা — এই গোছার সর্দারের বর্ণ উজ্জ্বল গৌর, এবং পা ও গলা লম্বা ছিল। তজ্জন্য তাঁহাকে সকলে 'বগা' (বক) নামে ডাকিত। | ধূর্য্যা, নিনান্দ্যা, কাঠ্যোয়া, রামদালিকা, মুলিখাজা, ভেলে, কাত্তুয়া, বোয়া, নানুকতুয়া, পোয়াকামার্যা ইত্যাদি। | শ্রীযুক্ত সূর্য্যচন্দ্র তালুকদার। |
| ক) দার্য্য গোছা — এই গোছার সর্দার মাথায় ভীমরাজের পালক গুঁজিত বলিয়া। | কোমরেং নানুকতুয়া, কত্তুয়া ইত্যাদি। | শ্রীযুক্ত নবীন চন্দ্র তালুকদার |
| খ) পোমা গোছা — | জান্দর, গুইয়া, তুদা ইত্যাদি। | শ্রীযুক্ত রাজকুমার তালুকদার |
| গ) পোয়া গোছা — এক সময়ে কোন গ্রামে বয়োবৃদ্ধাগণ জুম কাটিতে গিয়াছিল, বাড়ীতে শিশুসন্তান ব্যতীত আর কেহই ছিল না। এমন সময়ে কুকিরা আসিয়া সেই গ্রাম আক্রমণ করে। শিশুগণ একমাত্র "কামঠাগুলি"র সাহায্যে আত্মরক্ষা | কাক্কিনা, ফাটোয়া, কয়ল্ ইত্যাদি। | শ্রীযুক্ত নীলরথ তালুকদার |

| গোছার নাম ও যথাশ্রুত তদুৎপত্তি বিবরণ | প্রত্যেক গোছাভুক্ত গোষ্ঠীগুলির নাম | প্রত্যেক গোছার প্রধান ব্যক্তির নাম |
|---|---|---|
| করিয়াছিল বলিয়া, অপূর্ব বীরত্বপূর্ণ সেই বালকগণের বংশধরেরা বালক অর্থাৎ "পোয়া" গোছা নামে আখ্যাত হইয়া থাকে। কেহ কেহ বলেন, মহারাজ ধরমবক্স খাঁর সময় এই গোছার তালুকদার অল্পবয়স্ক ছিল বলিয়া, মহারাজ এই গোছার লোককে পরিহাসপূর্বক 'পোয়া গোছা'র লোক বলিতেন, সেই হইতে এই আখ্যা। | | |
| ঘ) চেক্‌কবা গোছা — | | শ্রীযুক্ত বিজয়গিরি তালুকদার |
| ঙ) লচ্চর গোছা — | ভিদ্দিলী, ওয়াংঝা, গজাল, পিড়াভাঙা ইত্যাদি। | শ্রীযুক্ত পঞ্চারাম তালুকদার |
| ২। তৈন্যা গোছা— তৈনছরীর তীরে বসবাস হইতে। | কুর্যা, ধুর্য্যা, মুলিয়া, পৈয়ব ইত্যাদি। | শ্রীযুক্ত কৈলাসধন তালুকদার |
| ক) ওয়াংঝা গোছা — "ওয়াংঝা বিল" বাসীদিগের আখ্যা। | কাঁকড়া, শেঠ্যা, পুংঝাঁ ইত্যাদি। | শ্রীযুক্ত রাজা ভুবন-মোহন রায় |
| (ক-১) ফেদুংজা গোছা — | মুলিয়া, কপাল্যা, পুংঝা, কাশমাণিক, ইন্দুরতালা, কালাপিলাবাপ ইত্যাদি | শ্রীযুক্ত পূর্ণচন্দ্র দেওয়ান |
| খ) বড়চেগে গোছা — | খাট্যাল, লোহাকন্দা, চেলীপুনা, ইন্দুরতালা পুংঝা ইত্যাদি। | শ্রীযুক্ত চন্দ্রধন তালুকদার |
| গ) কাম্ভেই গোছা — | মেন্দর, কালাপেনজাঙি ইত্যাদি | শ্রীযুক্ত জয়চন্দ্র তালুকদার |
| ঘ) বুংছা গোছা — | কাঁকড়া, মৈষচরা, চর্কডা ইত্যাদি। | শ্রীযুক্ত পুরখাঁ দেওয়ান |

| গোছার নাম ও যথাশ্রুত তদুৎপত্তি বিবরণ | প্রত্যেক গোছাভুক্ত গোষ্ঠীগুলির নাম | প্রত্যেক গোছার প্রধান ব্যক্তির নাম |
|---|---|---|
| ৩। মুনিমা গোছা — মুড়ি নদীর নামানুসারে বা পবিত্রাচারী বলিয়া। | ধাবানা, মিঠা, নোয়ান্যা, কার্বুয়া, সিংহাসর্প, আনন্দ্যা, কলা, রাঙাছিলন্যা, বাদানী, সেবার্য্যা, সকুয়া, মানিয়া, চাদং, করম্যা, সল্যা, পঁচা, ইচাপঁচা, ক্ষাংথাং, বামনচেগে ইত্যাদি। | শ্রীযুক্ত রাজচন্দ্র দেওয়ান |
| ক) মুনিমাচেগে গোছা — | সকুয়া, শেলপাত্যা, শেলছ্যা ইত্যাদি। | শ্রীযুক্ত কিনাধন তালুকদার |
| খ) ফাক্‌সা গোছা — | বালকা, বরৈবেচা, কলাচেম্, কাঙ্, তিনভেদা, বড়কুর্য্যা, ছোটকুর্য্যা ইত্যাদি। | শ্রীযুক্ত রমণীমোহন দেওয়ান |
| গ) আমু গোছা — সল্যা আমুর নামানুসারে | গোদা, ধুর্য্যা, মঘ, সিঙিরাপুনা ইত্যাদি। | শ্রীযুক্ত মানিকচন্দ্র তালুকদার |
| ঘ) চেগে গোছা — দুঃখ্যা চেগের নামানুসারে | লুলাং, ভুরুমা, কাঁকড়া, ধাবানা, বহলা, বান্যাব, পিড়াভাঙা, মঘ ইত্যাদি। | শ্রীযুক্ত সূর্যমণি খিসা |
| ঙ) খেয়ং চেগে গোছা — | চৈদানী, চানৈ, দোজা, কপাল্যা, সম, সর্দার, কাগুনিকাল, বেৎকাবা ইত্যাদি। | শ্রীযুক্ত নীলচন্দ্র দেওয়ান |
| চ) লেবা গোছা — উচ্চারণে জড়তা নিবন্ধন এই দলের প্রধান ব্যক্তির আখ্যা 'লেবা' দেওয়া হইয়াছিল। | | শ্রীযুক্ত ভাগ্যধন তালুকদার |
| ছ) উচ্ছুরী গোছা — | | শ্রীযুক্ত শশিকুমার দেওয়ান |

| গোছার নাম ও যথাশ্রুত তদুৎপত্তি বিবরণ | প্রত্যেক গোছাভুক্ত গোষ্ঠীগুলির নাম | প্রত্যেক গোছার প্রধান ব্যক্তির নাম |
|---|---|---|
| জ) নারাণ বা কুরাকুট্যা গোছা — ইহাদের উপর রাজলিয়ে মোরগ কুটিবার ভার ছিল বলিয়া শেষোক্ত আখ্যা হইয়াছিল। পরে ইহারা পার্বত্য ত্রিপুরায় পলাইয়া গিয়া, তত্রত্য মহারাজ কর্তৃক 'নারাণ' খ্যাতিলাভ করিয়াছে। | নেন্দাব, সুরেশ্বরী, তেতৈয়া, আউনাপুনা, পঁচা, কাউয়া, ভদং, ভূত, ক্যকদড়া অমরী ইত্যাদি। | শ্রীযুক্ত গঙ্গামাণিক দেওয়ান |
| ঝ) বোম গোছা — | আমু, পার্বোয়া, জাদি সরইয়া, বরৈয়া, বাদালী, পিড়াভাঙা ইত্যাদি। | শ্রীযুক্ত অভয়াচরণ তালুকদার |
| (ঝ-১) রাঙ্গী গোছা — রাঙ্গী পানসরী নামক ব্যক্তির নামানুসারে। | লৌহ ঝাত্তোয়া, ভেঙেয়া, বুংচেগে, কাল, পিড়াভাঙা, মেন্দর, চেগে ইত্যাদি | শ্রীযুক্ত কর্ণচন্দ্র তালুকদার |
| (ঝ-২) কুদুগা গোছা — | ভুলা, কালাবাঘা, কাল, পিঙরভাঙা ইত্যাদি | শ্রীযুক্ত হরিধন দেওয়ান |
| ৪(ক) লার্মা গোছা — নামিয়া গিয়াছিল বলিয়া। | পিড়াভাঙা, চায্যা, বগা, ভবা, তদেগা, সামঝা, সাতভাইয়া ইত্যাদি। | শ্রীযুক্ত যুবরাজ দেওয়ান |
| (ক-১) পেডংছারী গোছা — | পেডংছারী, কুর্যা, মুলিয়া, পৈয়ব ইত্যাদি | শ্রীযুক্ত কিনারাম তালুকদার |
| (ক-২) হাইয় গোছা — | কুর্যা, ধুর্যা, মুলিয়া, পৈয়ব, জাল্যা, সল্যা, পিড়াভাঙা, তালুকদার ইত্যাদি। , | শ্রীযুক্ত নীলধন তালুকদার |
| খ) ধামাই গোছা — ধাইয়া অর্থাৎ পলাইয়া গিয়াছিল বলিয়া। | চাওন্যা, সকুয়া, হাগরা, হাতী, পিড়াভাঙা, সুরেশ্বরী, বাঘওঝা, করেংগিরি, আগুনিকশা, রাককোয়াবাপ, নাদক্ তুল, কাঁকড়া ইত্যাদি। | শ্রীযুক্ত কৃষ্ণচন্দ্র দেওয়ান |

| গোছার নাম ও যথাশ্রুত তদুৎপত্তি বিবরণ | প্রত্যেক গোছাভুক্ত গোষ্ঠীগুলির নাম | প্রত্যেক গোছার প্রধান ব্যক্তির নাম |
|---|---|---|
| (খ-১) চাঁদগ গোছা — | সর্দার, শেষ্যা, রসিরী ইত্যাদি | শ্রীযুক্ত নীলকান্ত দেওয়ান |
| (খ-২) বাবুরা গোছা — | বাবুরা, গজাল্যা, মানাইয়া, লোহাকন্দা, ভগতপ ইত্যাদি | শ্রীযুক্ত অক্ষয়মণি তালুকদার |
| *বড়ুয়া গোছা — পূর্বে বাঙালী বড়ুয়াগণ রাজালয়ের ভৃত্য কর্ম করিত। ইহাতে অসুবিধা ঘটিতেছে দেখিয়া, পাগলা রাজার সময়ে দেওয়ান-তালুকদারেরা পরামর্শকরতঃ তজ্জন্য বিভিন্ন গোছা হইতে প্রায় দেড়শত প্রজা দিয়া এই গোছা সৃষ্টি করেন। ক্রমে ইহাদিগের বংশ বর্ধিত হইয়া অধুনা প্রায় সহস্র পরিবার হইয়াছে। বড়ুয়াদের কার্য করিত বলিয়া, ইহাদের আখ্যাও 'বড়ুয়া গোছা' হইয়াছে। | প্রায় সকল গোষ্ঠীর লোকই এই গোছায় আছে। | শ্রীযুক্ত ভৈরবচন্দ্র দেওয়ান |

ধুর্যা, কুর্যা, ধাবানা, পিড়াভাঙা "গোষ্ঠীর" সম্মান অদ্যাপি অক্ষুণ্ণ রহিয়াছে। "মুনিমা-গোছার" "ধাবানা-গোষ্ঠী" বহুকাল যাবৎ রাজবংশ-গৌরব ভোগ করিয়াছিলেন। এই বংশের শেষরাজা ধরমবক্স খাঁর কোন সুসন্তান না থাকাতে তাঁহার মৃত্যুর পর তদীয় মহিয়সী মহিষী কালিন্দী রানীর হস্তে শাসনভার আইসে, তিনিও পরলোক গমন করিলে দৌহিত্র "ওয়াংঝা-গোছার" "কাঁকড়া-গোষ্ঠী"জ হরিশ্চন্দ্র রায় সিংহাসন লাভ করেন। সেই হইতে এই "কাঁকড়া-গোষ্ঠী"ই রাজবংশ হইয়াছে। "কুবাকুট্যা-গোছার" "নেন্দা গোষ্ঠীর" সঙ্গেই রাজ পরিবারের

*এই গোছা রাজপাড়ালিয়া নামেও প্রসিদ্ধ। ইহারা পূর্বকালে রাজার সিপাহী শাস্ত্রীর কার্যও করিত; ইত্যাদি তাবৎ কার্যের জন্য জুমকর হইতে মুক্ত ছিল। রাজা হরিশচন্দ্রের রাজত্বের প্রথমাংশেও ইহাদিগকে কোন কর দিতে হইত না, পালাক্রমে রাজ বাড়ীতে পাহাড়া দিত ও অপরাপর কর্ম করিত। অনন্তর একদা তাহারা দেওয়ান ভৈরব চন্দ্রের প্ররোচনায় একটি শিকারলব্ধ বড় হরিণের রাজ প্রাপ্যাংশ দিতে অস্বীকৃত হওয়াতে, রাজাবাহাদুর তাহাতে ক্রুদ্ধ হইয়া তাহাদের উপর কর ধার্য করেন। তদবধি অপরাপর রায়তের ন্যায় ইহারাও জুমাদির খাজনা দিয়া আসিতেছে। কিন্তু ইহাদিগকে রাজার খাস মৌজাতেই বাসা হইয়াছে।

বিবাহ-সম্বন্ধ সমধিক প্রচলিত। ভূতপূর্ব রাজা ধরমবক্স খাঁর তিন বিবাহ এবং বর্তমান রাজা বাহাদুরের উভয় বিবাহ এই বংশের সহিত হইয়াছে। বর্তমানে মুনিয়া, ধামাই, ওয়াংঝা, তৈন্যা, বগা, কুরা কুট্যা ও লার্মা গোছা বিশেষ প্রতিপত্তিশালী।

প্রসঙ্গতঃ এ স্থলে আর একটি কথা বলিয়া রাখা আবশ্যক বোধ হয়। কোন্ নিগূঢ় কারণে জানিনা, "ধামাই-গোছা" এবং "কুরাকুট্যা-গোছার" মধ্যে চিরবৈরিতা চলিয়া আসিতেছে। মেলা-মজিলিসে এই দুই দলের সাক্ষাৎ ঘটিলেই সংঘর্ষণ অবশ্যম্ভাবী; নিতান্ত কারণ না পাইলে 'গায়ে পড়িয়া ঝগড়া' লাগিয়া যায় ইহাতে একদল অন্যদলের যথাসাধ্য অনিষ্ট করিতেও ছাড়ে না। ১৩১১ সনের (রাজনগরের) "মহামুনি মেলায়" আমরা স্বয়ং দেখিয়াছি, একদিনের মধ্যেই ৮ বার মারামারি লাগিয়াছিল। কারণ খুঁজিয়া পাইলাম, একদল যথানিয়মে দক্ষিণ হইতে বাম-অভিমুখী মন্দির প্রদক্ষিণ করিতেছিল, বিরুদ্ধপক্ষ তদ্‌বিপরীত দিগাভিমুখে প্রদক্ষিণের চেষ্টা করিয়া সংঘর্ষণ ঘটাইয়াছে। এবম্বিধ কলহকালে "ধামাই-গোছা"র সহিত "বড়ুয়া-গোছা"ও যোগদান করে, কিন্তু তথাপি "কুরাকুট্যা-গোছার" পরাজয় কম হয়।

# তৃতীয় পরিচ্ছেদ

## (১) রাজাবলী এবং তাহাদের কার্যালোচনা
## (২) রানী ও কুমার জীবনী

প্রথম পরিচ্ছেদে আমরা বিজয়গিরি, ছিরীতমা ছাক্, ইয়াংজ, চজুং, মংছুই, মরেক্যজ, চনুই (কোংলাপ্রু) প্রভৃতি কতিপয় চাক্মা রাজার শাসন বিবরণী দেখাইয়াছি। তাঁহাদের মধ্যে মধ্যে আর ও যে কত রাজা নশ্বর প্রভুত্ব পরিচালনা করিয়া অতীত গর্ভে বিলীন হইয়া গিয়াছেন, জানিবার উপায় নাই। ততোধিক আক্ষেপের বিষয়, বর্তমানের অনতি দূরবর্তী শতাধিক বৎসরের চাক্মারাজগণ সংক্রান্ত কোন সংবাদ পাইতেছি না। "দেস্যাওয়াদি-আরেদফুং" ষোড়শ শতাব্দী পর্যন্ত খোঁজ-খবর রাখিয়াছে। তাহার পর আরও প্রায় ৬৫ বৎসরকাল ধরিয়া আরাকানাধিপতি চট্টগ্রাম শাসন করেন, কিন্তু "আরাকানের রাজমালা"য় তদানীন্তন কোন বিবরণীতেই চাক্মারাজ্য সম্বন্ধে কিছুর উল্লেখ নাই।[৭১]

ইতিহাসের দুর্গতি

মোগলদিগের শেষ প্রাধান্য সংস্থাপিত হয়। তাঁহাদের কোন কাগজপত্রেও ইহাদের তত্ত্ব পাওয়া যায় না। পরন্তু ইংরাজ রাজের "রেভেনিউ (বোর্ড) ১৮৬৬ খৃষ্টাব্দের ১০ই সেপ্টেম্বর চট্টগ্রাম বিভাগের কমিশনার বাহাদুরের নিকট ১৪৯৯ নম্বর পত্রে লিখিয়াছেন, "The Rajahs of the Chittagong hills were orginally appointed by the suffrages of the Joomiahs, Kookees, and other inhabitants and not by the sovereign of the country as usual. They were all independent, paid no tribute or revenue to the Mogul Govt. until the muggy year 1077 M.S. 1715 A.D." ইহার অর্থ : পূর্বে পার্বত্য চট্টগ্রামের রাজগণ জুমিয়া, কুকি, এবং অপরাপব অধিবাসীদিগের সম্মতিক্রমে নিযুক্ত হইতেন, সাধারণতঃ যেইরূপ "দেশের" ভূপতি[৭২]

বোর্ডের পত্র (কিয়দংশ)

(৭১) অন্যত্র আছে, — সাহজাহানের দ্বিতীয় পুত্র সুজা যৎকালে বাঙ্গালা শাসন করিতেছিলেন, সেই সময়ে ত্রিপুরেশ্বর কল্যাণমাণিক্যের কনিষ্ঠ পুত্র নক্ষত্র রায় (রাজ্য পাইয়া নাম ধরিয়াছিলেন - ছত্রমাণিক্য) সিংহাসনারূঢ় জ্যেষ্ঠের বিরুদ্ধে অস্ত্রধারণ করেন (১৬৫৯ খৃঃ অব্দ)। গোবিন্দমাণিক্য ভ্রাতার সহিত যুদ্ধে পরাঙ্মুখ হইয়া পার্বত্য চট্টগ্রামে আশ্রয় গ্রহণ করিলেন। অদ্যাপি কাচালঙের মাইয়নী সরিত্তীরে এই ত্রিপুরা-রাজার সরোবর, সুফল বৃক্ষ, অট্টালিকার ভগ্নাবশেষ চিহ্ন রহিয়াছে (The Hill Tracts of Chittagong and the Dwellers therein)। এতদ্ভিন্ন কান্দ্যার মুখের নিকটে, কাচালঙের মোহনা সমীপে, ও চেঙ্গীর ইটছরীতে ইষ্টকস্তূপের ভগ্নাবশেষ অদ্যাপি পরিদৃষ্ট হয়। যতদূর সম্ভব এসকল স্থানে মঘদিগের "জাদি" কিংবা ত্রিপুরাদের দেবমন্দির ছিল। অনেকে এ সমুদয়কে চাক্মারাজার প্রাচীন কীর্তি বলিয়া মনে করিতে পারেন, তাই ইহা এখানে জানাইয়া রাখা হইল।

(৭২) এখানে সম্ভবতঃ কোন উচ্চতম রাজশক্তিকে লক্ষ্য করা হইয়াছে।

কর্তৃক হইয়া থাকে, এখানে, সেরূপ নহে। তাঁহারা সকলেই স্বাধীন ছিলেন, ১০৭৭ মঘী— ১৭১৫ খৃষ্টাব্দ পর্যন্ত মোগল গভর্নমেন্টকে রাজস্ব বা খাজনা দেন নাই।"

চাক্‌মারাজার স্বাধীনতা

সুতরাং মোগলাধিকারের এই কয়েক বৎসর যে যে চাক্‌মা রাজা স্বাধীন ছিলেন, তাহার বিশেষ প্রমাণ পাওয়া গেল। কিন্তু কোন্ সময়ে কি সুযোগে যে তিনি বা তাঁহারা স্বাধীনতা লাভ করিয়াছিলেন, তাহা জানা যায় না। অনুমানে বোধ হয়, মঘ রাজার প্রতিনিধি চট্টগ্রামের শাসনকর্তা যে মুকুট রায় ১৬৩৮ খৃষ্টাব্দে ইসলাম খাঁ মসহৌদীর আক্রমণে ভীত হইয়া মোগলের অধীনতা স্বীকার করেন, তাঁহারই দুর্বল শাসনে চাক্‌মাবাজা স্বাধীনতা হস্তগত করিয়াছিলেন। আরাকানরাজ পুনরায় চট্টগ্রাম অধিকার করেন বটে, কিন্তু দুর্ধ্যর্ষ মোগলের সহিত যুদ্ধে ব্যস্ত থাকাতে এই পার্বত্য রাজ্যের প্রতি তাদৃশী দৃষ্টি নাও রাখিতে পারেন। কেননা দেখা যায়, অতঃপর অন্যতম শত্রু ত্রিপুরারাজ বিপ্লবাভিভূত হইলেও তিনি নীরব ছিলেন। যাহা হউক এই স্বাধীন কালেব কেবলমাত্র একজন রাজার কীর্তি-কাহিনী এখনও জাগ্রত দেখিতে পাই। তিনি "পাগলা রাজা" আখ্যায় সাধারণ্যে বিদিত।

পাগলা রাজা

পূর্বে উল্লিখিত হইয়াছে, চট্টগ্রামের দক্ষিণ ভাগে "পাগলা বিল" "পাগলা মুড়া" প্রভৃতি পাগলা রাজার যশঃস্তম্ভ সমুদয় তদীয় নাম অক্ষত রাখিয়াছে। বস্তুতঃ তথায় পাগলা রাজার "নাম ডাক" খুবই অধিক। "বগাগোছাব" "ধুর্যা গোষ্ঠী" সম্ভূত শ্রীযুক্ত সূর্যচন্দ্র তালুকদার গ্রন্থকারের নিকট এক পত্রে লিখিয়াছেন—"দক্ষিণে শঙ্খ-মাতামুড়ির (তীরবর্তী) মঘেরা চাক্‌মা রাজাকে 'পাগলা রাজা' বলিয়া ডাকে, এবং পাগলা রাজার লোক বলিলে অনেকে ভয় করে। আমি যখন মাতামুড়ি যাই, তখন মঘেরা পাগলা রাজার নাম তুলিয়া থাকে ও অনেক ভয় করে। তৈন ছরার মুখে পাগলা রাজার ঘরভিটা আছে বলিয়া আমাকে বলিয়াছিল। সেই ঘর-ভিটার মাঠও আমাকে দেখাইয়াছে। সেই মাঠটি আমিও দেখিয়াছি, তথায় পাগলা রাজা বলিয়া অনেক খ্যাতি আছে।" এই মাঠে এক সময়ে মঘরাজার সহিত চাক্‌মারাজার যে যুদ্ধ লাগিয়াছিল, তাহা যথাস্থানে বর্ণিত হইয়াছে।

ঘর ভিটা

পাগলা রাজার প্রকৃত নাম কি সে খবব কেহই বাখে নাই। পরন্তু 'পাগলা রাজা' আখ্যা হইবার কারণ এবং তদানুষঙ্গিক অনেক কথা লইয়া সুদীর্ঘ কিংবদন্তী প্রচলিত আছে। শুনা যায়, তিনি অতিশয় জ্ঞানী ছিলেন ও নিরন্তর কঠোর কৃচ্ছ্র-সাধনায় তৎপর থাকিতেন। এ সম্বন্ধে একটি গান আছে—

কিংবদন্তী

"মুনি তপসী ধ্যান গরে।[৭৩]
পাগলা রাজা আপন চিৎ-কল্‌জা।[৭৪]
খৈ-নাই[৭৫] স্যান[৭৬] গবে।।"

(৭৩) "গবে" করে। (৭৪) "চিৎ-কল্‌জা" হৃদপিণ্ড। (৭৫) "খৈ-নাই" খসাইয়া বাহির করা। (৭৬) "স্যান" স্নান।

অর্থাৎ "পাগলা রাজা আপন হৃদ্‌পিণ্ড বাহির করিয়া স্নান এবং মুনি-তপস্বী (প্রায়) ধ্যান করিতেন।" তাঁহার এই সাধনা অতি গোপনে হইত। আরাধনাকালে 'উঁকি' দেওয়া পর্যন্ত নিষিদ্ধ ছিল। একদা রানী কৌতূহলাক্রান্তা হইয়া স্বামীর গুপ্ত-সাধনার কারণানুসন্ধানে অভিলাষিণী হইলেন। রাজা ধ্যান-মন্দিরের দ্বার বন্ধ করিবার অব্যবহিত পরেই মহিষী পশ্চাদ্বর্তী জানালার ফটকে যাহা দেখিলেন, অচিন্তনীয় ব্যাপার—রাজা অন্ত্রাদি বাহির করিয়া ধৌত করিতেছেন! তদ্দর্শনে বিস্ময় ও ভয়-বিহ্বলা রানী ভীতি - বিজড়িত কণ্ঠে চীৎকার করিয়া উঠিলেন। তাহাতে রাজার সাধনা ভঙ্গ হইল;কিন্তু তিনি অন্ত্রগুলিকে আর যথাস্থানে সন্নিবেশিত করিতে পারিলেন না। এই কারণে তাঁহার মস্তিষ্ক বিকৃত হইয়া পড়িল। ক্রমে তিনি যথার্থ পাগল হইলেন; লোকজনকে কাটিতে লাগিলেন। কেহই তাঁহাকে বাধা দিতে সাহস করিল না। প্রজাগণ প্রাণভয়ে স্ত্রী-পুত্রাদি লইয়া পলাইতে লাগিল। সমুদয় রাজ্য ব্যাপিয়া রাষ্ট্র-বিপ্লব সূচিত হইল। অবশেষে রানী গত্যন্তর না দেখিয়া কতিপয় প্রধান ব্যক্তির পরামর্শে রাজাকে নিহত করেন এবং দৈবজ্ঞান প্রভাবে পুনর্জীবন লাভের সম্ভাবনা সন্দেহ করিয়া সেই শব বর্তমান "পাগলা মুড়া" হইতে পার্শ্ববর্তী সমুদ্রে বিক্ষিপ্ত করেন। এই গর্হিত কার্যের নিমিত্ত রানীর বড় দুর্নাম রটিয়াছিল। এখনও তাঁহার শাসন-সময়কে "কাটুয়া কন্যার আমল" অর্থাৎ "হত্যাকারিনী কন্যার শাসনকাল" বলা হয়। পক্ষান্তরে দক্ষিণাঞ্চলে "পাগলা রাজা" শিশুদের কাছে অদ্যাপি জুজুসদৃশ — নাম করিলে তাহাদের যাবতীয় আবদার থামিয়া যায়।

কৃচ্ছ্র-সাধনা

কাটুয়া কন্যার আমল

'পাগলা রাজার কোন সন্তানসন্ততি ছিল না। তাঁহার হত্যার পর কিছুদিন বিধবা মহিষী রাজত্ব চালাইয়াছিলেন। তাঁহারও মৃত্যু হইলে রাজ্যভার কাহার হস্তে সমর্পণ করা যায়, মহা সমস্যা উপস্থিত হইল। অনন্তর সর্ববাদি-সম্মতিক্রমে স্থিরীকৃত হয়, তৈনছড়ীর মুখে (মোহনায়) একটি বংশসিংহাসন স্থাপন করা হউক। কোন নির্দিষ্ট দিনে ধুর্যা, কুযআ, ধাবানা, পিড়ভাঙা প্রভৃতি চাক্‌মাজাতির সর্বপ্রধান নেতৃচতুষ্টয়ের মধ্যে যিনি সর্ব প্রথমে আসিয়া তাহাতে অধিরোহণ করিতে পারিবেন, রাজ-সিংহাসনও তাঁহার হইবে। নির্দিষ্ট দিনে সর্বাগ্রে ধুর্যা আসিয়া প্রোক্ত সিংহাসন অধিকার করিয়া বসেন। পরে ধাবনা এবং ক্রমে পিড়াভাঙা ও কুর্যা আসিয়া উপস্থিত হইলেন। কিন্তু ধুর্যার এক বিষম বিভ্রাট ঘটিয়াছিল, তিনি রাত্রিভাগে তাড়াতাড়ি পোষাক পরিধান করিতে ভুলে প্রণয়িনীর বক্ষ-বন্ধন বস্ত্র[৭৭] দ্বারা "খবং" (পাগড়ি) বাঁধিয়াছিলেন,[৭৮] প্রভাতালোকে তাহা দেখিতে পাইয়া সকলে অতিশয় কোপাবিষ্ট হইলেন। ইহার ফলে ধুর্যার রাজত্ব লাভ তো দূরের কথা, অধিকন্তু সমাজের উচ্চ পদবী হইতেও অধঃচ্যুত হইলেন। তাঁহার উপাধি "তালুকদার" হইয়া গেল।

রাজ-নির্বাচন

---

(৭৭) চাক্‌মাগণ ইহাকে "খাদী" বলে। তদ্বিবরণ ত্রয়োদশ ও চতুর্দশ পরিচ্ছেদে বর্ণিত হইবে।

(৭৮) এই "খবং" সম্বন্ধেও বিস্তারিত মন্তব্য ত্রয়োদশ পরিচ্ছেদে পাওয়া যাইবে।

ধাবানাই রাজ-সিংহাসন লাভ করিলেন। তদবধি কালিন্দী রানী পর্যন্ত এই বংশই পুরুষানুক্রমে রাজত্ব ভোগ করিয়া (৭৯) গিয়াছেন। অধিকন্তু শুনা যায়, তৎকালে পিড়াভাঙা অর্থাৎ ধামাই গোছার নেতা রাজার দক্ষিণ-মন্ত্রী এবং কুর্যা অর্থাৎ তৈন্যা গোছার নেতা বাম-মন্ত্রী নির্বাচিত হয়েন।

পরন্তু পাগলা রাজার অত্যাচার এবং প্রজাগণ কর্তৃক রাজনির্বাচন কথার প্রতিকূলে কোনও তর্ক পাওয়া যায় না। প্রবাদ যেখানে কালের করাল আক্রমণ হইতে আত্মরক্ষা করিয়া অক্ষুণ্ণ থাকিতে পারে, তথায় তাহাকে আর বিশ্বাস না করিবার কথা কি? সুতরাং মোগলের অধীনতা স্বীকার করিবার পূর্বেই যে পাগলা রাজা রাজত্ব করিতেছিলেন, তাহাও নিঃসন্দেহে মানিয়া লওয়া যায়। কারণ, স্বাধীনতা না থাকিলে কেহই তাদৃশ ভীষণ অবাধ অত্যাচার করিতে সমর্থ হয় না, যদি পাগলা রাজার উপর মোগল বা অপর কোন শক্তির প্রাধান্য থাকিত, তবে নিশ্চিত তাঁহাবা ইহাতে বাধাদান করিতেন, এবং রেভেনিউ বোর্ডের পত্রেও অবশ্য তাহার কোন উল্লেখ পাওয়া যাইত। এস্থলে অত্যাচারিতেরাই হস্তক্ষেপ করিয়াছিল মাত্র। অধিকন্তু বোর্ডের পত্রদ্বারা জানা যায়, পূর্বে পার্বত্য চট্টগ্রামের রাজগণ জুমিয়া প্রভৃতি অধিবাসীদিগের সম্মতিক্রমে নির্বাচিত হইতেন, সাধারণতঃ যেরূপ সমগ্র দেশের ভূপতি দ্বারা নিযুক্ত হইয়া থাকে, এখানে সেরূপ নহে। উক্ত রাজ-নির্বাচনেরও তাদৃশী প্রথা অবলম্বিত দেখা যায়। মাননীয় বোর্ড যে তাহা জানিয়াই এরূপ সিদ্ধান্তে উপস্থিত হইয়াছেন, তাহাতেও বা অবিশ্বাস্য কি আছে?

রাজবংশের তথ্য নির্ণয়ে ঐতিহাসিক উপকরণ গ্রহণ করিবার পূর্বে প্রত্নতত্ত্ব হইতে কি সাহায্য লাভ হয়, চেষ্টা করা যাউক। তবে ভারতের অদৃষ্ট বৈগুণ্যে সেই পথও তেমন সুগম নহে। এই পক্ষে রাজভবনে একটি কামান এবং কয়েকটি মুদ্রা (ছাপ-মোহর) মাত্র পাইয়াছি। পূর্বে "কালু খাঁ" ও ফতে খাঁ নামধেয় দুইটি কামান ছিল। একদা নিশাকালে দৈবযোগে "কালু

(৭৯) আবার কেহ কেহ এই রাজনির্বাচন কাহিনী সেই প্রাচীন উপকথা অনুকরণে বর্ণন করিয়া থাকেন। তাঁহাদিগের সাক্ষ্যে শুনা যায়, পাগলা রাজাকে হত্যার পর বহুদিন ধরিয়া চাক্‌মাগণ অরাজক অবস্থায় পড়িয়া ছিল। অনন্তর নিতান্ত অসুবিধা দেখিয়া সকলের পরামর্শমতে প্রাচীন রাজবংশে কেহ আছে কিনা অনুসন্ধান চলিতে থাকে। রাজবংশের কেবল এক বিধবা একমাত্র পুত্র লইয়া জনৈক মঘের আশ্রয়ে তখনও জীবিত ছিল। সেই সময়ে একদা উক্ত বিধবা স্বীয় সন্তানকে বৃক্ষছায়ায় রাখিয়া গৃহকর্তার সহিত জুমের কাজ করিতেছে, এমন সময়ে গৃহকর্তা সেই মঘ তাহার নিকট দিয়া যাইতে দেখে - বালকের শিরোপরে ফণাবিস্তার পূর্বক এক সর্পরাজ ছায়া প্রদান করিতেছে। মঘ অগ্রসর হইতেই সাপটি চলিয়া গেল। অতঃপর সেই মঘ বালকের সৌভাগ্য সমাগত বুঝিতে পারিয়া, ক্রোড়ে গ্রহণ করতঃ তাহার মাতৃ-সমীপে লইয়া যায় এবং ভবিষ্যতে কোন দিন তাহাদের অবস্থা পরিবর্তন ঘটিলে, যেন সে বা তাহার পরিবার সাহায্য লাভ করিতে পারে এবংবিধ প্রতিজ্ঞা করাইয়া, তৎপর সমুদয় বিবৃত করে। এই কথা ক্রমে চারিদিকে রাষ্ট্র হইয়া পড়ে। প্রাগুক্ত রাজবংশধর অনুসন্ধিৎসুরা ইহা জানিয়া বালককে হস্তিপৃষ্ঠে গ্রহণপূর্বক আনয়ন এবং সিংহাসনে অভিষিক্ত করেন।

খাঁ' পার্শ্বপ্রবাহিতা কর্ণফুলী-গর্ভে আশ্রয় গ্রহণ করিয়াছে। (৮০) সেই রাত্রে রাজা স্বপ্নেও ইহা জানিতে পারিয়াছিলেন। "ফতে খাঁ" বর্তমানে রাজপুরীর বিচারগৃহপার্শ্বে পড়িয়া আছে। হায়, তাহার প্রবল হুঙ্কারের সঙ্গে সঙ্গে যেন সমস্ত প্রভাব-গৌরব বিলুপ্ত হইয়া গিয়াছে। অগ্নি নির্বাপিত হইলে অঙ্গারের আর মূল্য কি? আজ "ফতে খাঁর" অবস্থা স্মরণ করিলে বোধ হয়, ইহা শত শত নরহত্যার প্রায়শ্চিত্ত ভোগ।

প্রত্ন-তত্ত্ব

যে কয়েকটি মোহর আছে, তন্মধ্যে দুইটি কেবল রাজকীয় চিহ্নসূচক। তাহার একটির প্রতিকৃতি পার্শ্বে রহিল। অপরটি একই ছবির ক্ষুদ্রতর সংস্করণ মাত্র। সম্ভবত ইহা "সিংহধবজা" হইবে। পুরাকালীন রাজগণ হনুমানধবজ, সূর্যবাণ, চন্দ্রবাণ প্রভৃতি নানা চিহ্নাঙ্কিত ছাপ ব্যবহার করিতেন, অধুনা তাহা কেতনপৃষ্ঠে শোভা পাইয়া থাকে। আর আটটি মুদ্রা পারসিতে উৎকীর্ণ। তন্মধ্যে বহু চেষ্টাতেও দুইটির পাঠোদ্ধার করা যায় না, অপর একটিতে খোদিত আছে "আল্লা হু রার্বী" অর্থাৎ 'পরমেশ্বর পালন কর্তা' পারসি লিখিত অবশিষ্ট পাঁচটির মধ্যে প্রাচীনতম মুদ্রার প্রতিকৃতি প্রদত্ত হইল। ইহাতে অঙ্কিত হইয়াছে ঃ— "ফতে খাঁ: ১১৩৩ হিং"





সুতরাং খৃষ্টাব্দের ১৭১৪-১৫ সনে "ফতে খাঁ" নামক জনৈক চাক্‌মা রাজার শাসন বাধ্য হইয়া স্বীকার করিতে হইতেছে। এতদ্ভিন্ন হোয়াগ্‌গার কিয়দ্দুর উপরে কর্ণফুলীর তীরভূমি অদ্যাপি "ফতে খাঁর চর" নামে প্রসিদ্ধ। পূর্বে যে "ফতে খাঁ" নামধেয় কামানের কথা লিখিত হইয়াছে, শুনিতে পাই, তাহা এই "চরে" পাওয়া যাওয়াতেই উহা "ফতে খাঁর" নামে অভিহিত। সম্ভবত এক সময়ে এই "চরে" চাক্‌মারাজ "ফতে খাঁ" সহিত মোগলের সংঘর্ষণ লাগিয়াছিল, তদবধি ইহা "ফতে খাঁর চর" আখ্যা পাইয়াছে। আর ইহাও সম্ভব, উক্ত যুদ্ধে পরাজিত পক্ষ যে কামান ফেলিয়া পলায়ন করে, পরে তাহা চাক্‌মারাজার হস্তগত হয়। পক্ষান্তরে প্রাগুক্ত রেভেনিউ বোর্ডের পত্রে প্রকাশ, "১০৭৭

ফতে খাঁ বা জল্লোল খাঁ

(৮০) রাঙামাটি নাম্নী ক্ষুদ্র উপনদী যেখানে আসিয়া কর্ণফুলীতে আত্মসমর্পণ করিয়াছে, তাহারই কিঞ্চিন্নিম্নে প্রকাণ্ড জলাবর্ত আছে। ইহার জল খুব গভীর, তাই স্থানীয় কথায় "কুম" নামে আখ্যাত। সাধারণে ইহাকেই (কালু খাঁ) কামানের 'কুম' নামে অভিহিত করে। শুনিয়াছি, কেহ কেহ এই বিংশ শতাব্দীর প্রবল বৈজ্ঞানিক প্রতাপের মধ্যেও রাত্রিকালে ঐ জলাবর্তপৃষ্ঠে কামানের খেলা দেখিয়া ভীষণ ভয় পাইয়াছে। এবংবিধ কথা লিপিবদ্ধ করিতে যাইয়া কোন কোন পাঠকের সমালোচনায় হয়ত গ্রন্থকারও বাতুল পদবাচ্য হইতেছো, কিন্তু ইহাতে তাঁহার ব্যক্তিগত আস্থা না থাকিলেও দেশের এবং দশের মুখে যাহা জানা যায় -- তাহা লিখিয়া যাইতে বাধ্য।

মঘী ইংরাজী ১৭১৫ খৃঃ অব্দে রাজা জাবুল খাঁ[৮১] কিছু 'কার্পাস কর'[৮২] দিবার বন্দোবস্তে ফরকসাহ এবং মহম্মদ সাহ হইতে জুমিয়াদিগের সহিত নিম্ন-প্রদেশের বেপারীদের বাণিজ্য চালাইবার অনুমতি লাভ করিয়াছিলেন। এখানে বলিয়া রাখি যে, কাপ্তেন লুইন লিখিয়াছেন* — "জামৌল খাঁ প্রায় ১৭১৫ খৃঃ অব্দে মোগল উজির দুমক সাহকে প্রথম কার্পাস-কর দেন। কিন্তু আমরা চট্টগ্রামের শাসনকর্তা দিগের তালিকায় দেখিতে পাই, ১৭১২ খৃঃ অব্দের পর চট্টগ্রামের নবাবী পদ উঠিয়া গিয়া তৎস্থলে নায়েবী পদের সৃষ্টি হয়। মীর এওজি, এয়াছিন খাঁ, অলিকো খাঁ ও মীর্জা বাকর — এই চারিজন নায়েব ১৭১৩-২৭ খৃঃ অব্দ পর্যন্ত চট্টল শাসন করেন। সুতরাং উক্ত দুমক সাহ কে? সে যাহা হউক, ফতে খাঁ এবং জল্লাল খাঁর শাসন বিবরণ এত ঘনসন্নিবিষ্ট যে, এই নামদ্বয়ে কিছুতেই বিভিন্ন ব্যক্তির কল্পনা করিতে সাহস হয় না। কেননা ফতে খাঁর মুদ্রায় যখন ১১৩৩ হিজরী খোদিত, তখন নিশ্চিতই ১৭১৪-১৫ খৃষ্টাব্দে তদীয় শাসন আরম্ভ হইয়া থাকিবে। আর এদেশে তাঁহার যেরূপ 'নাম ডাক' আছে, তাহাতে কোনরূপে মনে করা যাইতে পারে না যে, এক বৎসরেরও অল্প সময়মধ্যে ফতে খাঁর রাজত্বের অবসান হইয়াছিল, তাহা সম্ভব হইলে এত দীর্ঘকালস্থায়িনী কীর্তি কখনই তিনি লাভ করিতে পারিতেন না। আমাদের বিশ্বাস, চাক্‌মারাজ জল্লাল খাঁ ১১৩৩ হিজরী অর্থাৎ ১০৭৭ মঘিতে মোগল সম্রাটের বশ্যতা স্বীকার করিয়া "ফতে খাঁ" আখ্যা পাইয়াছিলেন, (এই মুদ্রাও সম্পূর্ণ মোগলানুকরণে পারসি বর্ণে ও হিজরী সনে খোদিত) এবং উত্তরকালে তিনি সেই মোগল-দত্ত আখ্যাতেই প্রসিদ্ধ হইয়াছেন। এক্ষণে বিচারভার পাঠকগণের হস্তে। যত দিন যাবৎ এতদ্বিরুদ্ধে কোন প্রবলতর প্রমাণ পাওয়া না যায়, সেই পর্যন্ত এই ধারণাকেই সত্যের আসনে অধিষ্ঠিত রাখা যাইতে পারে। এসম্বন্ধে আমি বর্তমান রাজা বাহাদুর প্রমুখ অভিজ্ঞ মহোদয়বর্গের নিকট স্বাভিমত উপস্থিত করিয়াছি, তাঁহারা সকলেই মদীয় মীমাংসা অনুমোদন করিয়াছেন।

*The Hill Tracts of Chittagong and the Dwellers therein P.-63

রাজা সেরমুস্ত খাঁ

অনন্তর আমরা পুনরায় মাননীয় বোর্ডের পত্রখানি অবলম্বন করিলাম। কারণ, চাক্‌মারাজগণের এই দ্বিতীয় স্তবক আলোচনায় ইহাই সর্বপেক্ষা প্রাচীন — লিখিত উপকরণ। (জল্লাল খাঁর স্বীকৃত) এই কর কিছুকাল ধরিয়া নিয়মিত দেওয়া হইয়াছিল না। ১০৯৯ মঘী অর্থাৎ ১৭৩৭ খৃষ্টাব্দে

(৮১) আবার কাপ্তেন লুইন লিখিয়াছেন "জামৌল (Jamaul) খাঁ (The H.T. of Ctg. and the Dewellers therein - p.64)। কিন্তু সমুদয় চাক্‌মা সমাজে তিনি জল্লাল খাঁ নামেই পরিচিত। জাতিগত বিকৃত উচ্চারণে বিদেশীযগণ ভ্রমে পড়িবারই সম্ভবনা, তাই আমরা তাঁহাকে জল্লাল খাঁ নামেই প্রকাশ করিলাম।

(৮২) "কার্পাসকর" অর্থাৎ করস্বরূপ প্রদত্ত কার্পাস। পূর্বকালে বিনিময় ব্যবস্থা এত অধিক ছিল যে, রাজস্ব পর্যন্ত উৎপন্ন ধন দ্বারা প্রদত্ত হইত। অদ্যাপি এই পাহাড়ে বিনিময় ব্যবসা সমধিক চলে। এমনকি কুকিদের অনেকে কোন দ্রব্য বিক্রয় করিতে চাহে না, তাহারা সমান ওজনে প্রয়োজনীয় দ্রব্য বদল করিয়া লয়। বেপারীরা দুই টাকা মূল্যের একমণ লবণ দিয়া তৎপরিবর্তে ছয় টাকা মূল্যের একমণ কার্পাস লাভ করিয়া থাকে।

জুমবঙ্গের[৮৩] শাসনকর্তা সেরমুস্ত খাঁ[৮৪] গভর্নমেন্টের কার্পাস-কর প্রদান করিয়া ইহা (অর্থাৎ পূর্ব বন্দোবস্ত) সজীব (Revive) করিয়াছিলেন এবং পৃথক খাজানা দিবার স্বীকারে অতিরিক্ত কুলালা মৌজাস্থ জঙ্গলের বন্দোবস্তি প্রাপ্ত হইয়াছিলেন।

ইংরাজাধিকার আরম্ভ

এই সমুদয় রাজস্ব ১১৩৭ মঘাব্দ[৮৫] ইংরাজী ১৭৭৫ খৃষ্টাব্দ পর্যন্ত নিয়মিত রূপে পরিশোধ করা হইয়াছিল। কিন্তু ১১৩৮ মঘী ইংরাজীর ১৭৭৬ খৃষ্টাব্দে তদানীন্তন রাজা সের দৌলত খাঁ উভয় খাজনাই বন্ধ করিয়া দেন, এবং রাঙ্গুনিয়া প্রভৃতি স্থানের গোলা (দোকান) লুণ্ঠন করেন, এই কারণে তাঁহাকে আক্রমণের জন্য ১১৩৯ মঘী ইংরাজী ১৭৭৭ সনে এবং ১১৪২ মঘী ইংরাজী ১৭৮০ অব্দে যথাক্রমে মিঃ লেন এবং মিঃ ওটর মারের নেতৃত্বাধীনে দুইবার অভিযান প্রেরিত হয়, কিন্তু তাহাতে কোন ফল হয় নাই। ১১৪৪ মঘী ইংরাজী ১৭৮২ অব্দে সের দৌলত খাঁর পুত্র জানবক্স খাঁ রাজা হইলেন, কিন্তু তিনি প্রাপ্য খাজনার অতি অল্প অংশ মাত্র পরিশোধ করিয়াছিলেন। এস্থলে পুনরায় ঐতিহাসিক-বিভ্রাট উপস্থিত হইল। বোর্ডের উপরোক্ত পত্রাংশের সহিত অপর ঐতিহাসিকের অনৈক্য ঘটিতেছে। উহাতে উল্লিখিত হইয়াছে, ১৭৩৭ খৃষ্টাব্দে জুমবঙ্গের শাসনকর্তা সেরমুস্ত খাঁ গভর্নমেন্টের কর শোধ এবং নূতন এক বন্দোবস্ত করিয়াছিলেন। কিন্তু কাপ্তেন লুইন লিখিয়াছিলেন*— "Raja Sookdeb Roy A.D. 1737 made settlement with Government" অর্থাৎ রাজা শুকদেব রায় ১৭৩৭ খৃষ্টাব্দে গভর্নমেন্টের সহিত বন্দোবস্ত করিয়াছিলেন। তিনি এই সংবাদ কোথা হইতে পাইলেন, তৎসম্বন্ধে কিছু বলিয়া যান নাই। আমরা এই বন্দোবস্ত বিষয়ে তাঁহার সাক্ষ্য হইতে রেভিনিউ বোর্ডের দলিলকেই অধিকতর মূল্যবান মনে করিতেছি। লুইন মহোদয় সম্ভবতঃ এই বন্দোবস্তের কথা সেরমুস্ত খাঁর স্থলে লিখিতে শুকদেব রায়ের নামে লিখিয়া ফেলিয়াছেন। কেননা উক্ত বিবরণী, এক স্তম্ভে রাজাদের নাম ও অপর স্তম্ভে অনুষ্ঠিত কার্যের কথা লিখিয়া তালিকাকারে প্রকাশ করা হইয়াছে।

*The Hill Tracts of Chittagong and the Dwellers therein p.-64

(৮৩) বঙ্গদেশের যে অংশে 'জুম' করা হইত, তাহাকেই 'জুমবঙ্গ' নামে উল্লেখ করা হইয়াছে। পরে এইরূপ "জুমনওয়াবাদের" উল্লেখ পাওয়া যাইবে।

(৮৪) পরন্তু এই সেরমুস্ত খাঁকে ইহাদের অনেকে আদি রাজা বলিয়া মনে করেন। এমনকি মহিয়সী কালিন্দীরানীও মহামুনি মন্দিরের প্রস্তর ফলকে লিখিয়া গিয়াছেন, — "অত্র চট্টগ্রামস্থ পর্বতধিপতি আদৌ রাজা সেরমস্থ খাঁ"। এ সম্বন্ধে একটিগানেও আছে, "আদি রাজা সেরমৎ খাঁ রেগ্রিং ছিল বাড়ী" ইত্যাদি। "সরমৎ খাঁ আদি রাজা, তাঁহার বাড়ী রোয়াং (বর্তমান নাম আরাকান) দেশে ছিল তিনি স্বদেশে -- চম্পক নগরে ফিরিয়া যাইতে চাহিলেন শুনিয়া মঘরাজা কিয়ৎপরিমাণ জায়গীর প্রদান করিলেন।" ইত্যাদি নানা কথা আছে। আমরা তৎসমুদয় উপকাহিনী দূরে ফেলিয়া বোর্ডের পত্রখানিকেই সত্যের আসন দিলাম।

(৮৫) ১৭৬০ খৃষ্টাব্দের ২৭শে সেপ্টেম্বর তারিখের সন্ধি দ্বারা ইষ্ট ইন্ডিয়া কোম্পানী মীর মহম্মদ কাসেম খাঁর হস্তে বাঙ্গালা-বিহার-উড়িষ্যার নায়েব-নবাবী প্রদান করিয়া প্রতিদান স্বরূপ বর্দ্ধমান, চট্টগ্রাম ও মেদিনীপুর প্রদেশ লাভ করেন। সুতরাং সেই সঙ্গে এই ক্ষুদ্র চাকমা রাজ্যও তাঁহাদের অধীন হয়। ইহার অল্পদিন পরে ১৭৬১ খৃষ্টাব্দের ফেব্রুয়ারী মাসে পার্শ্ববর্তী স্বাধীন ত্রিপুরা রাজ্যও ব্রিটিশের কুক্ষিগত হইয়াছিল।

সুতরাং বন্দোবস্তিখানির কথা মুদ্রাকর প্রমাদে পূর্ববর্তী রাজা সেরমুস্ত খাঁর নামের পার্শ্বে রাখিতে পরবর্তী রাজা শুকদেব রায়ের নামের পার্শ্বে বসানও বিচিত্র নহে।[৮৬]

উপরে রেভেনিউ বোর্ডের পত্রকে বিশ্বস্ত স্থির করা গেল বটে, কিন্তু তাহাতে শুকদেব রায়ের কোন উল্লেখ নাই। বোধ হয়, তাহাতে তাঁহার নামোল্লেখের কোন প্রয়োজনও ঘটে নাই। লেখা আছে, ১৭৩৭ খৃঃ অঃ হইতে ১৭৭৫ খৃঃ অঃ পর্যন্ত রাজস্বাদি নিয়মিতরূপে দেওয়া হইয়াছিল। বোধ হয়, ইতোমধ্যে শুকদেব রায়ের রাজত্বও চলিয়া গিয়াছে। তদীয় শাসনকালে রাজস্বঘটিত কোন উচ্ছৃঙ্খলতা বা পরিবর্তন ঘটে নাই বলিয়া বোর্ডের পত্রে কোন উল্লেখ না থাকিবারই কথা। লুইন সাহেবের লেখা ছাড়িয়া দিলেও শুকদেব রায়ের রাজত্ব কখনও অস্বীকার করা যায় না। শিলকতীরে "শুকবিলাস" নামক তদীয় মনোরম পুরীর ভগ্নাবশেষ অদ্যাপি কেন, আরও বহুকাল ধরিয়া লোকলোচন আকৃষ্ট করিবে। এতন্নিকটবর্তী "তরফ শুকদেব রায়" ও তাঁহার অমর কীর্তি! চাক্‌মারাজার জমিদারী-মধ্যে এই তরফই নাকি সর্বাপেক্ষা বড়। আর এক প্রমাণ, রাজভাণ্ডার হইতে হস্তগত মুদ্রাগুলির একতম। পার্শ্বে ইহার প্রতিকৃতি মুদ্রিত হইল। কিন্তু উক্ত নিম্ন-রেখাঙ্কিত স্থল অর্থাৎ "সহায়" এবং "১২১৯" পাঠ দুরূহ; অনুমানে ধরা হইয়াছে মাত্র। তাহাতে 'রায়' এবং '১১১৯' ও পাঠ করা যায়। পরন্তু "শুকদেব সহায়" কোন অর্থগর্ভ নহে, আর "১২১৯" ধরিলে কোন হিসাবে সময় ঠিক করা যায় না। অথচ যদি '১১১৯' ধরা যায়, তাহা মঘাব্দ[৮৭] মনে করিয়া সহজে সিদ্ধান্ত-পথে উপনীত হওয়া যাইতে পারে। সেই হিসাবে রাজা শুকদেব রায় ১৭৫৭-৫৮ খৃষ্টাব্দে রাজত্ব আরম্ভ করেন। ইহাতেও যাঁহারা শুকদেব রায়ের রাজত্ব-সম্বন্ধে সন্দেহ করেন, তাঁহাদের নিমিত্ত নিয়ে—মহামুনি মন্দির-বক্ষে স্থাপিত প্রস্তর ফলকে পুণ্যবতী কালিন্দী রানী যে আত্ম-পরিচয় প্রদান করিয়াছেন, তাহার কিয়দংশ এস্থলে হুবহু তুলিয়া দিলাম — "আদৌ রাজা সেরমস্থ খাঁ তৎপর রাজা শুকদেব রায় অতঃপর রাজা সেরদৌ খাঁ পরে রাজা জানবক্স খাঁ অপরে রাজা টববর খাঁ অনন্তর রাজা জববর খাঁ আর্যপুত্র রাজা ধরম্ বক্স্ব খাঁ তৎ-সহধর্মিনী আমি শ্রীমতী কালিন্দী রানী"।

রাজা শুকদেব রায়

শুকদেব সহায় ১২২৯



রাজা সেরদৌলত খাঁ

বোর্ডের পত্রখানি পাঠে অনুমান হয়, সেরদৌলত খাঁ, ১৭৭৬ খৃষ্টাব্দে সিংহাসনে আরোহণ করিয়াই পূর্বপুরুষ নির্দিষ্ট গভর্নমেন্টের উভয়বিধ রাজস্ব বন্ধ করিয়া দেন। নতুবা হঠাৎ বিদ্রোহী হইবার কোন কারণ দেখা যায় না। তিনি যে কেবল রাজ-কর বন্ধ করিলেন এমত নহে, পরন্তু রাঙ্গুনিয়া প্রভৃতি অঞ্চলের ব্যবসায়ীদের দোকানপাট লুণ্ঠন আরম্ভ করিয়াছিলেন।

(৮৬) অথবা তাঁহার সংগৃহীত সংবাদেও ভুল থাকিবে, তাঁহার এরূপ ভ্রমের কথা পূর্বেও আমরা দেখাইয়া আসিয়াছি, এবং বলিতে কি, ইহাই শেষ ভুল নহে।

(৮৭) এসময়ে চারিদিকে মঘাব্দার প্রাধান্য ছিল। খৃষ্টাব্দের তাড়নায় বর্তমানে ইহা রাজদরবার হইতে নির্বাসিত হইয়া উত্তমর্ণ এবং ব্যবসায়ীদিগের দপ্তরে আশ্রয় লইয়া আছে।

অধীনে থাকিতে অনিচ্ছা প্রকাশ করিলে, খাস মৌজায় আশ্রয় দেওয়া যায়। রাজা হরিশ্চন্দ্র যদি শীঘ্র রাজ্যভার গ্রহণ না করেন তবে তাঁহার প্রজাগণ বিদ্রোহী হইয়া উঠিলে — আমি আশ্চর্য হইব না! কারণ, এখনই তাহার সূচনা দেখা যাইতেছে। অনেকে খাস মৌজায় বন্দোবস্তি প্রার্থনা করিয়াছে। এই তালুকদারী-প্রথা রহিত হইয়া চাক্‌মাদিগের মধ্যেও রোয়াঝা[১৩০] নিয়োজিত হউক। দুঃখের সহিত বলিতেছি যে, আমি যাহা প্রস্তাব করি, তিনি (কালিন্দী রানী) সমস্তেরই প্রতিবাদ করিয়া থাকেন।" স্পষ্টই বুঝা যাইতেছে-লর্ড ব্রাউন যাহা লিখিয়াছেন, এতৎসমুদয়ই কাপ্তেন লুইনের ধারণার প্রতিধ্বনি মাত্র! পরন্তু রানীর মৃত্যুর প্রায় তিন বৎসর পরবর্তী, লুইন মহোদয়ের স্থলাভিষিক্ত মিঃ এ. ড্‌বলিউ. বি. পাউয়ার[১৩১] ১৮৭৫ খৃষ্টাব্দের ১৭ই জুন ৪৭২ নম্বর পত্রে সেই 'সংস্কারে' বিভাগীয় কমিশনারকে লিখিয়াছিলেন, — "ধরমবক্সের মৃত্যুর পর তদীয় বিধবা পত্নী কতিপয় অসৎমন্ত্রীর হাতে পড়িয়া অপরাপর কুনীতির মধ্যে — হিন্দু আইনানুসারে পৈত্রিক সম্পত্তি বিভাগ এবং মনুষ্য-তালুকের অংশ বিক্রয় অনুমোদন করিয়াছিলেন।"

এইরূপে বিড়াল শাবকে বাঘের উপদ্রব প্রচারিত হইয়া[১৩২] রানীর বিরুদ্ধে অভিযোগ ক্রমেই গুরুতর হইয়াছে এবং সঙ্গে সঙ্গে হতভাগ্য বাঙ্গালী কর্মচারীগণও নিমিত্তভাগী হইয়া পড়িয়াছেন। যে সমুদয় বাঙ্গালী মন্ত্রণা-দাতার স্কন্ধে রাজপুরুষেরা দোষারোপ করিয়াছেন, তন্মধ্যে স্বর্গীয় নিত্যানন্দ চক্রবর্তী (বাড়ী - কোনিসহর, চট্টগ্রাম) এবং জগন্মোহন গুহ (বাড়ী - ভূষি, চট্টগ্রাম) এই দুইজনই প্রধান ছিলেন। রানী প্রায়শঃ তাঁহাদের সহিত পরামর্শ করিতেন। কিন্তু সাধারণ্যে তাঁহাদের কোন অপবাদ নাই, অধিকন্তু সচ্চরিত্রতারই প্রসিদ্ধি আছে। তবে হইতে পারে, তাঁহারা স্ব-জাতিবাৎসল্যে কোন কোন বাঙ্গালীর প্রতি অনুচিত অনুগ্রহ দেখাইয়াছিলেন, তাহাতে নিরীহ চাক্‌মাগণ উৎপীড়িত হইয়াছে। রাজপুরুষদিগের পক্ষ-সমর্থনার্থ এই মাত্র অনুমান করা যায়, নতুবা তাদৃশ ভীতিব্যঞ্জক বর্ণনার কোন প্রমাণ পাওয়া যায় না।

পক্ষান্তরে রানীর প্রকৃতি যাদৃশ বিকৃত ভাবে কর্তৃপক্ষের গোচরীভূত হইয়াছিল, তাহাতে বঙ্গীয় গভর্নমেন্টও বিরক্ত না হইয়া পারেন নাই। ১৮৬৯ খৃঃ অব্দের ২৩শে জানুয়ারী সেক্রেটারী মিঃ আস্‌লি ইডেন মহোদয় ২৭০ নম্বর পত্রে চট্টগ্রামের কমিশনারকে

(১৩০) "রোয়াঝা" - এই পার্বত্য প্রদেশীয় মঘ ও ত্রিপুরাদিগের গ্রাম্যমণ্ডলের উপাধি। তিনি কর আদায় এবং গ্রাম্য সাধারণ বিচারাদি নিষ্পন্ন করিয়া থাকেন।

(১৩১) ইনি ১৮৭১ খৃঃ অব্দের ৩রা জুলাই পার্বত্য ত্রিপুরা রাজ্যের প্রথম পলিটিকেল এজেন্ট নিযুক্ত হইয়াছিলেন। ইহারই দ্বারা পার্বত্য ত্রিপুরার প্রান্ত এবং লুসাই প্রদেশের সীমা নির্ধারিত হয়।

(১৩২) কথিত আছে, এক ব্যক্তি কোনও বাজারের রাস্তার পার্শ্ববর্তী "খানায়" একটি ক্ষুদ্র বিড়ালশাবক দেখিয়া যায়। কিন্তু সে গিয়া অপর এক জনের নিকট বর্ণনা করে যে, "বাজারের রাস্তার পার্শ্বে এক প্রকাণ্ড বিড়াল দেখিয়া আসিলাম" পরে ২য় ব্যক্তি অপরকে "অপূর্ব বিরাটাকৃতি মার্জার", ৩য় ব্যক্তি অন্যজনকে "ব্যাঘ্রাকার মার্জার", ৪র্থ ব্যক্তি একবারে "বাজারে সাক্ষাৎ বাঘ নামিয়াছে" সংবাদ দিল। পরে জনরব উঠিল যে "বাজারে বাঘ আসিয়াছে, তাহার উৎপাতে বাজারবাসী ইতস্ততঃ পলাইতেছে" ইত্যাদি।

জানাইয়াছিলেন — "মাননীয় লেপ্টেনান্ট গভর্নর দুঃখের সহিত বলিতেছেন যে, যদি রানী এরূপে স্থানীয় শাসনকর্ত্তার কার্যে বারম্বার বিরুদ্ধ মত প্রকাশ করেন, এবং তদীয় প্রকৃতি সংশোধন না করেন, তাহা হইলে তাঁহাকে সরবরাহকারিণী হইতে পদচ্যুত করা যাইবে। অপর দুই (বোমাং ও মঙ্) রাজা বশ্যতা স্বীকারে সম্মত হইলে, কালিন্দীরানীর কোন ওজর-আপত্তি শুনা যাইবে না। লেপ্টেনান্ট গভর্নর তাঁহার প্রতিবাদ খণ্ডনে প্রস্তুত আছেন।" ফলতঃ স্থানীয় শাসনকর্তার কোপদৃষ্টিতে পড়িয়া রানী কর্তৃপক্ষের অতিশয় বিরাগভাগিনী হইয়াছিলেন। ইহা নিতান্ত দুঃখের বিষয় সন্দেহ নাই। পরন্তু তিনি যে গভর্নমেন্টের প্রতি সাতিশয় আস্থাবতী ছিলেন, তাহার বিলক্ষণ প্রমাণ পাওয়া যায়। বিগত সিপাহিবিদ্রোহকালে যখন ব্রিটিশ-রাজ্যের অবস্থা শোচনীয় হইয়া উঠিয়াছিল তখনও তিনি কর্তৃপক্ষকে যথাসাধ্য সাহায্য করিয়াছিলেন। এদেশে কালিন্দী রানীর সময়ের লোক এখনও যাঁহারা বর্তমান আছেন, তাঁহার কথা তুলিলে সকলেই 'হায়-হায়' করিয়া থাকেন! এমন কি দূরবর্তী চট্টগ্রামের ক্ষুদ্র বালক-মুখে পর্যন্ত তদীয় প্রাতঃস্মরণীয় নাম শুনিতে পাওয়া যায়[১৩৩]। পাঠক বিচার করুন, ইহা অত্যাচারের অভিশাপসন্তপ্ত সকরুণ আর্তনাদ, কি সুকৃতি-মন্দিরের অনন্ত আবর্তি।

কর্তৃপক্ষের বিরাগ

পরন্তু রানীর শাসনকালের এইমাত্র অভিযোগ শুনিতে পাই, তাঁহার সহোদর জয়মণি দেওয়ান ফকির অনুরাম চাক্‌মার শিষ্যত্বগ্রহণ করিয়া উপদেশ পায় যে, যদি কেহ "চেঙ্গী" উপনদীর করদ সরিৎ 'নূনছরী'র উৎপত্তি স্থানে হ্রদমধ্যস্থিত গোলাকৃতি শিলাখণ্ডোপরি সাতজন হিন্দুকে বলি দিতে পারেন, তাহা হইলে সেই শিলাখণ্ড বিদীর্ণ হইয়া "সাত রাজার ধন মাণিক" তাহার করতলগত হইবে। জয়মণি এই অন্ধবিশ্বাসের বশবর্তী হইয়া ৭ (সাতজন) হিন্দু বেপারীকে সবলে ধরিয়া লইয়া যায়। তাহাদের মধ্যে একজন ধূর্ত-চূড়ামণি নাপিত ছিল। অপর ছয়জনকে বলিদানের পর, নাপিতকে স্নানের নিমিত্ত নদীতে লইয়া গেলে, সে ডুব দিয়া অদৃশ্য হয় এবং অতি কষ্টে প্রাণ রক্ষা করিয়া সে চট্টগ্রামের ম্যাজিস্ট্রেট সমীপে যাবতীয় বৃত্তান্ত জ্ঞাপন করে। তাহাতে জয়মণি বন্দী হন, এবং অবশেষে নানা চেষ্টায় অব্যাহতি লাভ করেন। জয়মণিকৃত আরও কয়েকটি অত্যাচারে বাস্তবিক প্রজাসাধারণের মধ্যে অত্যন্ত ভয়ের উদ্রেক হইয়াছিল। উৎপীড়িত জনগণ কাতরকণ্ঠে —

নরবলি

"রাজার শালা জয়মণি,
রক্ষা কর কালিন্দীরানী"।

বলিতে বলিতে দয়াময়ী রানীর চরণতলে স্মরণ লইত। সেই শোকময় কোলাহল অদ্যাপি লোকের কর্ণে প্রতিধ্বনি করিয়া থাকে। ইহা হইতেও রানীর ন্যায়পরায়ণতার প্রতি সাধারণের ভক্তিমত্তার গভীরতা উপলব্ধি করিতে পারা যায়।

(১৩৩) বর্তমান গ্রন্থকার অতি বাল্যকালেই পূজনীয়া মাতৃদেবী সকাশে মহীয়সী কালিন্দী রানীর কীর্তিকাহিনী শুনিয়াছিলেন। সেই অবধি তদীয় বিস্তারিত জীবনী জানিতে তাঁহার অতিশয় আকাঙ্ক্ষা জন্মে।

কালিন্দী রানীর শাসন বিবরণী যতই আলোচনা করা যায়, ততই তাঁহার অলৌকিক প্রতিভা-নিদর্শন পরিলক্ষিত হয়। চন্দ্রের কলঙ্ক প্রায় তাঁহার কেবল মাত্র একটী অবিবেচকতার কাজ হইয়াছিল — 'মনুষ্য-তালুক' সৃষ্টি এবং তদংশ বিক্রয়ে ক্ষমতা প্রদান। নিন্দাকারিগণ এই ছিদ্র পাইয়াই নানা বিশেষণে সাজাইয়া তাঁহার দুর্নাম গাথা বাহির করিয়াছিলেন।

মানুষের তালুক

ইহার কুফল পূর্বে বুঝিতে পরিলে রানী কখনই এই নূতন পদ্ধতি চালাইতেন না। 'দেশে' যে মালাকার, লগ্নাচার্য, ভাট ও আদ্য পুরোহিতদিগের যজমানের-তালুক আছে, সেই অনুকরণেই বোধ হয় তিনি স্বীয় প্রজাদিগের তালুক গঠন করিয়াছিলেন। এবং উহাদের মধ্যে যেমন যজ্‌মান-তালুকের স্বেচ্ছানুরূপ অংশ ক্রয় বিক্রয় আছে, এই প্রজা-তালুকেও সেই অধিকার দান করেন। কিন্তু তখন তিনি ভাবিয়া দেখেন নাই যে, তাহার প্রজা-তালুকের অংশ বিক্রয়ে তালুকদারের পরিবর্তনের সঙ্গে সঙ্গে প্রজাদের বাসস্থানও স্থানান্তরিত করিতে হয়। যজ্‌মান-তালুকে সে অসুবিধা নাই। কেননা তৎসীমা "চৌহদ্দি" দ্বারা নির্দিষ্ট। পক্ষান্তরে নির্দিষ্ট সংখ্যক প্রজাপরিবার লইয়া প্রজা-তালুক গঠিত হইত। তবে ইহাকে তাঁহারা যেরূপ ভীষণ বর্ণে অঙ্কিত করিয়াছেন, ফলে তাহা নহে, এখানে আমরা তৎপাট্টার এক প্রতিলিপি উদ্ধৃত করিলাম,

শ্রীমতিকালিন্দী
রাণী

শ্রীমতী কালিন্দীরাণী
(স্বাক্ষর)

"পাট্টা কবুলকরার দাদেবকবুলিয়ত শ্রী ঈশানচন্দ্র দেওয়ান পিছরে লবণ খাঁ দেওয়ান মৃত সাকিন কাচালং জোমবঙ্গ থানে কাচালাং প্রতি কামি দামি ইস্তিমেরারি তালুকি পাট্টা পত্রমিদং আগে আমার জমিদারির অধীন কার্পাস মহাল সংক্রান্ত তোমার সাবেক

পাট্টা

মুরচি তালুকদার মোট পাক্কা[১৩৪] ১১ ঘরের কাতে ১৭৩ ঘর রায়তের সালিয়ানা হস্তবুদ মবলক ১১২।। ৯১০ গণ্ডা কোম্পানী বেশী ৭৯৬ গণ্ডা পুণ্যাহ নজর ১ টাকা চিনার খরচা ১ টাকা আগচলি ৫ টাকা হদিশ আমলা আন ৪ টাকা সাকুল্যে মং ১৩০।। ১৬ গন্ডা বাদস্বরূপ ২দ০ বাকিস্থিত ১২৮, ১৬ গন্ডা খাজানার পরে তুমি তালুকী পাট্টা পাওয়ার দরখাস্ত করিবায় তাহা মঞ্জুর ক্রমে তোমা হইতে কামি দামি ইস্তিমিরারী তালুকী কবুলিয়ত লইয়া কামি দামি ইস্তিমিরারী তালুকী পাট্টা দিতেছি যে নিরূপিত খাজনা বাজে রকম সহ সনা বসন তুমি ও তোমার পুত্র পুত্রাদি ক্রমে নিচের লিখিত কিস্তিমতে চালান সম্বলিত আমার জমিদারী সেরেস্তাতে দাখিল করি দিয়া দাখিলা লইবা ও লইবেক শটামিতে কিস্তমতে খাজানা আদায় না কর ও না করে প্রচলিত কানুন জারিতে ও আগমস্য যাহা কানুন প্রচলিত হয় তদ্বারাহ খাজনা গং তোমার মাল মনকুলা স্থাবর সম্পত্ত্যাদি ক্রোরক ও নিলাম বিক্রি পূর্বক আদায় লইতে কোন ওজর না

(১৩৪) দশ কাঁচাঘর অর্থাৎ পরিবার লইয়া এক পাকাঘর গণনা হইত। পূর্বে প্রতি কাঁচাঘরের বারসের করিয়া কার্পাস কর স্বরূপ নির্দিষ্ট ছিল, জানবক্স খাঁর সময় তাহা মুদ্রায় পরিবর্তিত হয়।

করিবা ও না করিবেক। ভেটবেগার নজর স্বীকার খাইন মাথট রসদ পল্টন খয় খরচা ও সাদি ক্রিয়াতে নজরানা ও খরচা পূর্ব মতে ও যখন যাহা উপস্থিত হয় এবং হুজুরের অঙ্ক বেশী হয় সর তালু ⸱দারানমতে দিবা ও দিবেক তাল কা হেবা খারিজ আমার হুকুম বিনা না করিবা বে আইনী কোন কর্ম না করিবা কর তোমার নিজে নিশা করিবা তালুকাতে কোন ফৌজদারী মোকর্দমা উপস্থিত হয় তৎশীঘ্রহ হুজুরে অথবা আমার নিকট এতেলা করিবা তালুকার রায়ত উৎবৃদ্ধ হয় নিরূপিত জমামতে তুমি ও তোমার উত্তরাধিকাবান ভোগবান থাকিবা ও থাকিবেক রায়ত ফতেফেরাল হয় খাজানা আদায়ের পক্ষে কোন ওজর না করিবা ও না করিবেক জব্দ জরীপে আমার মালিকীতে তোমার তালুকা ধরাইবা তালুকার রায়ান রাণা রাণী ঘিসা সাবেকমত দখলে রাখিবা এতদর্থে কামি দামি ইস্তিমিরারী তালুকা পাট্টা পত্র লিখিয়া দিলাম ইতি সন ১২৩১ মং তারিখ ২ আষাঢ়—"

ইহা দ্বারা স্পষ্ট উপলব্ধি হয় যে, তালুকদারগণের জমা নির্দিষ্ট ছিল, কিস্তীবন্দীমতে তাহা চালাইয়া এবং সময় বিশেষে রাজব্যাপারাদির চাঁদা দিয়া তাহারা পুরুষানুক্রমে বন্দোবস্ত মহালের উপসত্ত্ব ভোগদখল করিতে পারিতেন। এই আয় দায়ভাগমতেই বিভক্ত হইত, অর্থাৎ কোন তালুকদারের মৃত্যু হইলে মহাল তৎপুত্রগণের মধ্যে তুল্যাংশে বিভাজিত হইয়া পড়িত। যাহা হউক, ১৮৭০ খৃষ্টাব্দের ২১শে জানুয়ারি ২৯৫ নম্বর পত্রে বঙ্গীয় গভর্নমেন্টের জনৈক সেক্রেটারী চট্টগ্রাম বিভাগের কমিশনারকে লিখিলেন যে, "বিগত ১২ই নবেম্বরের ৪২১ নম্বর (লর্ড ব্রাউনের প্রাগুক্ত) পত্রের প্রস্তাবানুসারে মাননীয় লেপ্টেনান্ট গভর্নর (রায়াঝা অর্থাৎ) হেডম্যান (Headman) নিয়োগ প্রথা অনুমোদন করেন।

হেড্‌ম্যান নিয়োগ

ইহারা গ্রামবাসী কর্তৃকনির্বাচিত হইয়া রাজা-দ্বারা নিযুক্ত হইবেন। ডেপুটী কমিশনারের নিকট ইহাদিগের একখানি তালিকা থাকিবে। রাজারা যাবতীয় পরিবর্তন-সংবাদ তাঁহাকে যথাসময়ে জানাইবেন। হেডম্যানেরা রাজাদের নিমিত্ত "কেপিটেসন টেক্স"[১৩৫] (পারিবারিক কর) আদায় করিবেন এবং যে কোন অভিযোগ ডেপুটি কমিশনারের নিকট জানাইবেন। (মোকর্দমা উপস্থিত হইলে) তাহা চালাইবার ও সাক্ষ্য যোগাইবার ভার তাঁহাদের উপরই থাকিবে। তাঁহারা সাধারণতঃ ডেপুটি-কমিশনারের আদেশ পালনে বাধ্য রহিবেন। .... অনুরোধ করিতেছি যে, রানীকে জানাইবেন — তিনি এযাবৎ এই সম্বন্ধে যতসব আবেদন করিয়াছেন, তৎসমস্তেরই মীমাংসায় লেপ্টেনান্ট গভর্নর রানীকৃত চিরস্থায়ী বন্দোবস্ত ও সরবরাহকার অপেক্ষা উচ্চতর পদবী অস্বীকার করেন। যতদিন পর্যন্ত সপত্নী-দৌহিত্র বাবু হরিশ্চন্দ্র রায় তাঁহার হস্তে এই সম্পত্তি ও জাতীয়ভার

(১৩৫) "কেপিটেসন টেক্স" (Capitation Tax) — ইহার প্রকৃত অর্থ "লোক প্রতি কর"। মিঃ পাউয়ার বলেন ( See - letter no. 872, date 17.6.1875), "এই ভুল নামটি আরাকান হইতেই আসিয়াছে। ইহা প্রাপ্তবয়স্ক পাহাড়ীদিগের মাথাগণনায় (অর্থাৎ লোক প্রতি) কর মাত্র। কিন্তু এখানে যে কর গ্রহণ করা হয়, তাহা পরিবার প্রতি অর্থাৎ পরিবার মধ্যে প্রাপ্তবয়স্ক একাধিক থাকিলেও, অতিরিক্ত কর দিতে হয় না।" এই জন্য "কেপিটেসন টেক্সের" অনুবাদ এই পুস্তকে "পারিবারিক কর" করা হইল।

রাখিতে সম্মত থাকেন, ততদিন রানী কর্তৃপক্ষের আদেশ ও অভিমত পালনপূর্বক কার্য চালাইবেন। তাঁহাকে স্পষ্ট বুঝাইয়া দিবেন যে, তিনি সরদারের প্রতিনিধি মাত্র। এই পার্বত্য প্রদেশে তাঁহার কোনও স্বত্ব নাই। ... লেপ্টেনান্ট গভর্নর আপনাকে ক্ষমতা প্রদান করিতেছেন যে, (আপনি সম্পূর্ণ বিবেচনার সহিত ইহার উপায় বিধান করিয়া) রানীর শাসনসম্বন্ধীয় কার্যাবলীতে পার্বত্য প্রথার জন্য জেদ করিতে পারেন, এবং তাঁহাকে যাবতীয় তালুকদারী ও ইজারা রহিত করিতে আদেশ দিতে পারেন। ঐ সকল তালুকদারেরা যদি জাতিতে চাক্‌মা হন, তবে তাঁহারাই রোয়াঝা অর্থাৎ হেড্‌ম্যান হইবেন। রানী যদি স্বয়ং পাহাড়ে বাস করিতে অসমর্থ বা অনিচ্ছুক হন, তাহা হইলে হরিশ্চন্দ্রবাবু তথায় বাস করিবেন এবং ডেপুটি কমিশনারের সহিত স্বয়ং সম্পর্ক রাখিবেন। যদি দেখা যায় যে রানী ইহাতে বাধা দিতেছেন বা গভর্নমেন্টের প্রতি তদীয় কর্তব্যে শৈথিল্য প্রদর্শিত হইতেছে তখন তাঁহাকে সরবরাহকার হইতে পদচ্যুত করিতে গভর্নমেন্ট ইতস্ততঃ করিবেন না। এ সম্বন্ধে তাঁহাকে সাবধান করিয়া দেওয়া হইয়াছে।"

ফলতঃ অতঃপর সীমাবিশেষবর্তী অধিবাসীদের উপর হেড্‌ম্যান নিয়োজিত হইলেও তাদৃশ পারিবারিক-কর গ্রহণের কোন এক সাধারণ পরিমাপ ছিল না। হেড্‌ম্যানেরা অধীন প্রজাগণের সহিত একটা চুক্তি করিয়া লইতেন। অনন্তর ১৮৭৩ খৃষ্টাব্দের ২১শে আগষ্ট বঙ্গীয় গভর্নমেন্ট এক "রিজলিউসনে" প্রকাশ করেন যে, "১৮৬৯ সনে প্রত্যেক জুমিয়া-পরিবারের উপর ৪ টাকা খাজনা নির্ধারণের প্রস্তাব উপস্থিত হয়। কাপ্তেন লুইন বলেন, এ সময়ে কোন সাধারণ পরিবর্তন বা নূতন নির্ধারণ উচিত নহে। তবে গভর্নমেন্ট ধর্মাধিকরণে এতৎসম্পর্কীয় বিচার নিষ্পত্তির সময় ৪টাকা হিসাবে মীমাংসিত হইবে" বস্তুতঃ কাপ্তেন লুইনের আগমনের সঙ্গে সঙ্গেই (১৮৬৬-৬৭ খৃষ্টাব্দে) এখানে "পারিবারিক-কর" প্রবর্তিত হইয়াছে। ১৮৭৪ অব্দে বঙ্গীয় গভর্নমেন্ট বলেন, এই জুমকর রাজস্বের ভিত্তিস্বরূপেই গৃহীত হইবে।

জুমকর নির্ধারণ

পার্বত্য চট্টগ্রাম স্বতন্ত্র জেলায় পরিণত হইবার পূর্বে কর্ণফুলী নদীর শুল্ক একমাত্র চাক্‌মা রাজারই অধিকারে ছিল। তজ্জন্য মোগল বা ব্রিটিশ গভর্নমেন্টকে কোন রাজস্ব দিতে হইত না। কিন্তু ক্রমে ইহাতে গভর্নমেন্টের দৃষ্টি আকৃষ্ট হয় এবং হাত পড়ে। তখন কালিন্দী রানীর সহিত —১৮৬৫ খৃষ্টাব্দের ১লা জানুয়ারী হইতে ১৮৬৯ খৃষ্টাব্দের ৩১শে ডিসেম্বর পর্যন্ত ৫ পাঁচ বৎসরের নিমিত্ত বার্ষিক ৭৫৬৬ টাকা জমায় ইহার বন্দোবস্ত হয়। পরে পরে ১৮৭১ খৃষ্টাব্দে কাপ্তেন লুইন এই বন্দোবস্তে রানীর বার্ষিক লাভ কত হইতেছে, জানিতে চাহেন, রানী তদুত্তরে পূর্বোক্ত পাঁচ বৎসরের যে আয় তালিকা পাঠাইয়াছিলেন[১৩৬]। তাহা হইতে লুইন মহোদয় প্রথম তিন বৎসরের হার কষিয়া বার্ষিক ২২৮৬ টাকার অর্ধেক ১১৪৩ টাকা, বন্দোবস্ত ব্যতিরেকেই কালিন্দী রানীকে বার্ষিক দিয়া কর্ণফুলীর শুল্ক আদায় ভার গভর্নমেন্টের বনবিভাগের (Forest Dept.) হস্তে গ্রহণ

কর্ণফুলী নদীর শুল্ক

(১৩৬) শুনিতে পাই, পাছে গভর্ণমেণ্ট রাজস্ব বর্দ্ধিত করেন বা একবারে খাস করেন, সেই ভয়ে আয় তালিকায়

করিবার প্রস্তাব করিলেন। গভর্নমেন্ট এই নূতন অধিকার সাগ্রহে অনুমোদন করেন, পরন্তু রানীকে লভ্যাংশ দেওয়ার প্রস্তাব উপস্থিত (১৮৭২ সালের) লুসাই অভিযানে[১৩৭] তদীয় ব্যবহার বুঝিয়া স্থির করা হইবে আশ্বাসে বিবেচনাধীন রাখিলেন। অনন্তর সেই অভিযানের সাহায্যে সন্তুষ্ট হইয়া সহৃদয় গভর্নমেন্ট ৯ই অক্টোবরের (১৮৭২ সাল) ৫৭৬৩ নম্বর পত্রে পূর্বোক্ত ১১৪৩ টাকা চাক্‌মারাজার বার্ষিক জমা হইতে বাদ দিবার স্বীকার করেন। তদবধি কর্তৃপক্ষ এই বার্ষিক ১১৪৩ টাকা লুসাই অভিযানে চাক্‌মা সরদারের কৃত সাহায্যের পুরস্কার বলিয়া নির্দেশ করিয়া আসিতেছেন।[১৩৮] রানী যে সকল ক্ষমতাশালী হেডম্যানকে দিয়া গভর্নমেন্টের এতাদৃশী সহায়তা করিয়াছিলেন, কথিত পুরস্কারের অংশ তাহাদিগকেও ভোগ করিতে দিয়াছিলেন। যাহা হউক, অদ্যাপি চাক্‌মারাজ গভর্নমেন্টের রাজস্ব হইতে এই টাকা মুক্তি পাইয়া থাকেন।

রানীর রাজত্ব-বর্ণনা শেষ করিবার পূর্বে তাঁহার চরিত্র সম্বন্ধে আর দু'চারিটি কথা বলিয়া রাখা আবশ্যক। প্রকৃতি কার্যে প্রতিভাত হয়, ইহা বিজ্ঞানসম্মত ধ্রুব সত্য। লোকে যাঁহাদিগকে একান্ত গোঁড়া বলিয়া মনে করে, সেই দার্শনিক মহাশয়দেরও এইমত। এস্থলেও রানীর প্রকৃতি উপলব্ধি করিবার জন্য কোন উপকথা সংগ্রহের প্রয়োজন হয় না, তাঁহার প্রতিষ্ঠিত সুমহৎ কার্যাবলীই অনুষ্ঠাত্রীর সহৃদয়তা বিজ্ঞাপিত করিতেছে। রাঙ্গুনিয়ার "রানীর হাট" বোধ হয় যুগ যুগান্তর ধরিয়া তদীয় কীর্তি ঘোষণা করিবে। ইহার পূর্বে তিনি স্বর্গগত স্বামীর উদ্দেশে পদ্দোয়ায় "রাজার হাট" স্থাপন করিয়া ছিলেন। সর্বোপরি তাঁহার "মহামুনি" প্রতিষ্ঠা এবং প্রতি মহাবিষুব সংক্রান্তিতে যাত্রীসঙ্গম ও সপ্তাহাধিককাল স্থায়ী বিরাট মেলার ব্যবস্থা — তাঁহার অক্ষয়কীর্তি! মহামুনি-মন্দির-বক্ষে স্থাপিত প্রস্তরফলকে

রানীর কার্য

লাভ সংখ্যা খুব কম করিয়া প্রদর্শিত হইয়াছিল। কিন্তু "ঠকাতে গেলেই ঠকিতে হয়" রানী আপন ফাঁদেই আপনি জব্দ হইলেন। অধুনা ইহার আয় যাবতীয় ব্যয় বাদেও লক্ষাধিক টাকা হইবে। রানীর সময়ে কি ২০/২৫ হাজারও ছিল না?

(১৩৭) ১৮৭০-৭১ খৃঃ অব্দে কুকিরা পুনরায় কাছাড়ে উপদ্রব আরম্ভ করে। সেইবার তাহারা কতিপয় ইংরাজ চাকরকে হত্যা করিয়াছিল, এবং নবম বর্ষ বয়স্কা মেরী উইনচেষ্টার নাম্নী এক ইংরাজ তনয়াকে লইয়া যায়। তখন এই ১৮৭২ অব্দে কাছাড় দিয়া একদল সৈন্য জেনারেল বুসিয়ারের এবং আর একদল চট্টগ্রাম দিয়া জেনারেল ব্রাউনলোর নেতৃত্বাধীনে তাহাদের আক্রমণ করে। ভারতের ভূতপূর্ব সেনাপতি ও ট্রান্সভালের ভীষণ সমর বিজয়ী লর্ড রবার্টস্ তখন লেপ্টেনান্ট কর্নেলরূপে দলে ছিলেন। (কুকি সর্দার ভলোনেলের নামানুসারে লর্ড রবার্টস তদীয় প্রিয় অশ্বের নাম "ভলোনেল" রাখেন, সেই ঘোড়া ১৮৭৭ ১৮৯৬ পর্যন্ত তাঁহার বাহক ছিল। স্বর্গীয়া সম্রাজ্ঞী ভিক্টোরিয়ার আদেশে কাবুল বিজয়ের চিহ্ন স্বরূপ ভলোনেলের দেহ চারিটি সুবর্ণ পদকে সুশোভিত হয়।) চট্টগ্রামের সৈন্যদলই মেরী উইনচেষ্টার প্রভৃতিকে উদ্ধার করিয়াছিল। এস্থলে বলিয়া রাখি, সেই দুঃসময়ে স্বর্গত রায় অভয়াচরণ মিত্র বাহাদুর উক্ত কাছাড় সৈন্যদলের সহিত ছিলেন, তাঁহার তদানীন্তন সাহস ও বিক্রমের কথাও গৌরবের সহিত উল্লেখযোগ্য। অনন্তর এই বর্বরজাতি হইতে এদেশ রক্ষা করিতে কর্তৃপক্ষ রাঙামাটিতে ৬৫৬ জন সিপাহী রাখিয়াছিলেন। এক্ষণে মার্টিনী হেন্‌রীর বন্দুকসহ ১৩৮ জন মাত্র আছে।

(১৩৮) Vide - Commissioner's letter no. 998 dated 10th December, 1873

তিনি যে বিনীত নিবেদন(১৩৯) লিখিয়া গিয়াছেন, তাহা পাঠে তাঁহার অলৌকিক উদারতা — অত্যুজ্জ্বল ধর্মোন্মাদনা সহজেই প্রতীত হইয়া থাকে। যেরূপ শুনিতে পাই, সেই সময়কার তুলনায় বাঙ্গালা ভাষাতে তাঁহার বেশ দখল ছিল। রানীর লিখিত অপর কোন লিপি পাওয়া যায় না, আমরা বহু যত্নে তদীয় একটি স্বাক্ষর মাত্র এস্থলে রক্ষা করিতে পারিলাম। —

শ্রীমতিকালিন্দী রানী (স্বাক্ষর)
শ্রীমতী কালিন্দী রানী

বলা বাহুল্য তাঁহার আমলেই বাঙ্গালার সর্বপ্রথম প্রাধান্য দেখিতে পাইয়াছি, বহুদিন পরে পারসীর হাত হইতে অব্যাহতি লাভ করা গেল। পক্ষান্তরে তাঁহারই সময়ে (১৮৩৭ খৃঃ অব্দে) গভর্নমেন্ট বিচারালয় প্রভৃতিতেও পারসি স্থলে ইংরাজী চলিতে আরম্ভ হইয়াছে। ইহা মুসলমানদিগের পক্ষে আক্ষেপের কারণ, সন্দেহ নাই। তবে তাঁহাদের এই কথা স্মরণ করিয়া মনকে প্রবোধ দেওয়া উচিত যে, রাজভাষা ছায়ার ন্যায় রাজার অনুগামী হইতে বাধ্য, তাঁহাদের প্রাধান্যকালেও এই নীতি অনুসৃত হইয়াছিল। এদিকে রানীর সহানুভূতিতে সমগ্র চাক্‌মা সমাজেই বাঙ্গালা ভাষা শ্রীবৃদ্ধি লাভ করিয়াছিল।

এক্ষণে রানীর ধর্মাভাব সম্বন্ধে প্রশ্ন হইতে পারে। সাহস সহকারে বলা যায় যে, ইহাতে তিনি সমুদয় স্ত্রী-সমাজেরই মুখোজ্জ্বল করিয়া গিয়াছেন। ধনসম্পত্তিতে মগ্ন রহিয়া, এমন রাজ্যাধীশ্বরী হইয়াও তাঁহার মত ধর্ম্মচর্যা করিয়াছেন, এহেন রমণীর উদাহরণ বর্তমান যুগে নিতান্ত বিরল! তিনি পরিশেষে বৌদ্ধ ধর্মে দীক্ষিতা হইলেও সকল ধর্মকেই সমান শ্রদ্ধা ও ভক্তিতে আলিঙ্গন করিতেন। বিশেষতঃ হিন্দু, মুসলমান ও বৌদ্ধ সমাজে তাঁহার এরূপ নিরপেক্ষ ও মাখামাখি ভাব ছিল যে, প্রত্যেক সম্প্রদায়ের লোকই তাঁহাকে আপনাদের দলভুক্ত মনে করিতেন।

রানীর ধর্ম্মভাব

**হিন্দুধর্মে—**

তাঁহার মত ভক্ত কদাচিৎ পরিলক্ষিত হয়। স্বর্গীয় গোকুল চন্দ্র ভট্টাচার্য প্রভৃতি ৭/৮ জন ব্রাহ্মণ প্রতিনিয়ত রাজালয়ে থাকিতেন। তাঁহারা প্রত্যহ বিষ্ণুপূজা, শিবপূজা ইত্যাদি করিয়া তৎচরণামৃতসহ নির্মাল্য দান, এবং প্রাতঃ ও সায়ংকালে রানী-সকাশে বিভুনাম কীর্তন করিতেন। এতভিন্ন শনিবারে শনিপূজা, বৎসরান্তে নবগ্রহার্চনা, শ্রাবণে বিষহরী, আশ্বিনে ভগবতীদুর্গা ও লক্ষ্মী—কার্তিকে দীপান্বিতা ব্রতসংযুক্ত কালী — মাঘে সরস্বতী পূজা এবং ফাল্গুনে দোলমঞ্চে রাধাকৃষ্ণের সেবা প্রভৃতি নিত্তনৈমিত্তিক ব্রত পূজাদি যথাবিহিত অনুষ্ঠিত হইত। ফাল্গুনের অমাবস্যায় বিরাট সমারোহে রাজানগর হইতে চারি মাইল উত্তরবর্তী কালীপুরে কালীপূজা

(১৩৯) ১১৩ পৃষ্ঠায় তাহা উদ্ধৃত হইল।

হইত। তথায় এক ইষ্টকময় কালীমন্দির ছিল[১৪০]। রানী উক্ত তিথিতে পার্শ্বপ্রবাহিতা ইচ্ছামতী[১৪১] উপনদীর পবিত্র জলে অবগাহন করিয়া শুচি হইতেন। অনন্তর ব্রাহ্মণগণকে বিবিধ দান-দক্ষিণা দিয়া শি.বিকা-রোহণে স্বকীয় "গোলবদনী" প্রভৃতি ১৮টি সুসজ্জিত হস্তী ও বহু অনুচর পূর্ণ নানা আড়ম্বরের সহিত কালীপুর যাইতেন। তথায় যথাবিধি পূজা, বলি প্রভৃতি হইয়া না গেলে তিনি আহার্য গ্রহণ করিতেন না। পরদিন তথা হইতে প্রত্যাবর্তনকালেও পূর্বরূপ আনন্দোৎসব চলিত।

তদীয় প্রাত্যহিক উপাসনা পদ্ধতি আরও মহত্তর ছিল। বাস-ভবনের দক্ষিণ প্রকোষ্ঠ তিনি পূজার নিমিত্ত নির্দিষ্ট রাখিয়াছিলেন। তাহাতে অপর কাহারও প্রবেশাধিকার ছিলই না, এমনকি তাহা পরিষ্কার করিবার ভারও রানী স্বহস্তে রাখিয়াছিলেন। মালাকার প্রতিদিন পুষ্পচয়ন করিয়া বহিঃপার্শ্বস্থ নাগদন্তকে সাজি তুলিয়া রাখিত। তিনি অবগাহনান্তে পট্টাম্বর পরিধান পূর্বক পুষ্পপাত্র সাজাইয়া পূজামণ্ডপে প্রবেশ করিতেন, পূজাকালে অষ্টোত্তরশত ঘৃতদীপ যুগপৎ প্রদীপ্ত হইয়া উঠিত। প্রজ্বলিত শ্বেতচন্দনে মৃগনাভি মিশ্রিত গুগগুল ধূপ পুড়িয়া চতুর্দিক আমোদিত করিয়া তুলিত এবং থাকিয়া থাকিয়া ঘণ্টা রবসংযুক্ত শঙ্খের ভৈরব হুঙ্কারে সমন্তাৎ বিকম্পিত হইত! তৃতীয়বার বাদ্যধ্বনি হইয়া গেলে, পূজক ব্রাহ্মণ বিষ্ণুপাদোদক্ ও ব্রহ্মপাদোদক এবং রজত থালায় শুভ নির্মাল্য লইয়া বহির্ভাগে অপেক্ষা করিতেন। পূজা সম্পন্ন হইয়া গেলে প্রিয় সহচরী দুইজন বাহুযুগল ধারণ করিয়া তাঁহাকে দ্বিরদ-রদনির্মিত সিংহাসনে উপবেশন করাইত। অনন্তর দ্বিজবর শিরোপরি আশীষ পুষ্প প্রদান করিলে তিনি উল্লিখিত পাদোদক গ্রহণ পূর্বক আহারার্থে গমন করিতেন।

নিত্যপূজা

রাজসভায় প্রায়শঃ শাস্ত্রালোচনা চলিত। তিনি পর্দান্তরাল হইতে শ্রবণ করিতেন এবং আবশ্যক বা সন্দেহ স্থলে প্রতিনিধি দ্বারা প্রশ্ন উত্থাপন করিতেন। একদা এরূপ আলোচনা কালে তিনি সমবেত সুধীগণকে জিজ্ঞাসা করেন যে, পূর্ব জন্মকৃত কোন্ পাপে ইহলোকে পুত্রহারা এবং অকালে পতি-বিয়োগ যন্ত্রণা পাইতে হয়। বলা বাহুল্য এই প্রশ্নে রানী স্বীয় হতভাগ্যের কারণই জানিতে চাহিয়াছিলেন। পণ্ডিত মণ্ডলী নানা আলোচনার পর স্থির করিলেন, 'কর্ম্মবিপাক' নামক শাস্ত্র পাঠে ইহা নির্ণীত হইবে। অনন্তর সকলের নির্দেশক্রমে চট্টগ্রামের বিখ্যাত পণ্ডিত পরলোকগত রামমণি ন্যায়বাগীশ এবং গোপীনাথ শিরোমণিকে আনাইয়া শুভদিনে উক্ত শাস্ত্র পাঠ আরম্ভ করা হয়। রানী স্নানাহ্নিক সমাপন পূর্বক অজিনাসনে উপবেশন করিয়া ভক্তিভাবে তাহা শ্রবণ করিতেন। প্রায় দুই সপ্তাহ পাঠের পর নির্ধারিতহইল, পূর্বজন্মে অপরের পতিকে বশীভূত করিয়া স্বামীবিরহ যন্ত্রণা প্রদান করিলে

পাপতত্ত্ব

(১৪০) এই কালিমন্দিরের ভগ্নাবশেষ এখনও দেখিতে পাওয়া যায়। কালীর নামেই বোধ হয়, গ্রামের নাম কালীপুর রাখা হইয়াছিল। ইহা কালিন্দী রানী যা ৩৭ পূর্ববর্তী চাকমারাজারই কীর্তি চিহ্ন হইবে।

(১৪১) 'ইচ্ছামতী' ও প্রাগুক্ত 'শিলক' নাম্নী উপনদীদ্বয় পরস্পর বিপরীতাভিমুখ হইতে আসিয়া কর্ণফুলী নদীর একই স্থানে আত্মসমর্পণ করিয়াছে। এই মহাসঙ্গম সন্নিধানে ইচ্ছামতী দেবীর মন্দির আছে। চট্টগ্রামের হিন্দুসমাজ দেবী ইচ্ছামতী এবং তদীয় স্রোতোধারার প্রতি সবিশেষ ভক্তিপরায়ণ। প্রতিদিনই তথায় কাহাকেও না কাহাকে মানস দান করিতে দেখা যায়। বিস্তারিত বিবরণ ১৩১০ সনের "সাহিত্যে" ইচ্ছামতী শীর্ষক প্রবন্ধে দ্রষ্টব্য।

বালবৈধব্য ভোগ অবশ্যম্ভাবী[১৪২], এবং হিংসাপরবশে পর পুত্রের জীবন বিনষ্ট করিয়া থাকিলে ইহজন্মে নিশ্চিত পুত্রহারা হইতে হইবে[১৪৩]। উপবাসী ও জিতেন্দ্রিয় হইয়া চতুর্দশী তিথিতে শিবপূজা পূর্ব্বক রৌপ্য বৃষারূঢ় সুবর্ণ হরগৌরী প্রতিমা বেদজ্ঞ ব্রাহ্মণকে দান করিলে, এবং সুবর্ণোপবীত বিষ্ণুর নামে উৎসর্গ করিয়া হোমান্তে ব্রাহ্মণকে সমর্পণ করিলে, যথাক্রমে বৈধব্য ও মৃতবৎসা (গর্ভস্রাব) দোষ হইতে মুক্তি পায়[১৪৪]। বলাবাহুল্য, তিনি অনতিবিলম্বেই বহু অর্থব্যয় ও কঠোর শ্রমস্বীকারে উক্ত পুণ্যব্রতদ্বয়ের অনুষ্ঠান করেন। অতঃপর তিনি এক মহান্নদানও করিয়াছিলেন, তাহাতেও প্রায় ২৮০০০ টাকা ব্যয় হয়।

মুসলমান ধর্মেও তাঁহার যথেষ্ট অনুরাগ ছিল। তিনি রাজভবনের (রাজানগর) সম্মুখীন বৃহৎ সরোবরের উত্তরবর্তী জলাশয়ের পশ্চিম পাড়ে একখানি মসজিদ্ প্রতিষ্ঠিত করেন। তাহাতে প্রতিদিন নিয়মিতরূপে 'আজান' এবং যায়ং সময়ে প্রদীপ দিতে একজন বিশুদ্ধাচারী খোন্দকার নিযুক্ত রাখিয়াছিলেন। প্রতি 'জক্ষা' অর্থাৎ শুক্রবারে খোন্দকার, মৌলবী, কাজী প্রভৃতিকে আহ্বান করিয়া, বাহিরের ঘরে আধমণ দুগ্ধের পায়সান্ন রন্ধন করত — হজরতের সরামতে খোদার নামে নিবেদনান্তর অনেকানেক মুসলমানকে খাওয়াইতেন। এতদ্ভিন্ন নানাস্থানে মসজিদের সাহায্যার্থ রাজসরকার হইতে অর্থ প্রদান করিয়াছেন।

মসজিদ্ নির্মাণ

বৌদ্ধ ধর্মে — প্রথমতঃ সাধারণ প্রসক্তিমাত্র ছিল। অনন্তর এক সময়ে আরাকান হইতে সংঘরাজ এবং হার্‌বাঙের গুণামেজু নামক প্রসিদ্ধ ভিক্ষুদ্বয় আসিয়া তাঁহাকে বৌদ্ধধর্মে প্ররোচিত করেন[১৪৫]। তাঁহাদের প্রমুখাৎ ভগবান্ সম্বুদ্ধের চরিতামৃতকাহিনী শ্রবণ করিয়া তিনি

(১৪২) "যান্যং পতিং বশীকৃত্য স্বামিবিচ্ছেদবহ্নিনা। পীড়য়েৎ স্ত্রিয়মন্যাঞ্চ বালবৈধব্যমেতি সা।।"
--- ইতি চৈত্র মাহাত্ম্যম্।

(১৪৩) "কদনং হিমহাঘোরং পরপুত্রাভিঘাতনং। নিরয়ং
বিবিধং ভুক্তা যোষিজ্জন্ম অবাপ্যচ।।
অজস্রং গর্ভস্রাবজং দুঃখং পরম দারুণং।
মরণা দ্বৈপর তচ্চ দুর্ব্বহং যন্ন শক্যতে।।"
ইতি ভৃগুবাক্যম্
(ইহা গর্ভস্রাবের কারণ হইলেও, মৃতবৎসা সম্বন্ধেও পণ্ডিতেরা এই হেতু নির্দেশ করেন।)

(১৪৪) "উমামাহেশ্বরী কার্য্যা প্রতিমা স্বর্ণ সম্ভবা। ত্রিকর্ষস্য তদর্দ্ধস্য কর্ষাস্যাপিমিতস্য চ।। দ্রব্য শাঠ্যং ন কুর্ব্বীত সর্ব্বথা হিতমিচ্ছুকঃ। স্থাপয়েৎ শ্বেত বস্ত্রাঢ্যে রাজতে বৃষভে শুভে।। ব্যাঘ্রাজিন সমাকীর্ণে সংস্থাপ্যাভ্যর্চ্চ্য যত্নতঃ। উপবাসেন তত্রাদৌ চতুর্দ্দশ্যাং সমাহিতঃ।। শৈবং সাহস্রিকং হোমং কুর্য্যাদ গৌর্য্যাশ্চ যত্নতঃ। প্রাপ্তে প্রভাত সময়ে স্নত্বা সংপূজ্য পূর্ব্ববৎ।। আহূয় বেদবিদুষো ব্রাহ্মণান্ পরিপূজ্য চ। অর্পয়েৎ প্রতিমাং শম্ভোর্বৈধব্যদোষ শান্তয়ে।। শৃণু রাজন্। প্রবক্ষ্যামি দানং বৈধব্য নাশনং। উমা মাহেশ্বরং নাম যা নারী কুরুতে ব্রতং।। সধবা শ্রদ্ধয়া যুক্তা শৃণু প্রাপ্নোতি যৎ ফলং। জন্ম জন্মান্তরে ক্বপি বৈধবং লভতে নহি। ইতি অত্রিবাক্যং! "যজ্ঞোপবীতং কুর্ব্বীত কাঞ্চনস্য স্বশক্তিতঃ। রৌপ্যপাত্রে চ সংস্থাপ্য পলার্দ্ধে নার্দ্ধতোপি বা।। গন্থি প্রদেশে দেয়ন্তু মৌক্তিকং বাপিরাজতং। প্রক্ষাল্য পঞ্চগব্যেন গায়ন্দ্র্যা তাম্রভাজনে।। অজে পাত্রোপরিস্থন্তু ধারয়েদুপবীতকং। গন্ধ পুষ্পাক্ষৈর্ধূপৈর্নৈ বেদ্যৈরপি ভক্তিতঃ।। চতুর্ব্বাহুং বিভুঃ বিষ্ণুং শঙ্খ চক্র গদাধরং। প্রপূজ্য কারয়েদ্ধোহমং মন্ত্রৈর্বৈষ্ণব সংজ্ঞকং।। তিলাজ্যমধুনা মিশ্রং যবৈরষ্টোত্তরং শতং। হোমান্তে ব্রাহ্মণে দেয়ং শ্রদ্ধয়া চোপবীতকং।।"
ইতি ভৃগুব্যক্যং।

(১৪৫) কেহ কেহ এ সম্বন্ধে সিংহলে অধীতবিদ্য হরি ঠাকুর নামক জনৈক চট্টগ্রামবাসী ভিক্ষুর দাবিই অগ্রগণ্য বলিয়া থাকেন।

বিমুগ্ধ হইলেন এবং অনতিকালবিলম্বে শুভদিনে যথাবিধি তদ্‌ধর্মে দীক্ষাগ্রহণ করিলেন। পরে ইহাদেরই উপদেশে রাজানগর রাজভবনের পূর্ব পার্শ্বে সুরম্য নবরত্ন মন্দির প্রস্তুত করিয়া— চট্টগ্রাম, আরাকান ও লঙ্কাদেশের নানা ভিক্ষুকে নিমন্ত্রণ পূর্বক মহাসমারোহে বাঙ্গালা ১২৭৩ সনের ৮ই চৈত্র দিবসে আরাকানের অনুকরণে "মহামুনি" স্থাপন করেন। তৎ-মন্দিরের আংশিক চিত্র এই। —



মন্দিরের বক্ষেই প্রস্তরফলকে খোদিত আছে, — (১)

"শ্রী শ্রী ভোক্ত

ফড়া

বিজ্ঞাপন

সর্বসাধারণের অবগতার্থে এ বিজ্ঞাপন, প্রচার করিতেছি যে, অত্র চট্টগ্রামস্থ পর্বতাধিপতি আদৌ রাজা সেরমস্থ খাঁ তৎপর রাজা যুকদের রায় অতঃপর রাজা সের দৌলত খাঁ পরে রাজা জানবক্স্ব খাঁ অপরে রাজা টর্ব্বর খাঁ অনন্তর রাজা জর্বর খাঁ আয্যপুত্র রাজা ধরমবক্স্ব খাঁ তৎসহধর্ম্মিণি আমি শ্রীমতি কালিন্দীরানি আপোন অদৃষ্ট সাফল্যাভিলাসে তাহানদ্বিগের প্রতি কৃতজ্ঞতাযুচক নমস্কার প্রদান করিলাম মদীয় পূর্ববর্ত্তির ধর্মাথে বৌদ্ধধর্মের শ্রীবৃদ্ধিসাধন জন্য দ্বিগ্‌দ্বেসিয় অনেকানেক যুধিগণ কর্তৃক সাস্ত্রানুসারে ১২৭৬ বাঙ্গালার ৮ চৈত্র দিবসে অত্র রাজানগর মোকামে স্থলকুল রত্নাকর "চিঙ্গ" সংস্থাপন হইয়াছে তাহাতে আজম্মাবধি বিনা করে বৌদ্ধধর্ম্মালম্বি ঠাকুর হইতে পারিবেক উল্যেখিত পুণ্যক্ষেত্রের দক্ষিণাংশে শ্রীশ্রী ছাইক্য মুনি স্থাপিত হইয়া তদুপলক্ষে প্রত্যেক সনাখেরিতে মহাবিষুব যে সমারোহ হইয়া থাকে ঐ সমারোহেতে ক্রয় বিক্রয় করণার্থে যে সমস্থ দোকানি ব্যাপারি আগমন করে ও মঙ্গলময় মুনী দরর্শনে যে সমস্থ জাত্রিক উপনিত হয়, তাহারার দ্বিগ হইতে

প্রস্তর-লিপি

কোন প্রকারের মহাষুল অর্থাৎ করগ্রহণ করা জাইবেক না ইদানিক কি ভবিষ্যতে উল্যেকিত ব্যক্তিগণ হইতে ইহা লঙ্ঘন করিয়া কর গ্রহণ করি বা করাই কি করে বা, করায় তবে এই জর্ম্মে ঐ জর্ম্মে এবং জর্ম্মে জর্ম্মে মহাপাতকি পাত্র পরিগণিত হইবেন।

কিমাধিক মিতি * * *"

এই অনুশাসন লিপির অক্ষরে অক্ষরে রানীর প্রগাঢ় বুদ্ধ বিশ্বাস এবং অমানুষিক উদারতা প্রতিভাত হইতেছে। সুখের বিষয়, তদীয় উপযুক্ত উত্তরাধিকারিগণ কায়-মনোবাক্যে উক্ত "রানীর আদেশ" প্রতিপালন করিয়া আসিতেছেন।

অতঃপর রানী অন্তিমে পুত্রকার্য হইবে না বলিয়া, একটি মহাদানে ব্রতী হইলেন। তাহাতে সাধারণ পরিবারে যাহা যাহা প্রয়োজন, তৎসমস্তই পর্যাপ্ত পরিমাণে চট্টলের ভিক্ষুগণকে সম্প্রদান করেন এবং এই সঙ্গে ব্রাহ্মণকেও একপ্রস্ত (Set) রজত বাসন দান করিয়াছিলেন। তাহা ছাড়া, প্রায় দুই সহস্র রবাহূত নীচশ্রেণীর ব্রাহ্মকে ১।০ পাঁচসিকা করিয়া দক্ষিণা দেওয়া হয়। অগণিত ভিক্ষুকও সমবেত হইয়াছিল, ভোজনে ও পারিতোষিক লাভে সকলেই পরিতুষ্ট হইয়া যায়। কিছুকাল পরে পুনঃ পূর্বোক্ত ভিক্ষুদ্বয় এবং উনাইনপুর (চট্টগ্রাম) - নিবাসী চন্দ্রকুমার ভিক্ষু রাজভবনে উপস্থিত হন, সেই সুযোগে রানী প্রায় সপ্তাহকাল ধরিয়া তাঁহাদের মুখে বুদ্ধ - প্রসঙ্গ শ্রবণ করেন। অনন্তর অবোধ চাক্‌মা প্রজাসকলের মধ্যে ধর্মজ্ঞান বিস্তার-কামনায় অমিয় বুদ্ধচরিত পালি হইতে বঙ্গভাষায় অনূদিত করাইতে সঙ্কল্প করেন। এই পণ্ডিতবর্গের মতানুসারেই নয়াপাড়া (চট্টগ্রাম) নিবাসী কুল লোথক দ্বারা ব্রহ্মভাষার "থাদুত্তোয়াং" নামক পুস্তকের অনুবাদ করাইয়া, বাবু নীলকমল দাস কর্তৃক লিখাইয়া লন। এই পুস্তকের নাম দেওয়া হইল — বৌদ্ধরঞ্জিকা।" ইহাতে বুদ্ধদেবের জন্মবিবরণ হইতে ধর্মপ্রচার, নির্বাণ-ঘোষণা এবং পরিশেষে প্রিয়তম শিষ্য আনন্দের উপর যাবতীয় ভার ন্যস্ত করিয়া তিরোভাব ইত্যাদি সমুদয় কথা সরল পদ্যে বর্ণিত হইয়াছে। পরে তিনি ইষ্টকময় 'ক্যং'[(১৪৬)] নির্মাণে মনোযোগ দেন। সর্বাঙ্গীণ চেষ্টায় যথাসম্ভব সত্বর মন্দির প্রস্তুত হইল। কিন্তু কি দৈব্য-দুর্বিপাকে — উপরের কার্য শেষ করিয়া মিস্ত্রীগণ অবতরণ মাত্র সর্বোচ্চ চূড়াটি ভূপতিত হইয়া গেল। রানী এই দুঃখাবহ সংবাদে অতিশয় মর্মাহতা এবং ভাবী অমঙ্গল আশঙ্কায় চিন্তিতা হইলেন, মন্দির পুনর্গঠনের নিমিত্ত লোক নিয়োজিত করিলেন। তখন শারদীয় পূজা সমুপস্থিত, দুইজন পূজক ব্রাহ্মা ব্যতীত হিন্দুকর্মচারিগণের আর সকলেই বিদায় পাইয়াছিলেন। কেবলমাত্র বাবু নীলকমল দাসের উপর আদেশ রহিল, বিজয়া দশমীতেই বাড়ী হইতে যাত্রা করিয়া আসিতে হইবে। পরবর্তী মাসে 'ক্যং'[(১৪৭)] প্রতিষ্ঠার কামনা আছে, সেই সময়ে চাক্‌মাদিগের মধ্যে বিনামূল্যে বিতরণের নিমিত্ত তিনি ইতিমধ্যে শীঘ্রই কলিকাতা গিয়া ১০০০ এক হাজার "বৌদ্ধরঞ্জিকা" মুদ্রিত করিয়া আনিবেন।

ধর্মপ্রচার চেষ্টা

(১৪৬) লিপিখানি অবিকল উদ্ধৃত করিলাম, সুতরাং ভাষা বা বর্ণাশুদ্ধি মার্জিতব্য।

(১৪৭) 'ক্যং' -- বৌদ্ধমঠ।

কিন্তু হায় — সেই ১৮৭৩ খৃষ্টাব্দে বাঙ্গালা ১২৮৩ সনের ৫ই আশ্বিন বিপুল শারদীয় উৎসবের সময় রানী স্বীয় পূজাগৃহে বসিয়া প্রাত্যহিক ইষ্টসাধনা করিতেছিলেন, এহেন সময় গৃহমধ্য হইতে ঘোর দৈবনির্ঘাত-ধবনি উত্থিত হইল। তাহাতে ভয় পাইয়া প্রিয় সহচরীদ্বয় অতি সন্তর্পণে কপাট খুলিয়া দেখিতে পাইল, রানী নিবাতনিষ্কম্প প্রদীপপ্রায় নিশ্চল ভাবে সাষ্টাঙ্গ প্রণিপাতে রহিয়াছেন। ইহাতে তাহারা আরও ভয়াতুর হইয়া "মা-মা" আহ্বানে রানীর হস্তাকর্ষণ করিতে লাগিল। তখন তিনি সংজ্ঞালাভ করিয়া বলিলেন, "কেন তোমরা পূজাগৃহে প্রবেশ ও আমাকে অসময়ে স্পর্শ করিয়াছ?" তাহারা কাতরতার সহিত অবিবেচকতার নিমিত্ত ক্ষমা ভিক্ষা করিল। প্রিয়তমা সখিগণের কাতর নিবেদনে রানী দীর্ঘনিশ্বাস ত্যাগ করিয়া আজ্ঞা করিলেন, "যা হউক এক্ষণে আমাকে বিছানায় লইয়া চল।" অতঃপর তাহারা অতিসাবধানে রানীকে পর্যঙ্কোপরি লইয়া গেল, কিন্তু অবিলম্বে তাঁহার বক্ষস্থলে এক সাংঘাতিক বেদনা উপস্থিত হইল। তাহা ক্রমেই প্রবল হইয়া উঠিতেছে দেখিয়া তিনি যুবরাজ হরিশ্চন্দ্রকে ডাকাইলেন। সংবাদ প্রাপ্তিমাত্র যুবরাজ সহধর্মিনীদ্বয়ের সহিত রানীর পদপ্রান্তে উপস্থিত হইলেন। তখন তিনি মুমূর্ষাজড়িত কণ্ঠে বলিতে লাগিলেন, 'হরিশ এই লও তোমার — ধনসম্পত্তি রাজ্য সকলই তোমার, আশীর্বাদ করি, — ভগবানের কৃপায় তুমি দিন দিন শ্রীবৃদ্ধিসম্পন্ন হইয়া সংসারের সুখে কালাতিপাত করিতে থাক, স্বধর্মে মনোনিবেশ করিয়া পুত্রবৎ প্রজাপালনে তৎপর হও। আমি যাইতেছি, আমাকে জন্য অই স্বর্গীয় দূত রথ লইয়া শূন্যমার্গে অপেক্ষা করিতেছে, আর বিলম্ব করিতে পারিতেছি না। আমা-র জ-ন্য—কাঁ-দি-ও-না"। এই শেষ হইল — বাক্‌শক্তি রহিত হইয়া গেল, আর সঙ্গে সঙ্গে স্বর্গের প্রাণপাখীও মর্তের এ দেহপিঞ্জর ছাড়িয়া পলায়ন করিল। তখন করুণ আর্তনাদে রাজপুরীতে যে কি ভীষণ কোলাহল উঠিয়াছিল, সে বর্ণনা করিয়া ফল নাই(১৪৮)। কিন্তু হায়! রানীর চিরাভীপ্সিত ক্যাং-উৎসর্গ এবং বৌদ্ধরঞ্জিকা বিতরণ(১৪৯) হইল না! অবশেষে যথাসময়ে মহামুনি মন্দির ও কং-ভবনে মধ্যভাগে চন্দনকাষ্ঠ এবং বিশুদ্ধ ঘৃত সহযোগে বিশেষ আড়ম্বরের সহিত তাঁহার অন্ত্যেষ্টি সমাহিত হইল। এক্ষণে তদুপরি মন্দির প্রতিষ্ঠিত হইয়া রানীর অমরকীর্তি ঘোষণা করিতেছে।

রানীর স্বর্গযাত্রা

ডেপুটি কমিশনার কাপ্তেন লুইনের পত্রে রানী কালিন্দীর মৃত্যু(১৫০)-সংবাদ জানিয়া অস্থায়ী কমিশনার মিঃ এইচ্.এ. কোকারেল বঙ্গীয় গভর্নমেন্ট সমীপে "বাবু হরিশ্চন্দ্র রায়

(১৪৮) এইমাত্র বলিলেই সম্ভবতঃ যথেষ্ট হইবে যে, রানীর মৃত্যু বুঝিতে পারিয়া তদীয় প্রিয় হস্তিনী "গোলবদনী" কর্ত্রীর শ্মশানে গড়াইতে গড়াইতে — কাঁদিয়া কাঁদিয়া পঞ্চত্বপ্রাপ্ত হয়, অবশেষে নাকি তাহাকেও প্রায় চল্লিশ টাকার নববস্ত্রমণ্ডিত করিয়া সৎকার করা হইয়াছিল।

(১৪৯) শুনা যায়, পরিশেষে রাঙামাটি স্কুলের আদি শিক্ষক হামিদ মহোদয়ের সম্পাদকতায় ইহা মুদ্রিত হইয়াছিল, কিন্তু আমরা বহুকষ্টেও তাহা কিরূপ হইয়াছিল – দেখিতে পাইলাম না।

(১৫০) পরন্তু মধ্যমা ঠাকুরানী আটকবিবি আরও কিছুকাল ইহলোকে ছিলেন। চট্টগ্রামের ভীষণ ঝটিকার বৎসর (১৮৭৬ খ্রীঃ অব্দে) তাঁহার মৃত্যু হয়।

বাহাদুরের ব্যক্তিগত যোগ্যতা সম্বন্ধে এবং চাক্‌মাজাতির পারিবারিক করের বন্দোবস্তির ও শাসনকার্যের সুবিধান নিমিত্ত প্রাচীন পদ্ধতিমতে তাহাদের জাতীয় শৃঙ্খলাবিধান বিষয়ক এক "গোপনীয় পত্র" *প্রেরণ করিয়াছিলেন। মাননীয় লেপ্টেনান্ট গভর্নর কমিশনারমহোদয়ের প্রায় যাবতীয় প্রস্তাবই অনুমোদন করেন। রাজস্ব বিভাগের সেক্রেটারী মিঃ এইচ্‌.এল. ডেম্পিয়ার কমিশনারকে জানাইলেন+ ঃ-

*Letter No. 988, Dated 10.12.1873

* * * * * * * * * * * * * * * * * * * * * * *
* * * * *

+Letter No. 154, Dated 21.01.1874

"২। রানী চাক্‌মাদিগের প্রদত্ত খাজনার সরবরাহকার মাত্র ছিলেন। তিনি চিরস্থায়ী বন্দোবস্তের সত্ত্ব পাইতে চেষ্টা করিয়াছিলেন বটে, কিন্তু গভর্নমেন্টের ১৮৭০ খৃষ্টাব্দের ২১শে জানুয়ারী ২৯৫ নম্বর পত্রে লেপ্টেনান্ট গভর্নর রানীর চিরস্থায়ী বন্দোবস্তের দাবি এবং সরবরাহকারিণী অপেক্ষা উচ্চতর পদবী অস্বীকার করেন — বিশেষরূপে মীমাংসিত এসকল কথা রানীকে অবগত করাইতেও লিখিয়াছিলেন।

"৩। ইহা প্রস্তাব হয় যে, হরিশ্চন্দ্রের সময় পর্যন্ত এই সরবরাহকার প্রথা চলিবে। জমা সম্বন্ধে (যাহা নাকি আপনার পত্রের ৭ম হইতে ৯ম "প্যারায়" বিবৃত হইয়াছে) গভর্নমেন্ট অপরাপর জাতির নিমিত্ত পূর্বে যাহা অনুমোদন করিয়াছেন, সেই পরিবার প্রতি চারি টাকা হারে পারিবারিক-কর ধার্য হইবে। ইহা হইতে এক টাকা পারিশ্রমিক স্বরূপ হেড্‌ম্যান, দুই টাকা সরবরাহকার হরিশ্চন্দ্র পাইবেন এবং অবশিষ্ট এক টাকা রাজস্ব গভর্নমেন্ট গ্রহণ করিবেন। যদিও ৪টাকা করিয়া প্রত্যেক পরিবার হইতে কর গ্রহণ করা সাধারণ নিয়ম রহিল, কিন্তু সরবরাহকার চাক্‌মাগণ হইতে এই খাজনা কম বা বেশী যাহাই হউক না কেন, সেই পূর্ব প্রচলিত প্রথার উপর হস্তক্ষেপ করিতে কাপ্তেন লুইন প্রস্তাব করেন নাই। ইহাও প্রস্তাবিত হয় যে, যতদিন পর্যন্ত কোন বিবাদবিসম্বাদ ব্যতিরেকে তাহারা এইভাবে চলিতে পারে, ততদিন ছাড়িয়া দেওয়া হইবে। এ সমুদয় প্রস্তাব অনুমোদিত হইল।

"৪। এই কর নির্ধারণের পূর্বে যেরূপ প্রস্তাব হইয়াছিল, যাহা বর্তমানে চলিতেছে, তাহার গণনা ও রেজেস্টারী শেষ করা আবশ্যক। ইহা শেষ না হওয়া পর্যন্ত কালিন্দী রানীর সহিত যে সকল সর্তে বন্দোবস্তি হইয়াছিল, সেই করারে কর আদায় করিবার নিমিত্ত হরিশ্চন্দ্রের সঙ্গে অস্থায়ী বন্দোবস্ত করিবার প্রস্তাব করা হইল। আপনি দেখাইয়াছেন, এই অস্থায়ী বন্দোবস্ত ১০৮১।৪ পাইতে হইবে, ইহা রানী কালিন্দীর সময়ের ২০৮৫/৪ সিক্কা (অর্থাৎ টাকা ২২২৪।৪ পাই) জমা হইতে লুসাইবিদ্রোহে সাহায্য করায় ১১৪৩ টাকা বাদ গিয়া অবশিষ্ট থাকে। এই অভিযান কালে গভর্নমেন্ট হরিশ্চন্দ্রের চরিত্র বিশেষ সন্তোষের সহিত দেখিয়াছিলেন, তন্নিমিত্ত

তাঁহাকে তত্ত্বাবধান-ক্ষমতাও দেওয়া হইয়াছিল।(১৫১) তাহা উল্লেখ করিয়া লেপ্টেনান্ট গভর্নর এই প্রস্তাবিত বন্দোবস্ত অনুমোদন করেন। হরিশ্চন্দ্রকে ইহা স্পষ্ট বুঝাইয়া দেওয়া উচিত যে, কর স্থায়িরূপে হ্রাস করা হইল না।

"৫। লেপ্টেনান্ট গভর্নর আরও ইচ্ছা করেন যে, ন্যূনজমাতে অস্থায়ী বন্দোবস্তি দিতে ইহা স্বীকার করাইয়া লওয়া হউক, তিনি চাক্‌মাদিগের গণনা এবং রেজেষ্টারী সম্পাদন বিষয়ে রাজভক্তিপূর্ণ সাহায্য করিবেন, অন্যথা শাস্তিস্বরূপ পূর্বজমা ২০৮৫।৪ পাই দিতে হইবে।

এতদ্ভিন্ন "৬। ইহাও প্রস্তাব করা যায় যে, হরিশ্চন্দ্রের বাসস্থান পার্বত্যদিগের মধ্যে রাখিবার নিমিত্ত এই বন্দোবস্তির একসর্ত থাকিবে এবং তজ্জন্য তাঁহাকে জেদ্ করাও হইবে।" অনন্তর গভর্নমেন্টের সরবরাহকার স্বরূপে "রাজা"(১৫২) পদবী দিয়া হরিশ্চন্দ্র রায় বাহাদুরকে সিংহাসনে অধিষ্ঠিত করা হয়। বলা বাহুল্য এতদিন পরে "মুনিমা গোছার" "ধাবানা" বংশ হইতে "ওয়াংঝা গোছার" কাঁকড়া" বংশ রাজগৌরব লাভ করিল। তাঁহার সময়ের দুইটি মোহর প্রাপ্ত হওয়া যায়। একটিতে অঙ্কিত আছে, —

রাজা হরিশ্চন্দ্র রায় বাহাদুর

"শ্রীহরিশ্চন্দ্ররায় বাহাদুর"

অন্যটিতে —

"শ্রীযুক্ত রাজা হরিশ্চন্দ্র রায় বাহাদুর"

বাদামী আকারে উভয় মুদ্রাতেই ইংরাজী ও বাঙ্গালায় এই নাম দুইটি খোদিত হইয়াছে। পক্ষান্তরে এসময় হইতে মুদ্রাগুলির আকার এবং অক্ষর মার্জিত হইতে আরম্ভ হইল।

রাজত্বভার গ্রহণ করিয়াই হরিশ্চন্দ্র সর্বপ্রথমে এই পার্বত্য-প্রদেশে লাঙ্গলের চাষ প্রবর্তিত করেন।(১৫৩) তাঁহার দ্বিতীয় কার্য রাঙামাটি-রাজবাড়ীর পার্শ্ববর্তী "সিঙিনালা" নামধেয় সুবিশাল ভূমি আবাদ। এস্থান পূর্বে ঘোরতর জঙ্গলাকীর্ণ ছিল, ব্যাঘ্র-বরাহাদি হিংস্র বন্য জন্তু সতত বিচরণ করিত। এক সময়ে যে স্থানের নাম মনে করিলেও শরীর কণ্টকিত হইত, — রাজা

(১৫১) অধিকন্তু এই লুসাই অভিযানের কার্যে সন্তুষ্ট হইয়া সহৃদয় বঙ্গীয় গভর্নমেন্ট চট্টগ্রামের তদানীন্তন কমিশনার মিঃ হেঙ্কী (Hanke) মহোদয়ের যোগে হরিশ্চন্দ্রকে ১৫০০ টাকা মূল্যের সুবর্ণ ঘড়ী ও চেইন এবং "রায়বাহাদুর" -- রাজসম্মান প্রদান করিয়াছিলেন। সেই ঘড়ী ও চেইন অদ্যাপি বর্তমান রাজাবাহাদুর ব্যবহার করিতেছেন।

(১৫২) গভর্নমেন্টের সরবরাহকার স্বরূপে রাজা অর্থাৎ ভূমি সম্বন্ধে যাবতীয় সত্ব গভর্নমেন্টের খাস অধিকার ভুক্ত। রাজা কেবল অধিবাসীদিগকে শাসন করিবেন এবং তাহাদের নিকট হইতে সংগৃহীত রাজস্বের এক নির্দিষ্ট অংশ পারিতোষিকস্বরূপে বাখিয়া অবশিষ্ট যথাসময়ে গভর্নমেন্টে দাখিল করিবেন।

(১৫৩) বরাদমের নীলচন্দ্র দেওয়ানও এই লাঙ্গলের চাষ প্রবর্তনে বিশেষ সহায়তা করিয়াছিলেন। গভর্নমেন্টের পত্রেও ইহাদের উল্লেখ পাওয়া যায়। See - The Deputy Commissioner's letter no. 472, dated 17.6.1875.

হরিশ্চন্দ্রের চেষ্টায় আজ তাহা শ্যামল শস্যে পরিবৃত হইয়া দর্শকের নয়ন পরিতৃপ্ত এবং কৃষক কুটির ধন-ধান্যে পরিপূর্ণ করিতেছে। কেবল এই দুই কার্যেও তিনি অমর হইয়া থাকিবেন।

সিঙিনালা আবাদ

রাজা হরিশ্চন্দ্রের শাসন-প্রারম্ভেই বঙ্গীয় গভর্নমেন্টে এই পার্বত্য চট্টগ্রামকে চারিপ্রধান ভাগে[১৫৪] বিভক্ত করিবার প্রস্তাব হয়। ডেপুটি কমিশনার মিঃ পাউয়ার ১৮৭৫ খৃষ্টাব্দের ১৭ই জুন ৪৭২ নম্বর পত্রে বিভাগীয় কমিশনারকে লিখিয়াছিলেন, "আমার মত এই, যে সকল জুমিয়া কোন রাজার অধিকার ছাড়িয়া খাসমহালে জুম করিবে, তজ্জন্য তাহাদিগ হইতে খাজনা ৪ টাকা স্থলে ৫ টাকা লওয়া হইবে এবং তাহার দুইটাকা যে রাজার অধিকার হইতে সে প্রজা আসিয়াছে, তাঁহাকে দেওয়া যাইবে। চাক্‌মাদিগের কতকাংশ ফেণীকূলে বাস করিয়া থাকে। সেখানে তাহাদের সংখ্যা প্রায় ৩০০০ তিন হাজার। ইহাছাড়া চাক্‌মাসার্কেলের উত্তর সীমায় — চেঙ্গী উপত্যকাতে কতিপয় চাক্‌মা বসতি আছে। তাহাদিগের উপর হস্তক্ষেপ করা অবিবেচকতার কার্য্য হইবে। রাজা হরিশচন্দ্র উত্তর-পূর্ব সীমা নির্ধারণ কালে আপত্তি উত্থাপিত করেন। বোধহয় তিনি প্রজাগণের নিমিত্ত বিস্তীর্ণ স্থান পাইতে উত্তরে চেঙ্গী ও কাচালঙের উপত্যকা এবং পূর্বে ছার্থে ও উনিপাম পর্বতশ্রেণী পর্যন্ত চাহেন। এই আপত্তিতে আমার উত্তর এই, তিনি একটি উৎকৃষ্ট অংশ পাইয়াছেন। সেখান হইতে চাক্‌মাগণ (কুকি) আক্রমণ ভয়ে পলাইয়াছে, সেই চেঙ্গী উপত্যকা আমরা ত্রিপুরা ও পালৈংছা (মগুরাজার) জাতিকে দিব। চাক্‌মাদিগের রেজেষ্টারী প্রায় সম্পূর্ণ হইয়া আসিয়াছে। কিন্তু ইহার ফল এযাবৎ পরীক্ষা করিয়া দেখা হয় নাই। যাহা হউক জানা যায় যে, ইহাতে ৮৩টী তালুক (অর্থাৎ এক এক হেড্‌ম্যানের অধীন করদ মৌজা) আছে। স্থলতঃ ১৭৯৬ পরিবার খাজনা দেয় এবং ৫৮৯ পরিবার নিস্কর। বোধ হয়, মোটের উপর কিছু বেশী হইবে।"

সার্কেল-বিভাগ প্রস্তাব

আবেদন

সার্কেল বিভাগে রাজা হরিশচন্দ্র যে আপত্তি করেন, এ স্থলে সেই আবেদন পত্রখানির অনুবাদ প্রদত্ত হইল।—

"বর্তমান মাসের ৫ই তারিখের ডেপুটি কমিশনার বাহাদুরের পরওয়ানায় জানিতে পারিলাম, গভর্নমেন্ট পার্বত্য রাজাদিগের শাসিতব্য প্রদেশের সীমা নির্দিষ্ট করিয়া দিয়াছেন। তাঁহারা মাত্র স্ব স্ব অধিকৃত প্রদেশবাসী জুমিয়াগণ হইতে পারিবারিক-কর আদায় করিতে পারিবেন, স্ব-জাতীয় সকলের নিকট হইতেই খাজানা আদায় চলিবে না। আবেদনকারী নিম্নোক্ত প্রার্থনাগুলি বিচার ও আদেশের নিমিত্ত উপস্থিত করিতেছে।

"২। গভর্নমেন্ট প্রস্তাব করিয়াছেন, এই জেলা চারিটি করদ সার্কেলে বিভক্ত হইবে। তাহারই মীমাংসাকল্পে বিভাগীয় কমিশনার লর্ড ইউলিক ব্রাউন, ডেপুটি কমিশনার কাপ্তেন

(১৫৪) (১) চাকমা সার্কেল, (২) বোমাং সার্কেল, (৩) মঙ্ সার্কেল এবং (৪) খাসমহাল।

লুইন এবং পার্বত্য রাজগণকে লইয়া স্বীয় আবাসভবনে এক সভা অনুষ্ঠিত করিয়াছিলেন। এতাদৃশ বিভাগে সকলেই সমস্বরে আপত্তি করেন। কমিশনার এ সমস্ত ঘটনা গভর্নমেন্টকে জানাইলে ১৮৭০ খৃষ্টাব্দে এই মর্মে আদেশ হইল যে, দরখাস্তকারী এবং অপরাপর রাজাগণ স্ব স্ব বংশীয় প্রজাগণ যেখানেই বাস করুক বা জুম করুক না কেন, কর আদায় করিতে পারিবেন। কিন্তু আবেদনকারীর অসৌভাগ্য নিবন্ধন প্রাগুক্ত প্রস্তাব পুনরুত্থাপিত হইয়াছে।

"৩। আবেদনকারীর নিমিত্ত নির্দ্ধারিত ক্ষুদ্র সার্কেলে অনেক ছনখোলা রহিয়াছে, কাজেই জুমের উপযোগী ভূমি অত্যল্প মাত্র। প্রার্থিকের দুই-তৃতীয়াংশ রায়ত এই সার্কেলে এবং এক তৃতীয়াংশ সীমার বাহিরে বাস করে। এ সম্বন্ধে বিস্তৃত বিবরণী এই আবেদনের ৪র্থ ও ৫ম দফায় লিখিত হইল। এই আবেদনকারী প্রার্থনা করে, যেন প্রাচীন রীতিতে গভর্নমেন্টের ১৮৭০ খৃষ্টাব্দের আদেশানুসারে স্ববংশজ সকলের নিকট হইতেই পারিবারিক-কর পাইতে পারি।

"৪। দরখাস্তকারীর প্রজাগণ দক্ষিণে কাপ্তাই (কর্ণফুলীর উপনদী বিশেষ), উত্তরে ফেণী, পূর্বে কুকিপ্রদেশ এবং পশ্চিমে পার্বত্য প্রদেশের সীমা পর্যন্ত স্মরণাতীতকাল হইতে জুম করিয়া আসিতেছে। কয়েকজন মাত্র বন্দোবস্তি প্রাপ্ত মঘ ও ত্রিপুরা এতন্মধ্যে জুম করিত এবং তাহারা একিবারে গভর্নমেন্টে খাজনা দখিল করিত। কিন্তু আবেদনকারী ও তাহার পূর্ববর্তীগণ সমুদয় চাক্‌মাপ্রজা হইতে পারিবারিক-কর আদায় করিয়াছে, এবং গভর্নমেন্টকে নিয়মিত কর দিয়া তাঁহাদের লভ্যাংশ উপভোগ করিয়াছে। প্রার্থী সবিনয়ে জানাইতেছে যে, ১ নম্বর সার্কেলে সমস্ত রায়তের উপযুক্ত স্থান নাই। কেননা, জুম করিবার যথেষ্ট জমি পাওয়া যাইবে না। অবশ্য আপনি অবগত আছেন, জুমের নিমিত্ত প্রতি বৎসর নূতন ভূমি প্রয়োজন হয়। একবার জুম করা হইলে সেই ভূমিতে ৮/১০ বৎসরের মধ্যে আর জুম চলে না।

"৫। ১ নম্বর সার্কেলের বহির্ভূত যে সকল স্থান চাক্‌মাগণ কর্তৃক অধ্যুষিত, এস্থানে তাহা উল্লিখিত হইল। কাচালঙের উপনদী শিশুকের তীরবর্তী স্থান, — ইহার মোহনা হইতে এক্‌দিনের পথ পর্যন্ত, চেঙ্গীর উপনদী গাইঙ্খাছ্‌রীর মোহনা হইতে তিন দিনের পথ পর্যন্ত তীরবর্তী স্থান, ধুরুং উপনদীর তীরবর্তী স্থান মঙ্ সার্কেলান্তগর্ত কেংলাছরী, নাভাঙা এবং ফেণীকূল, আবেদনকারীর কতকগুলি প্রজা ত্রিপুরামহারাজের রাজ্যে বাস করে। বর্তমান নিৰ্দ্ধারিত সীমা যদি পরিবর্তিত না হয় তবে প্রার্থিকের পারিবারিক-কর আদায়ের ক্ষমতা অনেকাংশে তাবৎ রাজাদিগের হাতে পড়িবে। আপনি বিবেচনা করিতে পারেন, তাহা হইলে কত অধিক ক্ষতিগ্রস্ত হইতে হয়। চাক্‌মারা কখনও অন্য কাহাকেও পারিবারিক-কর দেয় নাই। কেবল তাহাদের নিজ রাজাকেই দিত। তাহারও এক্ষণে অন্যকে কর দিতে আপত্তি করিতেছে। দরখাস্তকারী প্রার্থনা করিতেছে যে, গভর্নমেন্টের নূতন আদেশে তাঁহাকে যে সমগ্র চাক্‌মাজাতির অধীশ্বর করা হইয়াছে, সেই প্রদত্ত আদেশে যেন কার্যকর হয়।

"৬। চাক্‌মাদিগের অধ্যুষিত স্থানসমূহ চারিভাগে বিভক্ত করা হইয়াছে — বড় কলের[১৫৫] উপরে খাসমহাল, মাইয়নী রিজার্ভ, মঙসার্কেল, ও চাক্‌মা বা আবেদনকারীর সার্কেল। ইহা দৃষ্ট হইবে যে, যদিও বর্তমান প্রচলিত ব্যবস্থাতে চাক্‌মাগণ ইচ্ছামত স্থানে জুম করিতে পারে, তথাপি আবেদনকারীর কতকগুলি প্রজা পার্বত্য ত্রিপুরায় চলিয়া গিয়াছে। আপনি বিবেচনা করিতে পারেন, তাহাদিগকে আনিয়া সমুদয় চাক্‌মাগণকে দরখাস্তকারীর নিমিত্ত নির্দিষ্ট সার্কেলের সীমার মধ্যে পুনরায় স্থাপন করা কতদূর সম্ভবযোগ্য হইতে পারে!

"৭। আবেদনকারীর প্রার্থনা এই, আপনি সাতিশয় দয়া পূর্বক এই দরখাস্তখানি গভর্নমেন্টের সুবিচারের নিমিত্ত প্রেরণ করিবেন, যেন প্রার্থী বর্তমান প্রচলিত রীত্যনুসারে বাসস্থান-নির্বিশেষে সমগ্র চাক্‌মাজাতি হইতে কর আদায় করিতে পারে।"

ডেপুটি কমিশনার মিঃ পাউয়ার এই আবেদনপত্র বিভাগীয় কমিশনারের নিকট পাঠাইতে তদুপরি এই স্বাভিমত * জানাইয়াছিলেন ঃ- "আপনি দেখিবেন, কত অধিক সংখ্যক চাক্‌মা ২ নম্বর (মঙ্) সার্কেলের ফেণী তীরে বাস করে। রাজভক্তিমাত্র তাহাদিগকে একত্র রাখিবার পক্ষে সহায়তা করে। তাহারা সম্ভবতঃ পুরুষ পরম্পরাবদ্ধ রাজাকে ছাড়িয়া অপর বিজাতীয় রাজার শাসনাধীনে যাইতে হইবে ভয়ে পার্বত্য ত্রিপুরায় পলাইয়া যায়। কাপ্তেন লুইনকৃত শাসনাধিকারের সীমা-নির্দেশের প্রস্তাবে চাক্‌মারাজা এবং তদীয় প্রধান প্রধান দেওয়ানগণ আপত্তি করিয়াছিলেন। আমি বিশেষরূপে বলি যে, যদি গভর্নমেন্ট পূর্বপ্রস্তাবিত সীমা পুনর্নির্দিষ্ট না করিয়া সম্পূর্ণরূপে প্রবর্ত্তিত করিতেন, তাহা হইলে রাজা হরিশ্চন্দ্রের আপত্তির যথেষ্ট কারণ ছিল। আমি মনে করি — সীমা পুনঃপরিবর্তিত হইয়া চাক্‌মাগণকে তাহাদের পুরুষ পরম্পরাবদ্ধ রাজার অধীনে জুম আবাদ করিতে আরও অধিক স্থান দেওয়া যাউক। কিন্তু বিষয়টি নিতান্ত সহজ নহে। ১ নম্বর সার্কেলের বহির্ভূত চাক্‌মাগণকে তাহাদের ইচ্ছানুরূপ স্ব স্ব রাজাকে ছাড়িয়া কম সুবিধাজনক স্থানে বসবাস করিতে দেওয়া যাইতে পারে। ইহা নিশ্চয়ই স্মরণ রাখিতে হইবে — চাক্‌মাগণের যদিও চাষ-আবাদ নিত্য পরিবর্তনশীল, এবং তাহারা ইচ্ছামত এক স্থান হইতে অপর স্থানে চলিয়া যায়, কিন্তু মূল আবাসস্থান স্থায়ী।" অতঃপর গভর্নমেন্ট বিশেষ ধীরতার সহিত ইহার মীমাংসা করিয়াছিলেন। প্রায় পাঁচ বৎসব ধরিয়া আন্দোলন-আলোচনার পরে, ১৮৮১ খৃষ্টাব্দের ১লা সেপ্টেম্বর আদেশ* বাহির হয়,—এই (পার্বত্য চট্টগ্রাম) জেলা তিন সার্কেল ও দুই

*Letter no. 319
Dated 20.4.1876

(১৫৫) "বড়কল" - মোহনা হইতে প্রায় একশত মাইল উপরে কর্ণফুলীর সর্বনিম্ন জলপ্রপাতমালা। ইহা ছোটবড় ৮/১০টি জলপ্রপাত লইয়া প্রায় দুই মাইল পর্যন্ত বিস্তৃত। নদগর্ভ শিলাময়, যাবতীয় জিনিষাদি নামাইয়া বড় সাবধানে নৌকা নিতে হয়। জিনিষ টানিবার জন্য নদীপারে এই দুই মাইল ট্রামের বন্দোবস্ত আছে। প্রপাতগুলির মধ্যে তিনটি সর্বাপেক্ষা বড়। তন্মধ্যে মধ্যেরটিই ভয়ানক, প্রায় ১৪/১৫ হাত উচ্চ হইতে ভীষণবেগে জল পতিত হয়, তাহাতে প্রায় ৬/৭ হাত গভীর এক আবর্ত ঘটে। বিস্তারিত বিবরণী ২৫শে ফাল্গুনের (১৩১১ সন) "জ্যোতিঃ" তে দ্রষ্টব্য।

থাসমহলে বিভক্ত হইবে। —

"১ নম্বর, রাজা হরিশ্চন্দ্রের সার্কেল ঃ

*Letter no. 1985 - 797 L.R.

"উত্তর-কাচালঙ ফরেষ্ট রিজার্ভ, গাইন্ধাছরী কেংলাছরী, নাভাঙা ছরার উৎপত্তিস্থল পর্যন্ত তথা হইতে ধুরুঙের নিম্ন যাবৎ।

"পশ্চিম — ১৮৮০ খৃষ্টাব্দের ৮ই সেপ্টেম্বর তারিখের "কলিকাতা গেজেটের" প্রথম ভাগের ৮১৬ পৃষ্ঠায় প্রকাশিত পার্বত্যপ্রদেশের নূতন সীমা পর্যন্ত।[১৫৬](১)

"দক্ষিণ — কর্ণফুলী নদী, সীতাপাহাড় রিজার্ভ, কাপ্তাই ও রাইন্‌খণ্ডের মধ্যবর্তী ঢৈলছরা পর্যন্ত এবং রাইন্‌খং রিজার্ভ।

"পূর্ব — ছৈচোল ও "বড়কল" পর্বতশ্রেণী।"

ইতোমধ্যে ১৮৭৯ খৃষ্টাব্দের ১৯ ফেব্রুয়ারী কমিশনার মিঃ জন্ বিম্‌স পার্বত্য চট্টগ্রাম সম্বন্ধে বঙ্গীয় গভর্নমেন্টে এক সুদীর্ঘ রিপোর্ট* উপস্থিত করেন। তাহাতে তিনি হরিশ্চন্দ্রের বাঙ্গালীভাব দেখাইবার প্রসঙ্গে লিখিয়াছিলেন ঃ "(স্থানীয় ডেপুটি কমিশনার) কাপ্তেন গর্ডনের বর্ণনায় দেখা যায় রাজা হরিশ্চন্দ্র বাঙ্গালী পদ্ধতির লোক এবং তাঁহার হিন্দুধর্মানুযায়ী নিত্যনৈমিত্তিক অনুষ্ঠানদ্বারা চাক্‌মাগণ অনেক পরিমাণে সেই ধর্ম গ্রহণ করিয়াছে। ....................

রাজা হরিশচন্দ্রের বাঙালীভাব

*Letter no. 21

রাজা হরিশ্চন্দ্রের কথা স্বতন্ত্র। চট্টগ্রামে তদীয় জমিদারী আছে। তিনি বেশ সঙ্গতিপন্ন লোক। বাঙ্গালীদের প্রতি তাঁহার এত ঝোঁক যে, তিনি হিন্দুপর্ব ও ভোজাদি পালন করিয়া থাকেন। তিনি অপরাপর সরদারের মত তাঁহার লোকজনের সঙ্গে তত অধিক পরিমাণে পুরাতন জায়গীর সম্বন্ধীয় সম্পর্ক রাখেন না। রাজা আপনাকে হিন্দু বাঙ্গালী প্রতিপন্ন করিতে সবিশেষ চেষ্টা করিতেছেন। চট্টগ্রামের বাঙ্গালী রায়তগণের মধ্যে থাকিতেই তাঁহার ইচ্ছা। স্বজাতীয় প্রজাগণের প্রতি তদীয় চেষ্টা অতি অল্প।"

আমরা যতদূর দেখিতেছি, কমিশনার মহোদয় কাপ্তেন গর্ডন ভ্রমে পড়িয়াছিলেন। বস্তুতঃ হরিশ্চন্দ্র বাঙ্গালীসমাজকে ভালবাসিতে গিয়া নিরর্থক কর্তৃপক্ষের বিরাগভাজন হইয়াছিলেন। পূর্বেও এরূপ ভালবাসায় রানীর প্রতি কাপ্তেন লুইনের বিষদৃষ্টি দেখাইয়া আসিয়াছি। পরন্তু উক্ত পত্রেরই প্রত্যুত্তরে* মহামান্য লেপ্টেনান্ট গভর্ণর দেওয়ানগণের ক্ষমতা শক্তিযুক্ত ও রাজা হরিশ্চন্দ্র যাহাতে তাঁহাদের কার্যে হস্তক্ষেপ করিতে না পারেন, তদুপযোগী প্রস্তাব অনুমোদন করেন।" ইহার কারণস্বরূপ

*Letter No. 1078-450 L.R. - dated

(১৫৬) চন্দ্রঘোনার সন্নিকটবর্তী ত্রিপুরাসুন্দরী নাম্নী উপনদীই এই সীমা কিয়ৎপরিমাণে রক্ষা করিতেছে।

লিখিয়াছিলেন[১৫৭] "রাজা তদীয় জাতির সুখ-সুবিধার নিমিত্ত প্রকৃত কোন তত্ত্বাবধান লয়েন না, উত্তরাধিকারীসূত্রে প্রাপ্ত সম্পত্তির আর্থিক আয় হইতে তাঁহার যাবতীয় অভাব পরিপূর্ণ হয়, কিন্তু তিনি তদ্বিষয়ে বরাবরই কর্তব্য পরিহার করিতেছেন।"

পরে যখন ১৮৮১ খৃষ্টাব্দের ৩রা জুন ডেপুটি কমিশনার মিঃ এল. আর. ফরবস্ বিভাগীয় কমিশনার বাহাদুর সমীপে অএত্য রাজাদিগের রাজস্ব বৃদ্ধি প্রস্তাবে এক পত্র* দিয়াছিলেন, তাহাতে চাক্‌মারাজ-সম্বন্ধে স্বীয় মন্তব্য এবং নিম্নোক্ত যুক্তিতে জমা বৃদ্ধির কথা প্রকাশ ছিল ঃ-

*Letter No. 565

"রাজা হরিশ্চন্দ্র রায় বাহাদুর—

| | | |
|---|---|---|
| তাঁহার সার্কেলে অবস্থিত পরিবার সংখ্যা | - | ৫০১১ |
| মঙসার্কেল হইতে তিনি যত পরিবারের কর পান | - | ১০৫৮ |
| | | ৬০৬৯ |
| শতকরা ১৫ হিসাবে বিধবা, বিপত্নীকে, খিসা প্রভৃতিতে বাদ | - | ৯১০ |
| | | ৫১৫৯ |
| যত ঘর স্বাধীন বন্দোবস্তি করিয়াছে - ১২৬৫ | | |
| তাহা হইতে শতকরা ১৫ হিসাবে | | ১০৭৬ |
| বিধবা, বিপত্নীক, খিসা প্রভৃতি বাদ - ১৮৯ | | |
| | | ৬২৩৫ ঘর |
| অর্থাৎ (প্রতি পরিবারে এক টাকা করিয়া ধরিলে রাজস্ব) | | ৬২৩৫ টাকা |
| ১৮৭২ খৃষ্টাব্দের ৯ই অক্টোবরের ৫৭৬৩ নম্বর গভর্নমেন্ট পত্র মতে ১৮৭২ সালের লুসাই অভিযানের সহায়তার জন্য মুক্ত খাজনা | - | ১১৪৩ টাকা |
| সুতরাং দাতব্য রাজস্ব — | - | ৫০৯২ টাকা |

বলা বাহুল্য, কমিশনার মহোদয়ও তাহা যথাসত্বর বঙ্গীয় গভর্নমেন্টে পাঠাইয়া দেন। কিন্তু তখন সহৃদয় গভর্নমেন্ট হইতে প্রত্যুত্তর* আসে, — "ডেপুটি কমিশনার ১০৮১।৪ পাই জমাকে ৫০৯২ টাকা করিবার প্রস্তাব করিয়াছেন, কিন্তু লেপ্টেনান্ট গভর্নর একসঙ্গে এত বৃদ্ধি

(১৫৭) ইহার ইংরাজীটুকু এই, - "The Raja takes no real interest in the management of his tribe, and all that need be secured to him is a reasonable amount of pecuniary profit from the position which he has inherited but the duties of which he persistently evades."

যুক্তিসঙ্গত বিবেচনা করেন না।[১৫৮] পরন্তু ইহা বুঝা যায় যে, রাজা হরিশ্চন্দ্র এক্ষণে রাঙামাটিতেই থাকেন, যদি তিনি তদীয় প্রজাগণের সম্বন্ধে অধিকতর পরিমাণে জাতীয় কার্যে যোগদান করেন, এবং পূর্বাপেক্ষা অধিকতর প্রতিপত্তিশালী হন, তাহা হইলে লেপ্টেনান্ট গভর্নর বড়ই আহ্লাদিত হইবেন।"

*Letter No. 1985-797 L.R. dated 1.9.1881

স্থানীয় রেসিডেন্ট অর্থাৎ গভর্নমেন্ট-প্রতিনিধির হস্তেই দেশীয় রাজন্যবর্গের নিয়তিচক্র পরিচালিত হইতেছে। তাহারা যখন যেভাবে যাহা বলেন, কর্তৃপক্ষকে তাহাতেই বিশ্বাস স্থাপন করিয়া বিচার-ব্যবস্থা করিতে হয়। সুবিধান বা নিপীড়নে সাধারণ যাহাতে মহামান্য গভর্নমেন্টের হাত দেখিতে পায়, বস্তুতঃ তাহা রাজকীয় প্রতিনিধির মন্ত্রণা-ফল মাত্র। কর্তৃপক্ষ আর বেশী তলাইয়া দেখিতে পারেন না, তেমন দেখিবার অবসরও নাই। সুতরাং স্থানীয় রাজ-পুরুষকে সন্তুষ্ট রাখিতে পারিলে সুখ-সুবিধা দুই আছে, নতুবা ধনে মানে অধঃপাতে যাইতে হয়। পূর্বে দেখাইয়াছি, রাজা হরিশ্চন্দ্রের প্রতি স্থানীয় ডেপুটি কমিশনার মিঃ ফর্‌বসের অনুকূল মন্তব্যে সহৃদয় লেপ্টেনান্ট গভর্নর রাজাবাহাদুরের কার্যে আনন্দপ্রকাশ করিয়াছিলেন। কিন্তু কালে মিঃ ফর্‌বসের সহিত রাজা হরিশ্চন্দ্রের মনোমালিন্য ঘটে। তখন তিনি হরিশ্চন্দ্রের শারীরিক অসুস্থতা প্রযুক্ত রাজকার্য পরিচালনে অক্ষম বলিয়া গভর্নমেন্টে রিপোর্ট করেন। তদুত্তরে গভর্নমেন্ট তাঁহাকে রাজকার্য হইতে অপসৃত করিবার আদেশ প্রদান করিয়াছিলেন। অনন্তর সহৃদয় কমিশনার সার এইচ্. জে. এস্. কটন মহোদয়ের অনুরোধে গভর্নমেন্ট রাজার পদচ্যুতি আদেশ প্রত্যাহার করিয়া রাজকর্ম-নির্বাহে হরিশ্চন্দ্রের সাহায্যার্থে এক কৌন্সিল মনোনীত করিলেন ইহাতে —

| | | |
|---|---|---|
| ঁনীলচন্দ্র দেওয়ান | - | বাড়ী বড়াদম (চেঙ্গী) |
| ঁঈশ্বরচন্দ্র বিশ্বাস, | - | বাড়ী ধলঘাট চট্টগ্রাম |
| শ্রীযুক্ত কৃষ্ণচন্দ্র দেওয়ান | - | বাড়ী কামিলাছরী |
| শ্রীযুক্ত ত্রিলোচন দেওয়ান | - | বড়াদম (কর্ণফুলী) |
| শ্রীযুক্ত রাজচন্দ্র দেওয়ান | - | বাঁকছরী |

সভ্য নিয়োজিত হন। ইহাদের মধ্যে কেবল স্থানীয় সুপারিন্টেন্ডেন্ট অফিসের ভূতপূর্ব ইংলিস ক্লার্ক বাবু ঈশ্বরচন্দ্র বিশ্বাস মাত্র গভর্নমেন্টের মনোনীত সভ্য, আর সকলেই দেওয়ান, তালুকদারগণ কর্তৃক নির্বাচিত হইয়াছিলেন। প্রত্যেক সভ্যেরই মাসিক ৫০টাকা করিয়া বেতন চলিত।

১৮৮৪ খৃষ্টাব্দের ২৩শে নভেম্বর হইতে ১৮৮৫ সনের ২২শে জানুয়ারী যাবৎ এই কৌন্সিল রাজা হরিশ্চন্দ্রকে সহায়তা করিয়াছিলেন। ২৩শে জানুয়ারী মোতাবেক ১২৯১ বাঙ্গলার ১১ই মাঘ শুক্রবার প্রাতে ৮ ঘটিকার সময় শুক্রপক্ষের সপ্তমী তিথিতে রাঙামাটি রাজপ্রাসাদে রাজা হরিশ্চন্দ্র রায় বাহাদুর সুশীলা রানীদ্বয়, স্নেহের পুতুল পুত্রকন্যা এবং

(১৫৮) পরে ইহা ৩১৫৫ টাকা হইয়াছিল। ১৯০৬-০৭ হইতে দশ বৎসরের নিমিত্ত বার্ষিক ৪৫৫৩ টাকা নির্ধারিত হইয়াছে। বোমাং ও মঙসার্কেলেও যথাক্রমে পূর্বে ২৯১৮ টাকা ও ২৩১৪ টাকা ছিল, এক্ষণে ৫৭৭২ টাকা এবং ৩৪৭৮ টাকা হইয়াছে।

অপরাপর পরিবার-পরিজনকে অসীম শোকসাগরে ভাসাইয়া একমাত্র দুশ্চিন্তার করাল কবলে ভবলীলা সাঙ্গ করেন। প্রথমা মহিষীর গর্ভে পুত্র ভুবনমোহন এবং স্বর্ণময়ী, হিরণ্ময়ী ও করুণাময়ী — কন্যাত্রয়ের জন্ম হইয়াছিল, কনিষ্ঠা রানী শ্রীশ্রীমতী মনোমোহিনী একমাত্র পুত্র লাভ করিয়াছিলেন — রমণীমোহনকে। স্বর্ণময়ী সর্বজ্যেষ্ঠা, 'তৈন্যা গোছা'র-'কূর্য্যা' বংশজ শ্রীযুক্ত কৃষ্ণকিশোর দেওয়ানের সহিত তাঁহার শুভপরিণয় হইয়াছে। বিবাহে যৌতুক স্বরূপ রাজানগরে প্রায় তিনশত টাকা আয়ের ভূসম্পত্তি এবং পার্বত্যপ্রদেশে শুভলং—মিতিঙাছরীর একটি সুবৃহৎ মৌজা প্রদত্ত হয়, রাজসরকার হইতেও স্বর্ণময়ী মাসিক ৫০ টাকা করিয়া বৃত্তি পাইয়া থাকেন। বর্তমানে তাঁহাদের এক পুত্র (নাম - পুলিনবিহারী) এবং তিন কন্যা (নাম - হেমনলিনী, নীলনলিনী ও প্রফুল্লনলিনী), অপর দুই রাজকন্যা বিবাহ না হইতেই ইহলোক হইতে অন্তর্হিত হইয়াছে। প্রধানা রাজ্ঞী সৈরিন্ধ্রী বহুকাল পতিবিচ্ছেদ-যন্ত্রণা ভোগ করিয়া অবশেষে শূলরোগে ১৯০২ ইংরাজী ১৭ই সেপ্টেম্বর মোতাবেক ১৩০৯ বাঙ্গালার ১লা আশ্বিন পূর্ণিমা তিথিতে অপরাহ্ন ৫টার সময় পরলোক যাত্রা করিয়াছেন।

লীলা সাঙ্গ

রাজা হরিশ্চন্দ্রের মৃত্যুর পর ১৮৮৬ খৃষ্টাব্দের মে মাস পর্যন্ত নাবালকের পক্ষে উল্লিখিত কৌন্সিল শাসনকার্য নির্বাহ করেন। তখন পার্বত্যরাজ্য পরিচালনে পরলোকগত নীলচন্দ্র দেওয়ান সভাপতি এবং শ্রীযুক্ত কৃষ্ণচন্দ্র দেওয়ান ও শ্রীযুক্ত রাজচন্দ্র দেওয়ান সভ্য ছিলেন। চট্টগ্রামের জমিদারীর ভার শ্রীযুক্ত ত্রিলোচন দেওয়ান ও পরলোকগত ঈশ্বরচন্দ্র বিশ্বাসের হস্তে ছিল। অনন্তর জুন মাস হইতে গভর্নমেন্ট শ্রীযুক্ত কৃষ্ণচন্দ্র দেওয়ানকে পার্বত্য প্রদেশের এবং শ্রীযুক্ত ত্রিলোচন দেওয়ানকে চট্টগ্রামের জমিদারীর ম্যানেজার করিয়া আর সকলকে বিদায় দেন। এইরূপে কয়েকবৎসর গত হইলে গভর্নমেন্ট চট্টগ্রামের জমিদারীর ভার ত্রিলোচন বাবুর হাত হইতে লইয়া চট্টগ্রাম "কোর্ট অব্ ওয়ার্ডসের" তত্ত্বাবধানে অর্পণ করেন। কিন্তু পার্বত্যপ্রদেশের শাসনকর্তৃকবর্তমান রাজাবাহাদুরের রাজ্যাভিষেক পর্যন্ত কৃষ্ণবাবুর হস্তেই ছিল। শেষ কয়বৎসর তিনি রাজসরকার হইতে মাসিক একশত টাকা করিয়া বেতন পাইয়াছিলেন। তাঁহার সময়ে পূর্বাঞ্চলে পুনরায় কুকিদিগের উপদ্রব আরম্ভ হয়। তজ্জন্য গভর্নমেন্টবাধ্য হইয়া ১৮৯২ খৃষ্টাব্দে লুসইতে আবার অভিযান প্রেরণ করেন। কুকি দমিত হয়, এবং আনুষঙ্গিক ফলে লুসাই আসামভুক্ত ও পার্বত্য চট্টগ্রাম সবডিভিসন হইয়া যায়। পরে ১৯০০ খৃষ্টাব্দের ১লা হইতে এই শেষোক্ত প্রদেশ পুনরায় স্বতন্ত্র জেলারূপে পরিগণিত হইয়াছে।

বিভিন্ন শাসন

যুবরাজ শ্রীযুক্ত ভুবনমোহন রায় বয়ঃপ্রাপ্ত হইলে মাননীয় গভর্নমেন্টের আদেশে ১৮৯৭ ইংরাজীর ৭ই মে মোতাবেক ১৩০৮ (১২৫৯ মঘির) ২৫শে বৈশাখ স্থানীয় এসিস্টান্ট কমিশনার(১৫৯) মিঃ ডবলিউ.এন. ডেলিভিন (Delivine), সি. এস. মহোদয় রাঙামাটি রাজপ্রাসাদে মহাসমারোহ সহকারে তাঁহাকে রাজপদে অভিষিক্ত করেন। ইনিই বর্তমান চাক্‌মা অধিনায়ক (Chakma

বর্তমান রাজা
শ্রীযুক্ত ভুবনমোহন রায়

(১৫৯) ১৮৯১ ইংরাজীর ১৬ই নভেম্বর হইতে এই পার্বত্য চট্টগ্রামের প্রধান শাসনকর্তার পদবী এসিঃ কমিশনার হইয়াছিল, অনন্তর ১৯০০ ইংরাজীর ২রা মে হইতে ওৎপদবী সুপারিন্টেডেন্ট হইয়াছে।

Chief) তাঁহাকে খেলাত প্রদান উপলক্ষে ১৮৯৮ খৃষ্টাব্দের ১৬ই ডিসেম্বর বেলভেডিয়া প্রাসাদে এক বিরাট দরবার[১৬০] অনুষ্ঠিত হয়। তদানীন্তন প্রজারঞ্জক লেপ্টেনান্ট গভর্নর সার জন্ উড্‌বরণ মহোদয় বহু গণ্যমান্য দেশীয় এবং বিদেশীয় ভদ্রলোককে এসভায় আহ্বান করিয়াছিলেন। দরবারে কার্য আরম্ভ হইলে, দুইজন আন্ডার সেক্রেটারী চাক্‌মাপতিকে সসম্মানে মাননীয় লেপ্টেনান্ট গভর্নর-সমীপে লইয়া উপস্থিত হয়েন। তখন চিফ্ সেক্রেটারী মহোদয় লেপ্টেনান্ট গভর্নর বাহাদুরের সহিত তাঁহার পরিচয় করাইয়া দিলে, মাননীয় লেপ্টেনান্ট গভর্নর এবং সমবেত ভদ্রমহোদয়বর্গ সকলেই স্ব স্ব আসন হইতে গাত্রোত্থান করেন। অনন্তর চিফ সেক্রেটারী মহোদয় 'রাজা' পদবী সংযুক্ত সনন্দখানি পাঠ করিয়া লেপ্টেনান্ট গভর্নর বাহাদুরের হস্তে অর্পণ করিলে, তিনি তাহা চাক্‌মাধিপতির হস্তে প্রদান করেন। তখন রাজা বাহাদুর প্রতিদানে মাননীয় লেপ্টেনান্ট গভর্নর মহোদয়কে একটি সুবর্ণ মুদ্রা দান করেন। তিনি যথারীতি তাহা স্পর্শ মাত্র করিয়া রাজা বাহাদুরকে সম্বোধনপূর্বক বলিলেন[১৬১] "আপনি উত্তরাধিকারীসূত্রে পার্বত্য চট্টগ্রামের চাক্‌মাজাতির অধিনায়কত্ব লাভ করিবার সময় যে উপাধি প্রাপ্ত হইয়াছেন, তদ্দ্বারা আজ আপনাকে বিভূষিত করা আমার সুখজনক কর্তব্য! আপনার জাতি সংখ্যায় অনেক এবং পার্বত্য প্রদেশের অধিকাংশ স্থান ব্যাপিয়া বাস করিতেছে, আপনার সার্কেলের শাসনপরিচালন দায়িত্বজনক এবং সবিশেষ চাতুর্য ও বুদ্ধি নৈপুণ্যসাপেক্ষ। আপনি যুবক, পরন্তু সুদীর্ঘ বাল্যকাল ধরিয়া "কোর্ট অব্ ওয়ার্ডস্" কর্তৃক আচার ব্যবহারাদি শিক্ষা পাইবার এবং সুশিক্ষিত হওয়ার সুবিধা উপভোগ করিয়াছেন। আমি বিশ্বাস করি, স্থানীয় রাজপুরুষগণ হইতে সতত যে উপদেশ প্রাপ্ত হইবেন, তাহাতে প্রজাসাধারণের সুবিধা এবং স্বীয় গৌরবের সহিত আপনার সার্কেলের শাসন নির্বাহ করিতে সমর্থ হইবেন।

খেলাত প্রদান

লেপ্টেনাণ্ট গভর্ণরের বক্তৃতা

(১৬০) Vide the full description in the "Statesman" dated 16th December, 1898

(১৬১) His honor adderssing the Raja said :- "You have, on succession to the chiefship of the Chakma clan of the Chittagong Hill Tracts, received the title with which it is my pleasant duty to invest you to-day. Your clan is the most numerous, and occupies the largest section of the Hill Tracts and the management of your circle involves much responsibility, and demands the exercise of much tact and prudence. You are young, but enjoy the advantage of having been brought up during a long minority by Court of Wards and of having received a good education. I trust that, with the advice of the local officers, which will always be given to you, you will be able to manage the affairs of your circle with credit to yourself and advantage to your people. The government looks to you and the other chiefs of the Hill Tracts to assist in all measures which will contribute to improvement of the condition of hill tribes. It attaches great importance, as you are aware to the abandonment of their nomadic habits by the hillmen, and their adoption of plough cultivation wherever land is available

পার্বত্য জাতিসমূহের অবস্থার উন্নতিকল্পে যে সকল উপায় অবলম্বিত হইবে, তৎসমুদয়ে আপনি এবং পার্বত্যপ্রদেশের অপরাপর অধিনায়কবর্গ সহায়তা করিবেন বলিয়া গভর্নমেন্ট আশা করেন। গভর্নমেন্ট পার্বতীয়দিগের স্থিতিহীন অভ্যাস পরিহার করিয়া, যেখানে স্থান পাওয়া যায় — তথায় লাঙ্গলের চাষ অবলম্বনের বিশেষ প্রয়োজনীয়তা উপলব্ধি করেন, ইহা আপনার জানা আছে।" অতঃপর রাজাবাহাদুর তদীয় আসনে প্রত্যাবৃত্ত হইলে সকলে আসন পরিগ্রহ করিলেন।

রাজা ভুবনমোহন ১৮৭৬ ইংরাজীর ৬ইমে মোতাবেক ১২৮২ বাঙ্গালার (১২৩৭ মঘির) বৈশাখ মাসে রাঙামাটি রাজপ্রাসাদে জন্মগ্রহণ করেন। বাল্যকাল হইতেই তদীয় ধীর-গম্ভীর ব্যবহারে পরিবার প্রতিবেশী সকলেই তৎপ্রতি শ্রদ্ধান্বিত। তিনি ১৮৮৮ সালে প্রথম বিভাগে উচ্চপ্রাথমিক পরীক্ষা পাস করেন, তজ্জন্য দুই বৎসর স্থায়ী বৃত্তি পাইয়াছিলেন। অনন্তর চতুর্দশ বৎসর বয়সে প্রথম বিভাগে মধ্য ইংরাজী পরীক্ষায় উত্তীর্ণ হন, তাহাতেও মাসিক ৮টাকা করিয়া তিন বৎসর স্থায়ী বৃত্তি লাভ করিয়াছিলেন। তখন সদাশয় গভর্নমেন্ট বিশেষতঃ

সংক্ষিপ্ত জীবনী

তাঁহারই পাঠ-সৌকর্যার্থে রাঙামাটি মধ্য ইংরাজী স্কুলকে উচ্চ ইংরাজী শ্রেণীতে উন্নীত করেন। এসময়ে রাজসরকার হইতে এই স্কুলে মাসিক বিশ টাকা সাহায্য দিবার বন্দোবস্ত হয়। এক্ষণে তাঁহাদের কেহই পড়িতেছে না, রাজাবাহাদুর তথাপি সাহায্য বন্ধ করেন নাই। বর্তমান গ্রন্থকারও সেই বৃত্ত্যাংশ ভোগ করিতেছেন। মধ্যইংরাজী পাশের পর চারি বৎসরেই ভুবনমোহন প্রবেশিকা পরীক্ষায় কৃতিত্বলাভ করেন। অতঃপর কলিকাতায় থাকিয়া প্রেসিডেন্সি কলেজে অধ্যয়ন করিতেছিলেন। কিন্তু শারীরিক অসুস্থতা প্রযুক্ত তাঁহার ফাস্ট আর্ট পাশ করা ঘটিয়া উঠে নাই। অবশেষে স্বাস্থ্যভঙ্গনিবন্ধন সুযোগ্য চিকিৎসকগণের পরামর্শে তাঁহাকে বাধ্য হইয়া কলেজ পরিত্যাগ করিতে হয়। বিদ্যালয় ছাড়িলেও তিনি অধ্যয়ন বিসর্জন দেন নাই, অদ্যাপি নিয়মিতরূপে নানা সংবাদ ও সাময়িক পত্র এবং ইংরাজী ও বাঙ্গালা উৎকৃষ্ট গ্রন্থাবলী অবসর সময়ে পাঠ করিয়া থাকেন।

রাজ্যভার গ্রহণ করিয়া তিনি যাবতীয় কার্যের সুশৃঙ্খলাবিধান করিতে আরম্ভ করিয়াছেন। রাজধানীর পারিপাট্য সাধন সর্বপ্রথমে উল্লেখযোগ্য। পূর্বে এই রাজভবনের অবস্থা অতি সামান্য মাত্র ছিল, যথোপযুক্ত গৃহাদিও ছিল না। যদিও অদ্যাপি রাজপুরীর সমকক্ষ হয় নাই, কিন্তু উন্নত জমিদার বাড়ী অপেক্ষা এক্ষণে মন্দ নহে এবং যাদৃশ আয়োজনের সহিত কাজ চলিতেছে, কালে নয়নমনোহরী হইবে — আশা করা যায়। রাজকীয় অফিস হইতে 'জমিদার দপ্তরের' আবর্জনাও বিদূরিত হইয়াছে। পরন্তু রাজা ভুবনমোহন আপন মুদ্রাতেও নূতন প্রথা অবলম্বন

কার্য

করিয়াছেন। তাহাতে নাম রাখা হয় নাই, ইংরাজিতে পরিধিপ্রান্তে — "চট্টগ্রাম এবং পার্বত্যপ্রদেশ" মধ্যে দুইটি হস্তী, দুইখানি তরবারী ও একটি কামান — রাজচিহ্নের উপরিভাগে ইংরাজিতে "চাকমারাজ" এবং তন্নিম্নে দেবনাগরী অক্ষরে হিতোপদেশের প্রধান নীতিসূত্র "উদ্যোগিনং পুরুষসিংহমুপৈতি লক্ষ্মীঃ" খোদিত হইয়াছে। যে নীতিবাক্যকে

'মটো' করিয়া রাজকার্য পরিচালন করিতেছেন, তাহাতেই তদীয় শাসনপ্রণালী সহজে উপলব্ধি হইবে। তাঁহার ক্ষমতা সীমাবদ্ধ। তাহা দিয়াই প্রজাবর্গের যথাসাধ্য উপকার করিতে তিনি সতত যত্নপরায়ণ। বিগত ভীষণ দুর্ভিক্ষে প্রজাগণকে বিশেষ সাহায্য করেন, এবং তাঁহার ঐকান্তিক চেষ্টার ফলে বাঙ্গালী ব্যবসায়িগণ এখন আর নিরীহ পাহাড়ীদিগকে সর্বস্বান্ত করিবার তত সুবিধা পায় না। বস্তুতঃ রাজনৈতিক স্বার্থ অব্যহত রাখিয়া ঈদৃশ প্রজারঞ্জন-তৎপর অতি অল্প রাজারই সংবাদ ইতিহাসে পাওয়া গিয়া থাকে। আবাল-বৃদ্ধ-বনিতা এমনকি ইংরেজ কর্তৃপক্ষগণও তাঁহার ব্যবহারে অতিশয় সন্তুষ্ট—একারণে মাননীয় গভর্নমেন্টের নিকটও তিনি বিশেষ সম্মান পাইয়া থাকেন। ধর্মে তিনি কোনও নূতন পরিবর্তন করেন নাই। মাতামহীর সঞ্জীবিত বৌদ্ধধর্মে রাজা হরিশ্চন্দ্রও আস্থা স্থাপন করিয়াছিলেন, বর্তমান রাজাবাহাদুরের সময়ে তাঁহারা এই ধর্মেই যেন দৃঢ়তম হইয়া আসিতেছেন।

২

১৮৯* খৃষ্টাব্দের ১লা মার্চ মোতাবেক ১৩০১ সনের ১৮ই ফাল্গুন রাজানগর রাজপ্রাসাদে অত্রত্য কাঁটাছরী নিবাসী 'কুরাকুট্যাগোছার" নেন্দাব গোষ্ঠিজ শ্রীযুক্ত চন্দ্রকান্ত দেওয়ানের প্রথমা কন্যা দয়াময়ীর সহিত রাজা ভুবনমোহনের শুভ-পরিণয় কার্য মহাসমারোহ সহকারে সম্পন্ন হইয়াছিল। বাঙ্গালা ১২৮৮ সনের ১৪ই ফাল্গুন দয়াময়ীর জন্ম হয়। সুতরাং পূর্ণ ত্রয়োদশ বর্ষ বয়ঃক্রম কালে তাঁহার বিবাহ হইয়াছিল। বড়ই পরিতাপের বিষয়, মাত্র দশবর্ষকাল রাজসংসার আলোকিত করিয়া ১৩১২ বাঙ্গলার ৭ই বৈশাখ, ইংরাজী ১৯০৫ অব্দের ২০শে এপ্রিল রাঙামাটি রাজপ্রাসাদে কালান্তক সূতিকার প্রবল আঘাতে চিরকালের তরে এই পবিত্র দীপ নির্বাপিত হইয়া গিয়াছে। এই দশ বৎসর তাঁহার সাহার্যে রাজাবাহাদুর কত যে সুখশান্তি উপভোগ করিয়াছেন, তাহা এক্ষণে তদীয় স্মৃতি উঠাইলে তাঁহার অপাঙ্গজাত অশ্রুকণা সাক্ষ্য দিয়া থাকে। রানী বহুদিন ধরিয়া রোগ যন্ত্রণা ভোগ করিয়াছিলেন, রাজাবাহাদুর প্রাণপণ চেষ্টায় তাঁহার চিকিৎসাবিধান করেন। কিন্তু হায়! এত ঔষধ — এত শুশ্রূষা ব্যর্থ করিয়া করাল কাল বিকট বদন ব্যাদনে তাঁহার প্রাণভরা সুখ - বুকভরা আশা সমস্তই বিনষ্ট করিল। আমরণ পতিসেবা ও রাজসেবা করিয়া সেই স্বর্গীয় প্রতিমা স্বর্গে চলিয়া গেলেন, মহিলা-জীবনে ইহা অপেক্ষা সৌভাগ্য-সুখ আর কি হইতে পারে? বিশেষতঃ আরও আশ্বাসের কথা, — তিনি মৃত্যুকালে স্বামীর কোলে অগাধ প্রেমের প্রতিদানস্বরূপ—অশান্ত-স্নেহ পুত্তলিকা—একটি বালিকা এবং দুইটি বালক দিয়া গিয়াছেন।

দয়াময়ী স্বর্গগতা রানী

কন্যার নাম শ্রীমতী বিজনবালা, বয়স অষ্টমধ্যে উপস্থিত।[১৬২] জ্যেষ্ঠ পুত্র শ্রীমান্ নলিনাক্ষ ও কনিষ্ঠ শ্রীমান বিরূপাক্ষের বয়স যথাক্রমে ছয় ও চারি বৎসর। রানী মহোদয়া কেবল যে বিনয়-নম্র ব্যবহারে সকলের শ্রদ্ধা আকর্ষণ করিয়াছিলেন

পুত্র কন্যা

(১৬২) রাজাবাহাদুর পুত্রকন্যাগণের শিক্ষাদানের জন্য ফতেয়াবাদ নিবাসী শ্রীযুক্ত অম্বিকাচরণ বিশ্বাস নামক জনৈক শিক্ষককে স্বীয় ভবনে রাখিয়াছেন। শ্রীমতী বিজনবালা বর্তমানে উচ্চপ্রাথমিকের পাঠ্য পড়িতেছে।

— তাহা নহে, তাঁহার অলৌকিক গুণ-সৌরভে সহৃদয় ব্যক্তি মাত্রেই তাঁহাকে অন্তরের সহিত ভক্তি করিতেন। বিগত ১৩১১ সনের বোম্বাই প্রদর্শনীতে তাঁহার স্বহস্ত নির্মিত দু'খানি তসরের কাপড় প্রদর্শিত হইয়াছিল। তসরের কারুকার্যে এই দুইখানিই বঙ্গদেশের মধ্যে সর্বশ্রেষ্ঠ স্থান অধিকার করত দুইটি সুবর্ণপদক লাভ করিয়াছে বলিয়া তদানীন্তন নানা সংবাদ ও সাময়িক পত্রে বিঘোষিত হয়। ততোধিক প্রশংসার বিষয়, এই তসরের বস্ত্রখন্ডদ্বয় যে তথাকথিত প্রদর্শনীয় উদ্দেশ্যে প্রস্তুত করিয়াছিলেন, তাহা নহে, পার্বতীয় রমণীগণ এইরূপ কারুকার্যে প্রবৃত্ত হইলে তাহাদের ব্যবসায় লাভজনক হইবে কিনা, তাহা জানিবার নিমিত্ত তাঁহার পূর্বনির্মিত এই বস্ত্রখণ্ডদ্বয় কলিকাতার সুপ্রসিদ্ধ "লক্ষীর ভাণ্ডারে"(১৬৩) প্রেরণ করেন। তাঁহারাই বোম্বাই প্রদর্শনীতে পাঠাইয়াছিলেন। 'ভারতীয়'র ভূতপূর্ব সম্পাদিকা বঙ্গের মহিলাকুলনিধি শ্রীমতী সরলা দেবী ১৩১১ সনের ফাল্গুন সংখ্যায় লিখিয়াছিলেন, "চট্টগ্রামের পার্বত্যরাজ্যের রানীর স্বহস্ত প্রস্তুত দুইটি অতিসুন্দর বস্ত্রখণ্ডবঙ্গদেশের গৌরবের কারণ হইয়াছে। এতদুপলক্ষে "লক্ষ্মীর ভান্ডার" সুবর্ণ মেডেল পাইয়াছেন।"(১৬৪) ইহাতেই তদীয় শিল্পনৈপুণ্যের গৌরব উপলব্ধি হয় এবং তদুপলক্ষেই ২০শে ফাল্গুন স্থানীয় "জ্যোতিঃ" সম্পাদক মহাশয় লিখিয়াছিলেন, "এই দুর্দিনে" রানীর প্রশংসিত শিল্পনৈপুণ্য এবং তাঁহার ঐ মহোচ্চ আকাঙ্ক্ষার কথা শুনিয়া আমরা যে কি পরিমাণ আনন্দলাভ করিয়াছি, তাহা ভাষায় প্রকাশ করিতে পারি না। আমরা সর্বান্তঃকরণে প্রার্থনা করি, তিনি দীর্ঘ জীবন লাভ করিয়া রাজসংসার আলোকিত রাখুন, তাঁহার চেষ্টায় আমাদের দীনা চট্টলভূমির গৌরব বৃদ্ধি হউক।"

শিল্প

আহা, তাহা আর হইল কই! দ্বিতীয়বারে রাজামহোদয় গত ৮ই অগ্রহায়ণ (১৩১২) মৃতরানীর জ্ঞাতি-ভগিনী, শ্রীযুক্ত গঙ্গামাণিক দেওয়ানের প্রথম কন্যা—শ্রীশ্রীমতী রমাময়ীর পাণিগ্রহণ করিয়াছেন। আশাকরি বর্তমান রানীমহোদয়া স্বর্ণগতা দয়াময়ীর পুণ্যগৌরব লাভ করিয়া রানীর কীর্তিধ্বজা অক্ষুণ্ণ রখিবেন, ভগবান সমীপেও আমাদের এই প্রার্থনা। তাঁহার গর্ভে প্রথমে এক কন্যা জন্মিয়াছিল, কিন্তু অতি শিশু কালেই গতাসু হয়। অনন্তর ৩/৪ মাস গত হইল এক পুত্র লাভ হইয়াছে।

বর্তমান রানী

(১৬৩) অধুনা সেই "লক্ষ্মীভাণ্ডার" নাই, তাহার হস্তান্তর ও অবস্থান্তর উভয়ই ঘটিয়াছে।

(১৬৪) এই পুস্তকে স্বর্গীয় রানী মহোদয়ার প্রাপ্ত পদক দুইটির প্রতিকৃতি রক্ষা করিবার মানসে রাজাবাহাদুরের নিকট পদকদ্বয় চাহিয়াছিলাম। তিনি "লক্ষ্মীর ভাণ্ডারের" কার্যাধ্যক্ষের কাছে পুনঃ পুনঃ লিখিয়াও পদকসম্বন্ধীয় কোন কথা জানিতে পারেন নাই বলিয়া দুঃখ প্রকাশ করেন। অনন্তর আমি এই প্রতিকৃতি "লক্ষ্মীভাণ্ডারের' তৎকালীন সত্ত্বাধিকারিণী শ্রীমতী সরলা দেবী সকাশে লিখিয়াছিলাম। তদুত্তরে তাঁহার সহকারী কার্যাধ্যক্ষ আমাকে লিখিয়াছিলেন :- "বোম্বাই প্রদর্শনীতে" চাক্‌মারানীর এবং ত্রিপুরার রানীর শিল্পকার্য একই আলমারীতে ছিল। প্রথমতঃ আমরা শুনিতে পাই যে, চাক্‌মারানীই সুবর্ণপদক প্রাপ্ত হইয়াছেন। কিন্তু পরে যখন পদক এবং তৎসঙ্গে সার্টিফিকেট আসিল, তখন দেখা গেল, পদকগুলি ত্রিপুরার রানীর নামে আসিয়াছে। পূজনীয়া শ্রীমতী সরলা দেবীর মতে চাক্‌মারানীর কার্যই সুন্দর এবং পদক পাওয়ার উপযুক্ত ছিল এবং তাঁহারা এরূপই আশা করিয়াছিলেন। কিন্তু চাক্‌মারানী আদৌ কোন পদক পান নাই।" ইহাতে বুঝা যায়, গোলমালে পড়িয়া চাক্‌মারানীর প্রাপ্তব্য পদক ত্রিপুরারানীর নামে হইয়া গিয়াছে।

১৮৮১ খৃষ্টাব্দের ৪ঠা এপ্রিল রাঙামাটি রাজপ্রাসাদে কুমার রমণীমোহনের জন্ম হয়। তদীয় আবাল-প্রসিদ্ধ তেজীয়সী প্রতিভা এবং কার্যতৎপরতার কথা সকলেরই মুখে শুনিতে পাওয়া যায়। জ্যেষ্ঠ-ভ্রাতার কলিকাতায় অধ্যয়নকালে তিনিও তত্রত্য হেয়ার স্কুলে পড়িতেন। পরে তিনি রাজাবাহাদুরের কলেজ পরিত্যাগের সঙ্গে সঙ্গে বাড়ী চলিয়া আসেন। এখানে থাকিয়া রাঙামাটি হাইস্কুল হইতে এন্ট্রান্স পাশ করেন। অনন্তর তিনি চট্টগ্রাম কলেজে অধ্যয়ন আরম্ভ করিলেন, কিন্তু দুর্দমনীয় ম্যালেরিয়ার পুনঃ পুনঃ আক্রমণে তিনি "ফাস্ট আর্ট" পাশ করিতে পারেন নাই! অনন্তর তিনি বিলাত গমনে অভিলাষী হন। কিন্তু রাজাবাহাদুর নানা কারণে তাহাতে সম্মতি প্রদান করিতে পারেন নাই। বলিতে কি, এইখানেই তাঁহার ছাত্রজীবনের যবনিকা পতিত হইল। কিন্তু তাহা হইলেও তিনি এযাবৎ অধ্যয়ন পরিত্যাগ করেন নাই। ১৩১২ সালে শ্রীযুক্ত ইন্দ্রজয় দেওয়ানের কন্যা শ্রীমতী সবলাবালার সহিত তদীয় শুভপরিণয় হইয়াছে। বৎসরাধিক গত হইল তাঁহাদের এক পুত্র লাভ হইয়াছে, শ্রীমানের নাম অনিলচন্দ্র।

কুমার শ্রীযুক্ত
রমণীমোহন রায়

রাজকীয় প্রথানুসারে(১৬৫) জ্যেষ্ঠপুত্রই রাজ্যের একমাত্র উত্তরাধিকারী, সুতরাং এই পার্বত্যরাজ্যে কুমার বাহাদুরেরও কোন স্বত্ব নাই। তিনি মাত্র রাজসরকার হইতে নির্দিষ্ট মাসিক বৃত্তি পাইয়া থাকেন। এতদ্ভিন্ন এই পার্বত্য রাজ্যে অন্যতম হেড্ম্যানস্বরূপে তিনি "বন্দুকভাঙা" নামক সুবৃহৎ মৌজার পরিচালনভার পাইয়াছেন। কাগজে পত্রে এই সমস্ত পৃথক বন্দোবস্ত থাকিলেও, তাহা কেবল ভাবীকালের নিমিত্ত। বাস্তবিক তাঁহাদের ভ্রাতৃদ্বয়ের যাদৃশ পবিত্র অনুরাগ দেখা যায়, বর্তমান স্বার্থ-সর্বস্বযুগে এরূপ কদাচিৎ পরিলক্ষিত হইয়া থাকে। সাধারণের চক্ষে তাঁহারা ভ্রাতৃ-প্রেমে, "রাম-লক্ষ্মণ" প্রায় প্রতীয়মান। বিমাতা হইলেও কুমার রমণীমোহন, রাজাবাহাদুরের মাতৃদেবী পরলোকগতা মহারানী সৈরিন্ধ্রীর প্রতি অসাধারণ ভক্তিমান্ ছিলেন। তাহার নিদর্শনস্বরূপ তাঁহার স্বর্গগতা আত্মার প্রীত্যর্থে এবং তদীয় স্মৃতি জাগরূক রাখিতে, কুমার বাহাদুর প্রতি বৎসর রাঙামাটি উচ্চ ইংরাজী বিদ্যালয় হইতে প্রবেশিকা পরীক্ষোত্তীর্ণ সর্বোচ্চস্থানীয় পাহাড়ী ছাত্রকে "সৈরিন্ধ্রী মেডেল" নামধেয় একটি রৌপ্য পদক প্রদানের ব্যবস্থা করিয়াছেন। এতদ্ভিন্ন তিনি সবিশেষ চেষ্টাসহকারে রাজানগরে একটি ব্রাঞ্চ পোষ্টঅফিস খুলিয়াছেন, তাহার নাম রাখিয়াছেন — পোষ্ট অফিস "রাজা ভুবন" ইহাও জ্যেষ্ঠভ্রাতার প্রতি নিঃস্বার্থ ভক্তিপরায়ণতার অত্যুজ্জ্বল দৃষ্টান্ত নহে কি?

সৌভ্রাত্র

দায়ভাগমতে কুমার রমণীমোহন চট্টগ্রামের জমিদারীর অর্ধেক অধিকারী। সম্প্রতি তৎসম্বন্ধেও তাঁহাদের মধ্যে এক বন্দোবস্ত হইয়া রহিয়াছে। তাহাতে রাজাবাহাদুর আপন অংশ হইতে তাঁহাকে বার্ষিক দুইশত আয়েব সম্পত্তি অধিক দিয়াছেন। — ধন্য ভ্রাতৃপ্রেম। বলা বাহুল্য, এই বন্দোবস্তও ভবিষ্যতের জন্য। এক্ষণে সম্পূর্ণ জমিদারীর ভারই কুমারবাহাদুরের

(১৬৫) Law of Primogeniture

হস্তে ন্যস্ত রহিয়াছে। তিনি বৎসরের প্রায় অধিকাংশ সময় রাজানগর বাড়ীতে থাকিয়া জমিদারী শাসন করিয়া থাকেন। "কোর্ট অব্ ওয়ার্ডসের" নীতিযন্ত্রে জমিদারীর কার্য প্রায় সুশৃঙ্খল হইয়া আসিয়াছিল। তিনি আরও সংস্কার বিধান করিয়া সুচারুরূপে শাসন পরিচালন করিতেছেন। জমিদারীর "পুণ্যাহ" সচরাচর ভাদ্রমাসেই হইয়া থাকে, সে দৃশ্য যথার্থই হৃদয়াকর্ষক। কুমারবাহাদুর রাজানগর রাজপ্রাসাদকে "ফ্যান্সি ভিলা" (Fancy Villa) অর্থাৎ "সুরম্য পুরী" নামকরণ করিয়াছেন। তত্রত্য রাজবাড়ী সংলগ্ন মধ্য ইংরাজী স্কুলের উন্নতি বিধানের নিমিত্তও তিনি যথাসাধ্য চেষ্টা করিয়া থাকেন।

কুমারবাহাদুর স্বাধীন ব্যবসায়ের প্রতিই অতিশয় অনুরাগী। একসময়ে তিনি এই পার্বত্য প্রদেশের সমুদয় কার্পাসের একচেটিয়া ব্যবসায় খুলিবার চেষ্টা করেন কোন কারণে তাহা আর ঘটিয়া উঠে নাই। তবে আজ কয়েক বৎসর ধরিয়া সাধারণ ভাবেই কার্পাস ও তিলের ব্যবসায় চালাইতেছেন। সমস্ত পরের উপর নির্ভর করিতে হয় বলিয়া এখনও আশানুরূপ

জমিদারী

ফললাভ হয় নাই। পক্ষান্তরে কৃষিকার্যের প্রতি অতিশয় মনোযোগ প্রদান করিয়াছেন। তিনি চট্টগ্রাম-বিভাগীয় "কৃষিসমিতির" (Agriculture Committee) অন্যতম সভ্য। কৃষিবিষয়ক যখন যে নূতন গবেষণা বাহির হয়, তাহা অতি মনোযোগ সহকারে পাঠ করিয়া কার্যে প্রয়োগ করিবার চেষ্টা করেন। কোথাও সন্দেহ ঘটিলে তাহা লইয়া কৃষি সমিতিতে আলোচনা, অন্যথা সুপ্রসিদ্ধ "কৃষক" পত্রে জিজ্ঞাসা[১৬৬] করিয়া থাকেন। সম্প্রতি তিনি রাঙামাটির পার্শ্ব প্রবাহিতা কর্ণফুলীর অপর পারে এক আদর্শ কৃষিক্ষেত্র (Model Garden) খুলিয়াছেন, বৎসরের যে কয়মাস রাঙামাটিতে থাকেন, তাহার অধিকাংশ

স্বাধীন ব্যবসায়

সময় রাজপ্রাসাদ ছাড়িয়া এই কৃষিক্ষেত্র সংলগ্ন সাধারণ গৃহে বাস করিয়া থাকেন। ইহার নাম রাখিয়াছেন "শান্তিকুঞ্জ"। নামটি যথার্থই হইয়াছে, হৃদয়বান লোক এখানে আসিলে নিশ্চয়ই শান্তিলাভ করিবেন।[১৬৭] পরিশেষে তদীয় শিকার নৈপুণ্যও সবিশেষ উল্লেখযোগ্য। সাধারণতঃ রাজ-মহারাজগণ যেরূপ সিপাই-পল্টন লইয়া (!) পশুশিকারে বহির্গত হন, তিনি তাহা করেন না, প্রায়শই অনন্য-নির্ভর শিকারের মধ্যে এযাবৎ দুইটি 'রয়েল বেঙ্গল টাইগার'ই বিশেষভাবে উল্লিখিত হওয়া উচিত।

ফলতঃ ভুবনমোহন, রমণীমোহন কি বর্তমান রানী শ্রীশ্রীমতী রমাময়ীর জীবন-চরিত লিখিবার সময় এখনও বহুদূরে। তাঁহাদের জীবনের উৎকৃষ্টভাগ সবে আরম্ভ হইয়াছে মাত্র। প্রিয় পাঠকবর্গের সহিত তাঁহাদের পরিচয় করাইয়া দেওয়ার জন্যই উল্লিখিত কয়েকটি স্থূল কথা এখানে বলিতে হইয়াছে। ইহাতে ভবিষ্যৎ ইতিহাস বা জীবনী লেখকদিগেরও কিঞ্চিৎ সাহায্য হইতে পারে। কখনও এ আশা, কার্যতঃ সফল দেখিতে পাইলে শ্রম সার্থক জ্ঞান করিব!

(১৬৬) বাঙ্গালা ১৩১২ সনের আষাঢ় সংখ্যার 'কৃষক' দ্রষ্টব্য।

(১৬৭) কিছুদিন হইল, ইহা এখান হইতে চেঙ্গীতীরে তদীয় বন্দুকভাঙা মৌজায় উঠাইয়া নিয়াছেন। তথায়ও তাঁহার উৎসাহ প্রশংসাযোগ্য।

# চতুর্থ পরিচ্ছেদ

## (১) রাজনীতি — শাসন প্রথা — রাজকীয় উৎসব
## (২) তালুক ও তালুক দেওয়ান
## (৩) মৌজা গঠন ও হেড্‌ম্যান নিয়োগ
## (৪) কতিপয় প্রধান প্রধান ব্যক্তির সংক্ষিপ্ত জীবনী।

১

রাজনীতি বলিলে সচরাচর যে অর্থ প্রতীত হয়, সেই "সাম দান-ভেদ-দণ্ড" একমাত্র স্বাধীন রাজারই পরিচালনার অধিকারী। অধীনের বিধি-ব্যবস্থাতেও স্বাধীনতা নাই, তাহাদিগকে সভয়ে ও সাবধান কর্তৃপক্ষের প্রদর্শিত পথ ধরিয়া কার্যনির্বাহ করিতে হয়। ১৮৬০, ১৮৮৪, ১৮৯২ ও ১৯০০ খৃষ্টাব্দের বিধান সমূহের(১৬৮) দ্বারা মাননীয় গভর্নমেন্ট ক্রমে এই পার্বত্য প্রদেশের সর্বময় প্রভুত্ব হস্তগত করিয়াছেন। ফলতঃ বর্তমানে এদেশ একরূপ ব্রিটিশ গভর্নমেন্টের সাক্ষাৎ তত্ত্বাবধানে শাসিত হইতেছে। রাজা এবং তদধীন হেড্‌ম্যানগণ স্ব স্ব নির্দিষ্ট সীমার অন্তর্গত প্রজাবর্গের শান্তিরক্ষা ও করসংগ্রহ করিয়া পারিশ্রমিকস্বরূপ রাজস্বাংশ ভোগ করেন। সুতরাং এক্ষণে চাক্‌মা-রাজমহোদয়ক করদরাজসংজ্ঞাভুক্ত করা যাইতে পারে না। পূর্ববর্তী রাজাদিগের উন্নত প্রভাব-গৌরব যথাস্থানে প্রদর্শিত হইয়াছে, সেই অতীতের প্রভামণ্ডিত চিত্রখানি বর্তমানের পার্শ্বে ধরিলে নিতান্ত শত্রুকেও ম্রিয়মান হইতে হয়। কিছুকাল পূর্বে যে চাক্‌মা নরপতি দীক্ষাদাতা গুরুকে পর্যন্ত "মহারাজ ভট্টাচার্য" উপাধিদানে সম্মানিত করিয়াছিলেন, আজ সেই চাক্‌মাধীশ্বর অর্থহীন "রাজা" কার্যতঃ সরদার বা অধিনায়ক (Chief) উপাধি মাত্র সম্বল লইয়া আছেন। কালের কি বিচিত্র মহিমা। রাজা বাহাদুর "উদ্যোগী পুরুষসিংহ" হউন, "কাপুরুষ", আমরা ইহাতে বিধাতার হাত দেখিয়াই মনকে প্রবোধ দিব। কে বলিবে, তাঁহার শুভ-ইচ্ছা আরও কত না অভিনবত্ব দেখাইবে ?

অধঃপতন

সমগ্র পার্বত্য চট্টগ্রাম প্রধানতঃ এক ইংরাজ সুপারিন্টেডেন্টেরই কর্তৃত্বাধীন। অপর একজন এসিস্টান্ট সুপারিন্টেডেন্ট ও দুইজন সব ডেপুটি কলেক্টর তাঁহায় সাহায্য করিয়া থাকেন। চট্টগ্রামের কমিশনারের হস্তে এথাকার সেসন জজ এবং ইন্‌স্পেক্টর জেনেরেল অব পোলিসের ক্ষমতা ন্যস্ত, প্রাদেশিক গভর্নমেন্ট হাইকোর্টের প্রভুত্ব ওপরিচালনা করেন। গভর্নমেন্টপোলিস(১৬৯)

(১৬৮) পরিশিষ্টের "মধ্যভাগে" ১৯০০ সালের বিবিধ বঙ্গানুবাদ প্রদত্ত হইল।

(১৬৯) রুমা, লামা, কাচালং, চন্দ্রঘোনা, রামগড়, রাঙামাটি, বান্দরবন ও মাহালছরীতে সরকারী থানা আছে। যাবতীয় আবশ্যকীয় ঘটনাই পোলিসকে জানান হয়। একজন পোলিস কর্মচারী গড়ে ৩৭ বর্গমাইল প্রায় ৯০০ লোকের শান্তিরক্ষা করিতেছে।

কর্তৃক গুরুতর এবং পাহাড়ী ও ‘দেশের’ লোকসংসৃষ্ট ঘটনার অনুসন্ধান হয়, অপরাপর অভিযোগের বিচার-ভার সার্কেল চিফের উপর অর্পিত হইয়া থাকে। ইংরাজ-রাজপুরুষদের রিপোর্ট পাঠেও দেখা যায়, গুরুতর অপরাধ কদাচিৎ ঘটে। খুন ও গুরুতর জখম প্রায়ই হিংসা ও পানবশতঃ হয়। অপরাধী কদাচিৎ দোষগোপন ও বিচার অমান্যের চেষ্টা পাইয়া থাকে(১৭০)। বর্তমান রাজা বাহাদুর উচ্চতম শ্রেণীর অনারারী ম্যাজিস্ট্রেট-প্রায় ক্ষমতা মাত্র লাভ করিয়া শাসনদণ্ড পরিচালন

বিচার ক্ষমতা

করেন। তবে তাঁহাদের হইতে অধিকতর সুবিধা অবশ্যই আছে। ১৯০০ খৃষ্টাব্দের ১লা মে নির্দ্ধারিত মাননীয় বঙ্গীয় গভর্নমেন্টের বিধান মতে তিনি নিম্নোক্ত কতিপয় গুরুতর অভিযোগ ব্যতীত স্বীয় সার্কেলের সাধারণ অধিবাসী কর্তৃক বিহিত যাবতীয় বিষয়েরই বিচার করিতে পারেন, তজ্জন্য তাঁহার জরিমানা, ক্ষতিপূরণ আদায় বা কয়েদ করিবার অধিকার আছে। যাহারা অর্থদণ্ড পরিশোধে অসমর্থ, তাহাদিগকে জেল খাটিতে হয়, রাজবাড়ীতেই জেলখানা আছে। কয়েদী দ্বারা রাজবাড়ী সংসৃষ্ট নানা কার্য করান গিয়া থাকে। স্থানীয় সুপারিন্টেডেন্ট রাজা বাহাদুরের নিষ্পত্তির পুনর্বিচার করিতে পারেন। ক্ষমতাতিরিক্ত বিচার্য যথা ঃ—

১। গভর্নমেন্ট, গভর্নমেন্ট কর্মচারী এবং গভর্নমেন্টের নিষ্পাদিত বিচারের বিরুদ্ধে অভিযোগ।

২। সাংঘাতিক আঘাত সংঘটিত এবং প্রাণনাশক অস্ত্র-ব্যবহৃত—তাদৃশ দাঙ্গার অভিযোগ।

৩। কাহারও বিরুদ্ধে খুনী, অজ্ঞানকৃত নরহত্যা, ইচ্ছাপূর্বক গুরুতর আঘাত, বে-আইনী আটক, বলাৎকার*, মানুষ ভুলাইয়া নেওয়া* মানুষ চুরি* এবং অনৈসর্গিক দোষের অভিযোগ।

৪। জোরে গ্রহণ, দস্যুতা, ডাকাইতি, অনধিকার প্রবেশ এবং পরে সিঁদ দিয়া — ৫০০ পাঁচশত টাকার অধিক মূল্যের সম্পত্তি লইয়া গেলে, তজ্জন্য অভিযোগ।

৫। জালিয়াতির বিরুদ্ধে অভিযোগ।

৬। অস্ত্র আইন সংসৃষ্ট অভিযোগ, এবং

৭। বিভাগীয় কমিশনার বাহাদুর ইহার সপক্ষে যাহা নির্ণয় করিতে পারেন, তেমন অভিযোগ বা অভিযোগসমূহ।

*পাহাড়ীদের মধ্যে যে সকল বলাৎকার, মানুষ ভুলাইয়া নেওয়া এবং মানুষ চুরি প্রভৃতি ঘটে, তৎসমুদয়ের বিচারভারও রাজাবাহাদুরের হস্তে আছে। তিনি এইরূপ জাতীয়তা-সংপৃক্ত আরও কোন কোন অভিযোগের মীমাংসা করিতে পারেন।

(১৭০) অদ্যাপি সময়ে সময়ে হেড্ কোয়ার্টার হইতে বহুদূরবর্তী স্থানের বিকৃতমস্তিষ্ক কেহ, কেহবা ব্রিটিশ রাজের প্রতি হেয়জ্ঞান দেখাইয়া স্বকীয় অধীশ্বরত্ব ঘোষণা পূর্বক অশিক্ষিত রায়তগণ হইতে কর আদায়ের চেষ্টা করে। বলা বাহুল্য, কর্তৃপক্ষের স্বল্পায়াসেই তাহা দমিত হইয়া যায়।

গভর্নমেন্ট কর্মচারী ও তাঁহাদের পরিবারবর্গ, বাজারের দোকানদার ও ব্যবসায়ীগণ, মাছ ধরিবার গঙ্গনখোলার পাট্টাগ্রাহিগণ ব্যতীত রাজাবাহাদুরের সার্কেল মধ্যে যাহারা বসতি কি চাষ-আবাদ করে, তাহারা সকলেই তদীয় অধীন প্রজা বলিয়া পরিগণিত। হেড্‌ম্যানগণ রাজার ক্ষমতা ও শাসনাধীনে থাকিয়া তাহাদের হইতে খাজানা আদায় করিয়া থাকেন, প্রাচীন পদ্ধতি অনুসারে খিসা (কর সংগ্রাহক), কারবারী (গ্রামের শান্তিরক্ষক), বিধবা, বিপত্নীক, অবিবাহিত, নূতন পৃথক (পরিবার), রোগী (অন্ধ, খঞ্জ, কুষ্ঠ পীড়িত প্রভৃতি), এবং যাহারা সম্ভ্রান্ত দেওয়ান বা তালুকদার বংশে জন্মগ্রহণ করিযাও হেড্‌ম্যান পদ হইতে বঞ্চিত হইয়াছে, তাহারা মাত্র খাজানা হইতে মুক্তি পাইয়া থাকে। পরন্তু জুমও করে, অথচ সঙ্গে লাঙ্গলের চাষ করিতেছে বলিয়া কেহ জুমকর হইতে রক্ষা পায় না, ইহা ছাড়া ১৯০০ সালের নিয়মানুসারে স্থিরীকৃত হয়, — কোন জুমিয়া যদি এক সার্কেলে বসবাস করিয়া অন্য সার্কেলে জুম করে, তবে তাহার আপন রাজাকে যাহা দিতে হয়, তদ্ব্যতীত যে রাজার সার্কেলে জুম করে তাহাকেও সম্পূর্ণ জুমকর দিতে হইবে। আর একই রাজার সার্কেলাধীনে এক মৌজায় বাস করিয়া অপর মৌজায় জুম করিলে, আপন হেড্‌ম্যানকে নিয়মিত প্রাপ্য দিয়া তদরিক্ত যে হেড্‌ম্যানর মৌজায় জুম করে, — তাঁহাকেও জুমকরের অর্ধেক দিতে হয়। এস্থলে চাক্‌মা রাজার "জুম রেজেস্টারী'র একটি "ফরমের" নমুনা দেওয়া হইল। এতদ্বারা অতি সহজেই তদীয় রাজ্যের অভ্যন্তরীণ অবস্থা এবং কর আদায়-ব্যবস্থা উপলব্ধি করিতে পারা যাইবে। —

শাসন ব্যবস্থা

# REGISTER OF JOOMIAHS

## IN THE

## OFFICE OF THE CHAKMA RAJAH'S ESTATE

## Chittagong Hill Tracts, for the year ...

| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ | ১২ | ১৩ | ১৪ | ১৫ | ১৬ | ১৭ | ১৮ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | | | | যোগ (Addition owing to immigration) | | | | | | | | | | | | | |
| তালুকের নাম ও নম্বর | মৌজার নাম ও নম্বর, হেডম্যানের নাম | প্রজার ক্রমিক নম্বর | রায়তের নাম ও গ্রাম | সন ১২৬ মঘির মোট ঘরের সংখ্যা | হিল ত্রিপুরা হইতে আগত | মগ রাজার সার্কেল | বোমাং সার্কেল | কালেক্টরী | আরাকান | কুকি প্রবেশ | নূতন বেকল (New separation) | গোপনীয় ঘর প্রকাশ | অন্য মৌজা হইতে আগত | খাস মৌজা হইতে আগত | আনাভিকাইন্ড মৌজা হইতে আগত | সমষ্টি | ৫ ও ১৭ ঘরের সর্বমোট |

(Continued)

| ১৯ | ২০ | ২১ | ২২ | ২৩ | ২৪ | ২৫ | ২৬ | ২৭ | ২৮ | ২৯ | ৩০ | ৩১ | ৩২ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | বিয়োগ (Reduction owing to emigration) | | | | | | | | | | | | |
| হিল ত্রিপুরা পলায়ন | মঙ রাজার সার্কেল | বোমাং সার্কেল | কালেক্টরী | আরাকান | কুকি প্রদেশ | অন্যের সঙ্গে যোগ হওয়া | ডকরার (Double entry) | অন্য মৌজায় যাওয়া | খাস মৌজায় যাওয়া | আনতিষঙ্গিক মৌজায় যাওয়া | নির্বংশ | সমষ্টি | অবশিষ্ট |
| | | | | | | | | | | | | | |

| ৩৩ | ৩৪ | ৩৫ | ৩৬ | ৩৭ | ৩৮ | ৩৯ | ৪০ | ৪১ | ৪২ | ৪৩ | ৪৪ |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| সকর | | | নিষ্কর | | | | | | | | |
| জুমিয়া | জুমিয়া ও চাষা | সমষ্টি | ঘিসা | কারবারি | রাড়া (Widowers) | অবিবাহিত | নূতন বেলক , | রোগী ইত্যাদি | প্রকৃত চাষা | মোট | মন্তব্য |
| | | | | | | | | | | | |

এই পার্বত্য প্রদেশে সাধারণতঃ চতুর্বিধ কর প্রচলিত।

করের বিবরণ

১। জুমকর — ১৮৭৩ সালের ২১শে আগষ্ট তারিখের বঙ্গীয় গভর্নমেন্টের আদেশে পরিবার-প্রতি চারি টাকা নির্ধারিত হয়। তন্মধ্য হইতে গভর্নমেন্ট এক টাকা, রাজা দুই টাকা এবং হেড্‌ম্যান এক টাকা পাইয়া থাকেন। এতদতিরিক্ত হেড্‌ম্যানের প্রত্যেক পরিবার হইতে একজনের চারিদিন "বেগার" প্রাপ্য আছে, জুমিয়াগণ এই চারিদিন বেগারের পরিবর্তে টাকা একটি দিয়াও রক্ষা পাইতে পারে।[১৭১] পরবর্তী নিয়মে চিফ্‌গণের উপর দশবৎসরের জন্য এক নির্ধারিত জুমকর ধার্য হইয়াছে, প্রজাসংখ্যা হ্রাস বৃদ্ধির সহিত ইহার কোন পরিবর্তন ঘটে না।

২। চাষের খাজানা।[১৭২] যদি কোন উপযুক্ত লোক এই পাহাড়ে লাঙ্গলের চাষের জন্য জমি চাহে, তাহা হইলে গভর্নমেন্টের ভারপ্রাপ্ত কর্মচারী, রাজা অথবা হেড্‌ম্যান তাহাকে অনুমতি দিতে পারেন। প্রথম তিন-বৎসর জমি সম্পূর্ণ নিষ্কর দেওয়া হয়। অনন্তর স্থানীয় সুপারিন্টেডেন্ট মহোদয় কর নির্ধারণ করেন। কর একবার ধার্য হইলে দশ বৎসর যাবৎ তাহা অপরিবর্তিত থাকে। এই চাষের খাজনা রাজাবাহাদুরের শাসন ও পরিদর্শনাধীনে হেড্‌ম্যানগণ কর্তৃক আদায় হয়। অবস্থানুসারে ইহা রাজার হাত দিয়া বা একেবারে গভর্নমেন্টের উশুলকারির কাছেও দেওয়া যাইতে পারে।

৩। অকৃষ্ট ভূমিকর। সুপারিন্টেডেন্ট বাহাদুর কর্তৃক অকৃষ্ট ভূমি সকলের উপর কর নির্ধারিত হইলে, তাহা চাষের জমির তৌজিভুক্ত হয় এবং এই সমুদয়ে প্রাপ্ত রাজস্বও চাষের খাজনার নিয়মে গভর্নমেন্ট, রাজা ও হেড্‌ম্যানের মধ্যে ভাগবণ্টন হইয়া থাকে। কিন্তু রাজার সম্বন্ধে সেই ব্যবস্থা খাটে না। তাহা সুপারিটেডেন্ট মৌজা হইতে পৃথক করিয়া স্বয়ং লাগিয়ত করিতে পারেন এবং তৎপরিচালন কার্য — তিনি যাহা উপযুক্ত বিবেচনা করেন, হয়ত হেড্‌ম্যানের যোগে অথবা নিজেও চালাইতে পারেন।

৪। ছন এবং গর্জন খোলা কর। — সুপারিন্টেডেন্ট বাহাদুরই ছনখোলা লাগিয়ত করিয়া থাকেন। তজ্জন্য বৎসর বৎসর অথবা দশবৎসরের অনধিককালের নিমিত্ত বন্দোবস্ত দেওয়া হয়। পরন্তু ইহার খাজানা পূর্বোক্ত তৌজিভুক্ত হয় না, কিংবা চাষের বা অকৃষ্ট ভূমির করের ন্যায় বিভক্ত হয় না। জুম করের গভর্নমেন্টের প্রাপ্য অংশ এবং চাষের লব্ধ রাজস্ব প্রতিবৎসর মার্চ মাসের মধ্যেই সরকারে দাখিল করিতে হয়। অনন্তর রাজা ও হেড্‌ম্যানগণ উপরি-উক্ত বিধানে কৃষ্ট ও অকৃষ্ট ভূমি করের কমিশন ফেরত পাইয়া থাকেন। এতদ্ভিন্ন এখানে জলকর, বন্দুকের খাজানা, খোঁয়াড়-টেক্স, পারঘাটার টেক্স, আবকারী-টেক্স, ফরেষ্ট বিভাগের শুল্ক প্রভৃতি

(১৭১) সাধারণ পাহাড়িগণ এতদতিরিক্ত সরকার বাহাদুরকেও আবশ্যক হইলে বৎসরে ১৫ দিন করিয়া বেগার দিতে বাধ্য; তজ্জন্য তাহারা দৈনিক পাঁচ আনা করিয়া মজুরী পায়।

(১৭২) ১৮৭৫ অব্দে চাষ সংক্রান্ত কর মাত্রই ছিল না, ১৯০৩ ০৪ অব্দে ২২০০০ টাকা হইয়াছে।

যথা নিয়মে আছে। ইত্যাদি যাবতীয় বাবাদে ১৯০৩-০৪ সালে এই দেশ হইতে মোট ১৩৪০২৮ টাকা রাজস্ব আদায় হইয়াছে। এসকল কর Financial year অর্থাৎ ১লা এপ্রিল হইতে ৩১শে মার্চ পর্যন্ত বৎসর ধরিয়া লওয়া হয়।

জাতীয় বিধান

রাজা বাহাদুর জাতীয় বিধান মতে হেড্ম্যান অর্থাৎ দেওয়ান ও তালুকদার, এবং খিসা বা কারবারীর বাড়ী ভিন্ন অপর কাহারও আলয়ে গমন করিতে পারেন না। দৈবযোগেওবা সাধারণ চাক্মাগৃহে পদার্পণ করিলে, তাহাকে অন্ততঃ খিসা কি কারবারী করিয়া দিতে হয়। রাজাদেশ ব্যতিরেকে সাধারণ পরিবারে কেহ কোন স্বর্ণাভরণ, এমনকি "বাহু", "চন্দ্রহার" এবং পায়ের "মল" প্রভৃতি রৌপ্যালঙ্কারও ধারণ করিতে কিংবা সম্ভ্রান্ত পরিবারের ন্যায় অবরোধ-প্রথা প্রবর্তনেও সক্ষম নহে। কেবল কয়েকজন বিশিষ্ট দেওয়ানের মাত্র এতাদৃশ আদেশ প্রদানের ক্ষমতা আছে। পরন্তু সাধারণ চাক্মা পরিবারে কখনই স্বর্ণালঙ্কার ধারণের অনুমোদন লাভ করিতে পারে না। এতদ্ভিন্ন রাঙামাটিস্থ চাক্মা ও ত্রিপুরাগ্রামের উপর চাক্মারাজার কতিপয় বিশেষ প্রভুত্ব আছে। এই সকল গ্রামনিবাসী চাক্মা ও ত্রিপুরাগণ জুতা, মৌজা এবং খরম ব্যবহার করিতে পারে না, এবং একমাত্র তদীয় অনুমতি ব্যতীত প্রাগুক্ত অলঙ্কার ব্যবহার কিম্বা অবরোধ প্রবর্তন, এমনকি কাঁচা পাকা ঘর প্রস্তুত করিতেও অসমর্থ। এই কারণে রাজাবাহাদুরের অধীন প্রজাগণ ১। খাস মৌজাবাসীদিগের মধ্যে যাহারা উপরোক্ত বাধ্যতার অধীন, ২। জাতীয় সুবিধা ভোগে অধিকারী চাক্মা হেড্ম্যানের অধীন মৌজাবাসিগণ ৩। তাহাতে বঞ্চিত চাক্মা হেড্ম্যানের অধীন মৌজাবাসিগণ এবং ৪। চাক্মা ভিন্ন অপর জাতীয় হেড্ম্যানের অধীন মৌজাবাসিগণ ইত্যাদি — ভেদে শ্রেণী চতুষ্টয়ে চিহ্নিত রহিয়াছে।

রাজ-অফিস

রাজকীয় দপ্তরখানা, বিচারালয়, হাজত-ঘর ইত্যাদি সমস্তই আধুনিক সভ্যতানুমোদনে গঠিত। কাগজপত্র, হিসাবনিকাশ ও কতক পরিমাণে পৌরাণিক সংস্কার ছাড়িয়া আসিয়াছে। পাঠক "জুমরেজেষ্টারী" হইতেই তাহার কিছু পরিচয় পাইয়াছেন। যে সমুদয় কার্যে গভর্নমেন্টের সহিত অতি অতিশয় নিকট সম্বন্ধ, তাহার বিচার-মীমাংসা (Proceeding) একমাত্র ইংরাজীতে সম্পাদিত। কেবল প্রজাকে লইয়া ব্যবহৃত কাগজ-পত্র বাঙ্গালায় চলিয়া থাকে। রাজাবাহাদুর নিয়মিত সময়ে অফিসঘরে আসিয়া বিচারাদি সুনির্বাহ করিয়া থাকেন। তা ছাড়া দিবসের অধিকাংশ সময় তিনি রাজকীয় কর্মে ব্যয় করেন। বাবু পীতাম্বর দাস রাজাফিসের সর্বপ্রধান কর্মচারী, এতদ্ভিন্ন ইংরাজী কেরাণী (English Clerk) বাবু মধুচন্দ্র দেওয়ান, আমিন বাবু অধীনচন্দ্র বড়ুয়া, দ্বিতীয় মোহরের বাবু শুভঙ্কর বড়ুয়া এবং অন্যতম মোহরের বাবু কৃষ্ণকুমাব দাসের নামও এস্থলে উল্লেখযোগ্য। রাজকর্মের সুবিধার জন্য গভর্নমেন্ট অফিসের অনুযায়ী এই কার্যালয় বন্ধ দেওয়া হয়, সুতরাং প্রজাগণ এক সময়ে আসিলে উভয় ধর্মাধিকরণেরই সাহায্য পাইতে পারে।

"পুণ্যাহ"[১৭৩] ভারতীয় রাজন্যবর্গের এক অতি পবিত্র দিন। সাধারণ জমিদার মহলে পর্যন্ত এই শুভ অনুষ্ঠান সম্পন্ন হইয়া থাকে। মহাজনদিগের "নূতন খাতা" ও এই শ্রেণীর অন্তর্ভুক্ত। এই সময়ে তাঁহারা স্ব স্ব সম্পর্কিত জনসাধারণকে আহ্বান করিয়া নানা আড়ম্বর সহকারে বৎসরের প্রথম প্রাপ্য গ্রহণ করেন। জুমের ধান ও তিলসূতা উঠিয়া গেলে, কার্তিক মাসে পাহাড়ীদিগের হাতে টাকা-পয়সা আসে। তখন তাহারা বৎসরের কর প্রদানে কথঞ্চিৎ সমর্থ হয়। এই সুযোগ অপেক্ষা করিয়া চাক্‌মারাজ অগ্রহায়ণের প্রথমভাগে শুভদিন নির্দিষ্ট করিয়া পবিত্র 'পুণ্যাহ' কর্ম সম্পাদন করেন। এসময়ে তাঁহার অধীন যাবতীয় হেড্‌ম্যানগণ আহূত হইয়া প্রত্যেকেএক বা ততোধিক রৌপ্যমুদ্রা নজর এবং সংগৃহীত জুমকর হইতে আপনাদের প্রাপ্য অংশ বাদ রাখিয়া অবশিষ্টাংশ ও সংগৃহীত চাষকর প্রদান করিয়া থাকেন। জাঁকজমক, গীতবাদ্যে ভারতের প্রাচীন ঐশ্বর্য স্মরণ করাইয়া দেয়, আর দর্শকগণ সেই রামায়ণ-মহাভারত বিশ্রুত গৌরবমহিমার অপূর্ব স্ফুরণ দেখিয়া আনন্দে মজিয়া রহে। এই "পুণ্যাহ" উপলক্ষে স্থানীয় গভর্নমেন্ট হাইস্কুলও একদিনের নিমিত্ত বন্ধ থাকে। পুণ্যাহের দিন প্রাতে স্কুলবোর্ডিং-এর ছাত্রবর্গ এবং সমাগত হেড্‌ম্যানগণ রাজালয়ে ভোজনার্থ নিমন্ত্রিত হইয়া থাকেন। আনুষঙ্গিক ইহাও বলিয়া রাখা আবশ্যক, পুরাকালে "মাংচী দেওয়ান" নামে জনৈক সম্ভ্রান্ত প্রজা রাজসমীপে প্রার্থনা করিয়া এই উৎসব উপলক্ষে মদ খাওয়ার নিমিত্ত দেওয়ান-তালুকদারগণের বংশ-মর্যাদানুসারে এক টাকা আট আনা ও চারি আনা ইত্যাদিক্রমে "ভাঙ্‌তি খরচ" পাইবার অনুমতিলাভ করেন। হেড্‌ম্যান প্রথা প্রবর্তিত হইলেও এই ব্যবস্থা অব্যাহত রহিয়াছে, রাজসরকারের প্রধান কার্যাধ্যক্ষ পুণ্যাহান্তে দাখিলা দেওয়ার সময় হেড্‌ম্যানগণকে যথাযোগ্য "ভাঙ্‌তি খরচ" প্রদান করিয়া থাকেন।

রাজকীয় উৎসব

একষট্টি পৃষ্ঠার টীকায় "রাজপাড়ালিয়া" দিগের বিবরণী প্রদত্ত হইয়াছে, এক্ষণে রাজপরিবারের দাসত্বকার্য সমুদয় করিতে রাঙামাটিতে কয়েক ঘর ত্রিপুরা আছে। ইহাদের পূর্বপুরুষদিগকে কোন ভীষণ দুর্ভিক্ষে তদানীন্তন চাক্‌মারাজা ক্রয় করিয়াছিলেন, তদবধি ইহারা চাক্‌মারাজার "গোলাম" আখ্যায় অভিহিত। চামর ঢুলান, ছত্রধারণ প্রভৃতি কার্য ইহাদিগেরই দ্বারা করান হয়। ইহাদের পূর্বপুরুষ প্রধানতঃ ত্রিপুরা ছিল। কালে মঘ, চাক্‌মা, টংচঙ্গ্যা প্রভৃতির শ্রেণীর লোকও এই জাতীয় স্ত্রীলোকদিগকে গ্রহণ করিয়া[১৭৪] তাহাদের শ্রেণীভুক্ত হইয়া গিয়াছে এবং অনেক অনাথ চাক্‌মা বালকও ইহাদের দ্বারা প্রতিপালিত হইয়া তথাকথিত শ্রেণীভুক্ত হইয়া আছে।

রাজগোলাম

(১৭৩) ইহার বিস্তারিত বিবরণী ১৩০২ সনের মাঘ সংখ্যার "প্রবাহে" মল্লিখিত "চাক্‌মারাজার পুণ্যাহ" প্রবন্ধ দ্রষ্টব্য।

(১৭৪) পরন্তু ইহাদিগের বিবাহবন্ধনকে "মানুষের চাষ" মাত্র মনে হয়। ভগ্নী-কন্যা, ভ্রাতৃ-কন্যা, শালীকন্যা, মাসী, পিসী, বড়শালী, ভ্রাতৃবধূ, ভগিনেয়বধূ, ভ্রাতৃপুত্রবধূ, বৈপিতৃবধূ, বিমাতা, সহোদরা-শ্বশ্রু এবং নানা শ্রেণীর শ্বশ্রু এমনকি সহোদরাকে পর্যন্ত বিবাহের দৃষ্টান্ত রহিয়াছে। লিখিতেও লজ্জা আসে, পুষ্পবতী নাম্নী এক রমণী সুরাধন নামে কোন ব্যক্তিকে প্রথমে ধর্ম পুত্রস্বরূপে গ্রহণ করিয়া, অনন্তর পতিত্বে বরণ করিয়াছে!!! এরূপ পাশবদৃশ্য মনুষ্যনামধারী অপর কোন সমাজে আছে কি না, অবগত নহি।

## ২

চট্টগ্রাম কাউন্সিলের প্রধানকর্তা মিঃ হারি ভেরিলষ্ট ১৭৬৩ খৃষ্টাব্দে চাক্‌মাধিপতির বিশাল স্বীকার করিয়াছিলেন, আমরা তাহা যথাস্থানে দেখাইয়া আসিয়াছি। তন্মধ্য হইতে কতকাংশ - সীতাকুণ্ডের পাহাড় প্রভৃতি চট্টগ্রাম জিলাভুক্ত হইয়াছে। পঞ্চমাংশেরও অধিক ৬৫৩.১ বর্গ মাইল মঙ্‌রাজা বে-দখল করিয়াছেন এবং আরও প্রায় তৃতীয়াংশ সীতাপাহাড় (১১), রাইনখ্যং (২২৮.৩), কাচালং ও মাইয়নী (৭৯৫) - একুনে ১০৩৪.৩ বর্গমাইল বনপ্রদেশ গভর্নমেন্টের "ফরেষ্ট-রিজার্ভে" রক্ষিত হইতেছে। ১৮৮১ খৃষ্টাব্দের ১লা সেপ্টেম্বর নির্ধারিত "রাজা হরিশ্চন্দ্রের সার্কেল"ও অধুনা পরিবর্তিত। এইরূপে প্রায়ই চঞ্চলা চাক্‌মা রাজ্যলক্ষ্মীর অঞ্চল সঙ্কুচিত হইতেছে। গত ১৮৯৮ সনেও একবার এই সীমা নির্দেশ হইয়া গেল। তাহাতে উল্লেখযোগ্য বিশেষ কিছুই নাই। যাহা হউক, বর্তমানে চাক্‌মারাজার অধিকৃত এই পার্বত্যপ্রদেশের পরিমাণ ফল — ১৫৯৭.৯ বর্গমাইল।

সীমা ও পরিমাণ

১৮৯১ ইংরাজীর লোকগণনা কার্যের সুবিধার নিমিত্ত ১৮৯০ খৃষ্টাব্দে চাক্‌মা সার্কেল ৯ (নয়) খণ্ডে (Block) বিভক্ত করা হয়। পরে ১৮৯২ সালের আইনে সেই বিভাগই স্থায়িরূপে অনুমোদিত হইয়া খণ্ডগুলি "তালুক" নামে অভিহিত হইয়াছে। তদানীন্তন কমিশনার মিঃ ওল্ডেমের প্রস্তাবে এই সকল তালুকের উপর এক একজন "তালুক দেওয়ান" নিয়োগের ব্যবস্থা হয় এবং এই ১৮৯২ সালের আইনে স্থিরীকৃত হয় যে, বিভাগীয় কমিশনার বাহাদুর কথিত তালুক - দেওয়ান নিযুক্ত করিবেন। প্রত্যেক তালুকের অধিবাসিবর্গ—কেবল গভর্নমেন্টের কর্মচারী এবং তাঁহাদের পরিবারেরা ব্যতীত আর যাহারা তালুকে চাষ করে বা বাস করে, সকলেই তত্তৎ দেওয়ানের ক্ষমতাধীন হইবে, তালুক দেওয়ানেরা স্ব স্ব তালুকান্তর্গত হেড্‌ম্যানদিগের বিচারের পুনর্বিচার, হেড্‌ম্যানের ক্ষমতাতীত কোন কোন অভিযোগের বিচার, তন্নিমিত্ত ১০০ একশত টাকা পর্যন্ত জরিমানা, জরিমানা আদায়, ও এসিষ্টান্ট কমিশনারের আদেশ প্রাপ্তি যাবৎ আসামী আবদ্ধ করিয়া রাখিতে পারিবেন, এতদ্ভিন্ন লাঙ্গলের চাষে লব্ধ রাজস্ব হইতে রাজা ও হেড্‌ম্যানদিগের প্রাপ্যাংশ ভিন্ন তিনিও ১/৮ অংশ পারিশ্রমিকস্বরূপে প্রাপ্ত হইবেন, এই সকল বিধানানুসারে নিম্নোক্ত মহাশয়েরা তালুক-দেওয়ান নিযুক্ত হইয়াছিলেন —

তালুক ও তালুক দেওয়ান

| তালুকের নাম | | তালুক-দেওয়ান |
|---|---|---|
| ১ নম্বর তালুক কাচালং | — | শ্রীযুক্ত ইন্দ্রজয় দেওয়ান |
| ২ নম্বর তালুক চেঙ্গী | — | নীলচন্দ্র দেওয়ান |
| ৩ নম্বর তালুক মহাপ্রুং | — | শ্রীযুক্ত রাজচন্দ্র দেওয়ান |
| ৪ নম্বর তালুক সত্তা | — | শ্রীযুক্ত কমলাঙ্গ চৌধুরী* |
| ৫ নম্বর তালুক ইচ্ছামতী | — | শ্রীযুক্ত শরচ্চন্দ্র রোয়াজা* |

| | | |
|---|---|---|
| ৬ নম্বর তালুক রাঙামাটি | — | শ্রীযুক্ত কৃষ্ণচন্দ্র দেওয়ান |
| ৭ নম্বর তালুক রাজভবন | — | রাজার খাস |
| ৮ নম্বর তালুক শুভলং | — | শ্রীযুক্ত ত্রিলোচন দেওয়ান |
| ৯ নম্বর তালুক বড়কল | — | শ্রীযুক্ত কুমার রমণীমোহন রায় |

ইহাদের মধ্যে* তারাচিহ্নিত দুইজন মঘজাতীয়;এবং রাজা ও কুমার বাহাদুর ভিন্ন অবশিষ্ট পাঁচ জনও চাক্‌মাসমাজের মুখপাত্র ছিলেন। রাজাবাহাদুর ঈদৃশী ব্যবস্থায় নানা অসুবিধা দেখাইয়া আপত্তি উত্থাপিত করেন, তাহাতে অবশেষে তালুক-দেওয়ান-প্রথা রহিত হইয়া যায়।

৩

এই সকল তালুক আবার ১২৪টি মৌজায় বিভক্ত। ফলতঃ ১৮৯২ এবং ১৯০০ সালের আইনে যথাক্রমে সার্কেল ও মৌজাবিভাগ দৃঢ়তর হইয়াছে। শেষোক্ত আইনমতে প্রত্যেক মৌজার পরিমাণফল ১$^{1}/_{2}$ বর্গমাইলের কম বা ২০ বর্গমাইলের অধিক হইবে না। যে যে স্থানে চাষের কাজ চলিতেছে, অথচ স্থায়ী বসতি আছে, প্রথমে সেই সকল স্থান মৌজা গঠিত হয়। কোনস্থানে মৌজাভুক্ত না হইলে অনির্দিষ্ট (undefined) ভূমি বলিয়া পরিগণিত হইয়া থাকে। এতদ্ভিন্ন প্রত্যেক মৌজায় ৫০ একর উত্তম কৃষিযোগ্য ভূমি গভর্নমেন্টের খাস তত্ত্বাবধানে থাকে, তাহা "সার্বিস ল্যান্ড" (Service Land) অর্থাৎ জায়গীর বা চাকরাণের জন্য রাখা হয়। গ্রাম্য কার্যের জায়গীরস্বরূপ—হেড্‌ম্যান, পাটোয়ারী (খিসা) বা কারবারী কিম্বা যদি প্রহরী নিযুক্ত করা হয়, সুপারিন্টেন্ডেন্ট বাহাদুর তাহাদের মধ্যে কার্যকালেব নিমিত্ত উক্ত ভূমি নিষ্কর ভোগদখল করিতে প্রদান করেন। প্রায় প্রতি হেড্‌ম্যানই ইহা হইতে ২৫ একর করিয়া পাইয়াছেন।

মৌজা গঠন

ইতিপূর্বে বলিয়া আসিয়াছি, ধুর্যা-কুর্যা-ধাবানা-পিড়াভাঙা বংশচতুষ্টয় চাক্‌মাদের মধ্যে সর্বপ্রধান। ইহাদের পূর্বপুরুষ রাজার মন্ত্রীত্ব করিতেন, তাঁহাদের "দেওয়ান" পদবী ছিল। পাগলা রাজার বিধবা পত্নীর মৃত্যুর পর চাক্‌মা রাজসিংহাসনের অধিকারী নির্বাচনের সময় ধুর্যা ভ্রমক্রমে অপদস্থ হইয়া উচ্চসম্মান হারাইয়াছিলেন। পদচ্যুত হইয়া তিনি তালুক গ্রহণ করেন, সঙ্গে সঙ্গে পদবীও তালুকদার হইয়া যায়। উত্তরকালে বংশ বিস্তৃত হওয়ায় কুর্যা, পিড়াভাঙা, এমনকি—রাজপরিবার ব্যতীত ধাবানা বংশের আর সকলকেও সংসারযাত্রা পরিচালনের নিমিত্ত সেইরূপ তালুক গ্রহণ করিতে হইয়াছিল, কিন্তু তখনও ইহাদিগের দেওয়ান আখ্যা পরিবর্তিতহয় নাই।[১৭৫]

দেওয়ান ও তালুকদার

(১৭৫) সরকার, কানুনগো, মজুমদার প্রভৃতি পদবীগুলির ন্যায় "দেওয়ান" উপাধিও ক্রমে বংশগত হইয়া পড়িয়াছে। তবে দুই তিন পুরুষ ধরিয়া এই সামান্য অধিকারটুকুও হারাইয়া হীনতম অবস্থায় পড়িয়া রহিলে, কেহই আর তাহার "দেওয়ান" আখ্যা মানে না। তখন সে সাধারণ "চাক্‌মা" উপাধিতেই পরিচিত হইয়া থাকে।

এই মৌজাবিভাগের পূর্বে দেওয়ান ও তালুকদারগণ স্ব স্ব তালুকের দেওয়ানী ও ফৌজদারী প্রভৃতি সর্ববিধ কর্তৃত্ব করিতেন, কেবল প্রাণদণ্ডাজ্ঞার নিমিত্ত রাজানুমতি লইতে হইত। শেষে শেষে রাজা বাহাদুরকে প্রচুর পরিমাণে নজর দিয়া অনেকেই দেওয়ান নিযুক্ত হইতে লাগিলেন। তাঁহারা রায়তদের হইতে পরিবার প্রতি ৩/৪ টাকা করিয়া কর ও ১৫ দিন 'বেগার' বা তৎপরিবর্তে দুই টাকা অতিরিক্ত আদায় করিতেন। তাহা হইতে ঘর প্রতি আট আনা ও একজনের ১৫ দিন বেগার রাজাকে দিতেন। দেওয়ানগণ ইহা ছাড়া বৎসরের প্রথমজাত ফল ও হরিণ, শূকর, গয়াল প্রভৃতি শিকারলব্ধ প্রাণীর একখানি করিয়া 'রাণ'(১৭৬) প্রাপ্ত হইতেন। এবং — দেওয়ান পরিবারের বিবাহে প্রত্যেক ঘরকে এক টাকা করিয়া চাঁদা নির্দিষ্ট পরিমাণে ভোজ্য সামগ্রী ও মদ(১৭৭) দিতে হইত। সেইরূপ দেওয়ান-তালুকদারগণও রাজপরিবারের বিবাহে পাঁচ হইতে পঞ্চাশ টাকা চাঁদা, নানাবিধ ভোজ্যসামগ্রী ও মদ্য দিতে বাধ্য ছিলেন। অতিপূর্বে অলঙ্কার ধারণ ও অবরোধ প্রবর্তনের অনুমোদন এবং শিকারলব্ধ প্রাণীর অংশ প্রাপ্তির ক্ষমতাও একমাত্র রাজার হাতে ছিল, অনন্তর কতিপয় দেওয়ান প্রভৃত নজর দিয়া তাদৃশ ক্ষমতা লাভ করিয়াছিলেন। কিন্তু প্রত্যেক দেওয়ানের রায়ত নির্দিষ্ট ছিল, তাহারা যেখানে যাইয়া জুম-আবাদ করুক না কেন, আপন অধিনায়ককে খাজানা এবং 'বেগার' দিতে বাধ্য হইত। এ সকল দেওয়ান বা তালুকদারেরা রাজার নিকট হইতে প্রজাদিগের পরিবার হিসাবে পাট্টা গ্রহণ করিতেন। কোন বিশেষ কারণে এই নির্দিষ্ট প্রজাসংখ্যার হ্রাস হইলেও খাজানা কমিত না। সেইরূপ নির্দিষ্ট পরিবারের লোক বৃদ্ধিতেও রাজস্ব বর্ধিত হইত না। কোন দেওয়ান কি তালুকদারের মৃত্যু হইলে তাঁহার প্রজা-পরিবার অস্থাবর সম্পত্তির ন্যায় পুত্রদের মধ্যে সমান অংশে বিভক্ত হইত, অপুত্রক হইলে তাঁহার কন্যা বা অপর উত্তরাধিকারী, তদভাবে রাজার খাস অধিকারে যাইত। প্রজার সংখ্যাধিক্যহেতু দেওয়ানদিগের ক্ষমতা বাড়িয়া যাইতেছে দেখিয়া, রাজা ধরমবক্স তাহা খর্ব করিতে কতিপয় অতিরিক্ত দেওয়ান নিযুক্ত করিলেন। সেই সময়ে রাজা ইচ্ছা করিলে স্বীয় অধিকার হইতে প্রজা লইয়া নূতন পাট্টা দিতে পারিতেন। কালিন্দীরানী এই তালুকাধিকারের অংশ বিক্রয়ের ক্ষমতা দিয়াছিলেন, তাহাতে নানা বিশৃঙ্খলা উপস্থিত হওয়ায় পুনরায় তাহা রহিত করেন।

অধিকার ও ব্যবস্থা

১৯০০ সালের আইনের ফলে যে সকল মৌজা নির্ধারিত হয়, গভর্নমেন্ট প্রজা-নির্দেশ অধিনায়কত্ব-দেওয়ান-তালুকদার প্রভৃতি প্রাচীন প্রথা উঠাইয়া দিয়া প্রত্যেক মৌজার উপর এক এক একজন দলপতি নিয়োগের ব্যবস্থা করিয়াছেন। ইহাদিগের রাজকীয় উপাধি "হেড্‌ম্যান" (Headman) হয়। গভর্নমেন্ট কর্মচারী ও তাঁহাদের পরিবার, বাজারের দোকানদার ও ব্যবসায়ীগণ এবং মাছ ধরিবার ও গর্জন খোলার পাট্টাগ্রহিতৃবর্গ ব্যতিরেকে

হেড্‌ম্যান

(১৭৬) "রাণ" - উরু সহিত সমস্ত পদ।

(১৭৭) বলিয়া রাখা ভাল, অত্রত্য পাহাড়ী সকলেরই স্ব স্ব প্রয়োজনোপযোগী মদ্য প্রস্তুতের অধিকার আছে, কিন্তু বিক্রয় করিতে পারে না।

মৌজায় যাহারা বাস করে কিম্বা চাষ-আবাদ করে, সকলেই হেড্‌ম্যানের কর্তৃত্বাধীন। তিনি "মোড়লের" ন্যায়; পরন্তু কার্য অধিকতর দায়িত্বজনক। হেড্‌ম্যানের কাজ প্রধানতঃ দুইভাগে বিভক্ত। যেমন - রাজস্ব আদায় এবং মৌজার শান্তিরক্ষা ও অভ্যন্তরীণ বিচার।

হেড্‌ম্যানগণ রাজস্ব আদায়ে খিসা ও কারবারিদিগের সহায়তা পাইয়া থাকেন, তজ্জন্য তাহারা স্বয়ং রাজস্ব হইতে মুক্তিলাভ করে। গভর্নমেন্টের নূতন ব্যবস্থায় হেড্‌ম্যানেরা নিজেও ২৫ একর করিয়া "সার্বিস ল্যান্ড" ভোগ করিবার সুবিধা পাইয়াছেন। এই খিসা ও কারিকর ভিন্ন অবিবাহিত, বিধবা, বিপত্নীক, চিররোগী প্রভৃতি অসমর্থগণও কর হইতে অব্যাহতি পায়। অপরাপর জুমিয়া পরিবার হইতে ইহারা চারিটাকা জুমকর এবং চারিদিন 'বেগার' আদায় করেন। কেহ কেহ বেগারের পরিবর্তে খাজনারূপে এক টাকা অতিরিক্ত দিয়া রক্ষা লাভ করিয়া থাকে। এই 'বেগার' বা অতিরক্তি টাকা একমাত্র হেড্‌ম্যানেরই প্রাপ্য। তাঁহারা জুমকর হইতেও এক টাকা রাখিয়া অবশিষ্ট রাজসরকারে দাখিল করেন। যদি কোন জুমিয়া এক হেড্‌ম্যানের মৌজায় বাস করিয়া অপর হেড্‌ম্যানের মৌজায় জুম করে, তবে তাহাকে যে হেড্‌ম্যানের মৌজায় বাস করে, তাঁহার সম্পূর্ণ রাজস্বাদি দিয়া যে হেড্‌ম্যানের মৌজায় জুম করে, তাঁহাকেও দুই টাকা জুম কর দিতে হয়। হেড্‌ম্যানগণ এই সমস্ত উল্লেখ আপন আপন জুমরেজেষ্টারী সেপ্টেম্বর মোতাবেক আশ্বিন মাসের পূর্বে রাজাবাহাদুর সমীপে পাঠাইয়া দেন। অনন্তর রাজকর্মচারিগণ মৌজায় মৌজায় গিয়া সেই তৌজী পরীক্ষা করিয়া আসেন। হেড্‌ম্যানেরা রাজপুণ্যাহে অন্ততঃ এক টাকা করিয়া নজর এবং স্বীয় মৌজার জুম করের অধিকাংশ প্রদান করিয়া থাকেন। উপযুক্ত রায়তকে তাহার ক্ষমতাসাধ্য জমিতে চাষ করিবার নিমিত্ত ইহারা অনুমতি দিতে পারেন। কিন্তু রাস্তার বাধা ঘটে, কি সাধারণের অসুবিধা হয় অথবা গভর্নমেন্টের আবশ্যকে আসিবার সম্ভাবনা থাকিলে কোন কৃষিযোগ্য ভূমি হেড্‌ম্যানদিগের দ্বারা লাগিয়ত হইতে পারে না। কোন বন্দোবস্তি ইহার অন্যথা হইলে তাহা একিকালে রহিত হইয়া যায়। কিম্বা যদি কোন ভূমি বন্দোবস্তিভুক্ত হইয়া যাওয়ার পর গভর্নমেন্টের আবশ্যকে আসে, তবে তাহা ক্ষতিপূরণ দিয়া খাস করিতে পারেন। এই সমুদয় চাষের ভূমির নিমিত্ত হেড্‌ম্যানদিগকে স্বতন্ত্র "জমাবন্দী" রাখিতে হয়। মাননীয় সুপারিন্টেডেন্ট বাহাদুরের নির্দেশ মতে এই কর্ষিত ও অকর্ষিত ভূমির রাজস্বও ইহারা আদায় করিয়া সরকারে দাখিল করেন, পরে টাকা প্রতি ৯৻ আনা হিসাবে কমিশন লাভ করেন। এই সকল রাজস্বাংশ ব্যতীত দেওয়ান বা তালুকদারগণের ন্যায় রাজক্ষমতালব্ধ কোন কোন হেড্‌ম্যানও অধীন প্রজাগণের মধ্যে কেহ কোন পশু শিকার করিলে তাহার একখানি "রাণ" পাইয়া থাকেন। আর যাঁহাদিগের তাদৃশ অধিকার নাই, তাঁহাদের রায়তেরা রাজাকেই উক্ত "রাণ" প্রদান করে। [১৭৮] পক্ষান্তরে রায়তের বিবাহাদি শুভানুষ্ঠানে এক বোতল মদ, এক 'বিড়া' পান ও ৮টি সুপারি দিয়া হেড্‌ম্যানকে "সালাম" জানায়, অর্থাৎ নিমন্ত্রণ করিয়া থাকে।

রাজস্ব আদায় ও ক্ষমতা

(১৭৮) পরন্তু ঈদৃশ স্থলে কোন চাক্‌মা গয়াল মারিয়া রাজপ্রাপ্য "রাণ" না দিলে ৫০ টাকা, শূকর বা বড় হরিণ স্থলে ২৫ টাকা এবং ছোট হরিণ স্থলে ৫ টাকা অর্থদণ্ড দিতে হয়।

মৌজার শান্তিরক্ষার সঙ্গে সঙ্গে জাতীয় তাসংপৃক্ত বহুবিধ ক্ষুদ্র ক্ষুদ্র বিচার হেড্‌ম্যানগণকে সম্পাদন করিতে হয়, অভিযোগ উপস্থিত করিতে হইলে নজরান এক টাকা প্রয়োজন। তাঁহারা পঁচিশ টাকা পর্য্যন্ত অর্থদন্ড এবং সুপারিন্টেন্ডেন্ট বাহাদুরের আদেশ প্রপ্তি যাবৎ আসামী আবদ্ধ রাখিতে পারেন। ইহাদের অনেকেই জরিমানালব্ধ অর্থ ভোগ করিতে ক্ষমতাবান। অপরাপরকে কিয়দাংশ (সাধারণ মোকর্দ্দমায় সাত টাকা) মাত্র রাজাকে দিতে হয়। মানুষ ভুলাইয়া বা চুরি করিয়া নেওয়া প্রভৃতি ক্ষমতাতিরিক্ত গুরুতর অভিযোগগুলি হেড্‌ম্যানেরা রাজাবাহাদুরের নিকটে পাঠাইয়া দেন। পরন্তু উভয়ের সম্মতি থাকিলে মাত্র ইঁহারা দম্পতির বিবাহবন্ধনচ্ছেদ অনুমোদন করিতে পারেন, অন্যথা তাহা উচ্চতর আদালতে পাঠাইয়া দিতে হয়।

বিচার

উপযুক্তানুসারেই হেড্‌ম্যান নির্বাচিত হয়, তবে বংশ গৌরবের প্রতিও কিঞ্চিৎ দৃষ্টি থাকে। সুতরাং দেওয়ান-তালুকদার বংশধরেরাই চাক্‌মাজাতিতে বিদ্যেবুদ্ধিতে সমধিক উন্নত বলিয়া অধিকাংশ স্থলে পূর্বগৌরব অক্ষুন্ন রহিয়াছে। সুপারিন্টেন্ডেন্ট বাহাদুর রাজা এবং মৌজাবাসীদিগের সহিত বিবেচনা করিয়া হেড্‌ম্যান নিযুক্ত করেন। তিনি অযোগ্যতা কিম্বা অসৎব্যবহারের নিমিত্ত পদচ্যুত করিতেও পারেন। এই পদে উত্তরাধিকারসত্ত্ব নাই;কিন্তু পুত্র যোগ্য হইলে পিতার কার্য্যে নিযুক্ত হইতে পারেন। কোনও হেড্‌ম্যান একাধিক মৌজার ভার পাইবার অধিকারী নহেন। পূর্বে রাজার খাস অধিকারে ১০০০ এক সহস্র পরিবার "রাজপাড়ালিয়া" ছিল। তাহাদের বসবাসের জন্য বিশেষ বিবেচনায় রাজাবাহাদুর ১২ বারটি মৌজা পাইয়াছেন। অবশ্য এই সকল মৌজা শাসনে তাঁহাকে গভর্নমেন্টের সহিত হেড্‌ম্যান-প্রায় ব্যবহার চালাইতে হয়। নিম্নে রাজা ও কুমার বাহাদুর ব্যতীত চাক্‌মা হেড্‌ম্যান ও পার্শ্ববর্ত্তী মধ্যে তাঁহাদের অধিকৃত মৌজার তালিকা হইল —

নিয়োগ

মৌজা ও হেড্‌ম্যান

চাক্‌মা সার্কেলে

১নং তালুক কাচালং। শ্রী নীলচন্দ্র দেওয়ান (বড় কাট্টলি) শ্রী জৈলাধন দেওয়ান (চালদ্যাতলী, শ্রী চন্দ্রমানিক দেওয়ান (ডলছ্বরী), শ্রী নবচন্দ্র দেওয়ান (ঘহছ্বরী), শ্রী থৈয়া তালুকদার (মারিচ্যাচর), শ্রী দিবর্বধন দেওয়ান (রাঙাপানিছ্বরা), শ্রী কর্ণচন্দ্র তালুকদার (পটান্যারমারছ্বরা, শ্রমনুয়া তালুকদার (ভাসান্যা আদম), শ্রী কিনারাম তালুকদার (নলুয়া), শ্রী মদনমোহন দেওয়ান (খাগরাছ্বরী), শ্রী শশিমোহন দেওয়ান দেওয়ান (ঘনমোহর, শ্রীযুবলক্ষ তালুকদার (কাকপর্য্যা, শ্রী ভুবনমোহন দেওয়ান (বেগেনাছ্বরী), শ্রী ইন্দ্রজয় দেওয়ান (কর্কুটীছ্বরা), শ্রী গোলক্ক তালুকদার (বগাচতর)।

২নং তালুক চেঙ্গী। শ্রী অবিনাশচন্দ্র দেওয়ান (ছয়কুড়িবিল), শ্রী শশিকুমার দেওয়ান (মাইচছ্বরী), শ্রী যোগেন্দ্রনাথ দেওয়ান (সাবেক - ক্যং), শ্রীবাঙ্গালীচান তালুকদার (কাট্টলতলী) শ্রী মেত্তা তালুকদার (জাদুখাঁছ্বরা); শ্রী বিজয়গিরি তালুকদার (গবছ্বরী), শ্রীমানিকচন্দ্র তালুকদার (এগরাল্যা ছ্বরা), শ্রী সূর্য্যধন তাঁলুকদার (শলছ্বরী)।

৩। তালুক মহাপ্রুম্। শ্রী নীলমনি দেওয়ান (চৌধুরীছরা), শ্রীকবিরাজ দেওয়ান (ঘিলাছরী, শ্রী অক্ষয়মণি তালুকদার (হাজাছরী), শ্রী রাজমণি দেওয়ান (ছোট মহাপ্রুম্), শ্রী যুবরাজ দেওয়ান (বুড়ীঘাট), শ্রী ব্যাসমানি দেওয়ান (বড়াদম), শ্রী সূর্য্যচন্দ্র তালুকদার (বেতছরী), শ্রী রাজচন্দ্র দেওয়ান (বাঁকছরী), শ্রী নবীনচন্দ্র তালুকদার (তৈ - চাক্‌মা), শ্রী রাজচন্দ্র দেওয়ান (বগাছরী), শ্রী কুমার তালুকদার (কেঙাইলছরী)।

৪ নং তালুক সর্ত্তা। শ্রীঅভয়াচরণ তালুকদার (দুরছরী), শ্রী কৃলচন্দ্র দেওয়ান (বানরকাটা) শ্রী অঙ্গনমোহন দেওয়ান (মুক্তাছরী), শ্রী হরিকান্ত তালুকদার (ডানের বানর কাটা), শ্রী গোপীনাথ তালুকদার (লক্ষীছরী), শ্রী শ্রীশচন্দ্র দেওয়ান (শুক্‌নাছরী), শ্রী রমনীমোহন দেওয়ান (কেরেক্কাবা), শ্রী মন্দিচরণ তালুকদার (না-ভাঙা)।

৫ নং তালুক ইচ্ছামতী। — শ্রী ভত্তারাম তালুকদার (মুবাছরী), শ্রী ভাগ্যধন তালুকদার (ঘাগরা) শ্রী রাজচন্দ্র তালুকদার (ঘিলাছরী)।

৬ নং তালুক রাঙামাটি। — শ্রী জয়কুমার দেওয়ান (রাঙাপানি), শ্রী চন্দ্রধর দেওয়ান (বাকছরী), শ্রী ত্রিজগৎ দেওয়ান (ঝগড়াবিল), শ্রীচন্ডীচরণ দেওয়ান (জীবতলী), শ্রী নগেন্দ্রনাথ দেওয়ান (কামিলাছরী), শ্রী ত্রিলোচন দেওয়ান (বড়াদম), শ্রী রতনমানিক দেওয়ান (সাপছরী, শ্রী গঙ্গামানিক দেওয়ান (শূকরছরী), শ্রী মুক্তাকিশোর দেওয়ান (কদুগছরী), শ্রীকান্তমাথ চাক্‌মা (ডলছরী), শ্রী কৃষ্ণচরণ দেওয়ান (তৈমিদুং)।

৭নং তালুক রাজভবন। — শ্রী কৃষ্ণচন্দ্র দেওয়ান (বালুখালি), শ্রী কামিনী মোহন দেওয়ান (মঘবান), শ্রী ঘনেশ্বররাম তালুকদার (কৌশল্যাখোনা), শ্রী জয়চন্দ্র তালুকদার (ধনপাতা), শ্রীকর্ম্মধন দেওয়ান (কতুবাদিয়া), শ্রীতিলক চন্দ্র দেওয়ান (নারেইছরী), শ্রী পূর্ণচন্দ্র দেওয়ান (ফুলগাজি বাপের ছরা), শ্রী মানিকচাঁদ তালুকদার (বিলাইছরী), শ্রী সিক্কাধন তালুকদার (কেরণছরী), শ্রীনবীনচন্দ্র দেওয়ান (কাইন্দা)।

৮নং তালুক শুভলং। — শ্রী কৃষ্ণ কিশোর দেওয়ান (মিতিঙাছরী), শ্রী শরচ্চন্দ্র দেওয়ান (জারুলছরী), শ্রীমদন মোহন দেওযান (এরেইছরী), শ্রীলালমোহন দেওয়ান (পানছরী), শ্রী বিরাজমোহন দেওয়ান (মৈদং), শ্রী নীলচন্দ্র কারবারী (তিন্-দোছরী), শ্রী পঞ্চারাম তালুকদার (বাঘা ছোলা), শ্রী কিঙ্কর দেওয়ান (চোখপতিঘাট), শ্রী জালৈয়া তালুকদার (ডুবাজারুল), শ্রী বীণাধন দেওয়ান (কুসুমছরী), শ্রী চন্দ্রধন তালুকদার (বনজুগীছরা), শ্রী মেঘনাথ দেওয়ান (ফকির ছরা), শ্রী কৈলাসধন দেওয়ান (লুলাংছরী)।

৯নং তালুক বড়কল। শ্রী কৃলচন্দ্র তালুকদার (গর্জ্জনতলী), শ্রী চন্দন খাঁ দেওয়ান (গোরস্থান), শ্রী রতন খাঁ দেওয়ান (আইবাছরা), শ্রী ইন্দ্রধন দেওয়ান (হেইৎভরাইয়া),

শ্রী ভৈরবচন্ড দেওয়ান (মাওদং), শ্রী পবনরাজ দেওয়ান (ধুমবাৎলাং), শ্রী মাণিক্যা তালুকদার (তৈবুং), শ্রীবিদ্যাধর তালুকদার (বামের হালস্বা), শ্রীজয়ন্ত তালুকদার (চিবা বড়হরিণা) প্রভৃতি ৮৮ জন।

## মঙ্‌সার্কেলে

শ্রী রসিকচন্দ্র দেওয়ান (আমতলী), শ্রী ভৈরবচন্দ্র দেওয়ান (বড়নল), শ্রী কৈলাসচন্দ্র তালুকদার (তুবুলছড়ী), শ্রী শশিকুমার দেওয়ান (তৈলাভাঙ্), শ্রী মাণিকধন তালুকদার (আশালং)শ্রী পূর্ণচন্দ্র দেওয়ান (বড়বিলি), শ্রী গগনচন্দ্র দেওয়ান (আলুটিলা), শ্রীনিত্যানন্দ খিসা (মুবাছড়ী) , শ্রী রাজকুমার তালুকদার (কাইয়ং ঘাট), শ্রী নবীনচন্দ্র তালুকদার (লেমুছড়ী), শ্রী রামমোহন খিসা (দুপুর্গ্যা নল), শ্রী কিস্তা খিসা (কেরেঙানালা), শ্রী উমাচরণ দেওয়ান (গোমারী ঢালা), শ্রী হরিধন তালুকদার (উল্টাছড়ী), কিনাধন্ তালুকদার[১৭৯] (দাদ্‌কুপ্যা), শ্রী হরিধন দেওয়ান (ইদ্‌ছড়ী), শ্রী পূর্ণজয় (দুরছড়ী), শ্রী ঈশানচন্দ্র দেওয়ান (কমলছড়ী), শ্রী মোগলধন কারবারী (ভূয়াছড়ী) প্রভৃতি ১৯ জন।

## ৪

আমরা এস্থলে কতিপয় প্রধান প্রধান ব্যক্তির জীবনী রক্ষা করিতেছি। ইহা প্রকৃত প্রস্তাবে জীবনচরিত নহে, জীবনের স্থূল পরিচয় মাত্র। বলা বাহুল্য, পুস্তকের কলেবর বৃদ্ধির ভয়েই আমাদিগকে

জীবনী

এজন্য সঙ্কুচিত হইতে হইল। ভবিষ্যৎ সতন্ত্র সতন্ত্র জীবন-ইতিবৃত্ত লিখিয়া ধন্য হউন, আমরা তাঁহাদের সৌকার্য্যার্থে সঙ্গে সঙ্গে কয়েকটী কার্য্যকালের সংবাদও রাখিয়া গেলাম। চাক্‌মাসমাজের প্রধান ব্যাক্তির কথা চিন্তা করিতেই সর্বপ্রথমে —

ঈশানচন্দ্র দেওয়ান - এর নাম মনে আসে। যদিও তিনি অধুনা আর এ পৃথিবীতে নাই, তথাপি তাঁহাকে বর্ত্তমান সমাজের পথ-প্রদর্শয়িতা বলা যায়। তাঁহার পিতার নাম লবন খাঁ দেওয়ান, মাতার নাম ভেলুয়া বিবি। এই লবণ খাঁ ওয়াংঝাগোছার অক্ষয়-গৌরব মহাবীর রণুখাঁর দ্বিতীয় পুত্র রতন খাঁ ও রাজকন্যা পত্যমণির শুভ সম্মিলনের ফল। কিন্তু ঈশানচন্দ্র অধিককাল পিতৃসুখ ভোগ করিতে পারেন নাই; তবে তদীয় মহীয়সী জননীর পালনগুনে পিতার অভাবজনিত কোন কষ্টই তাঁহাকে অভিভূত করিতে পারিয়াছিল না। ভেলুয়া বিবির ন্যায় ধম্মপরায়ণা দয়াবতী - সাহস ও বুদ্ধি শলিনী রমণীর সংবাদ অতি অল্পই শুনা যায়। তিনি নাবালক পুত্রগণকে লইয়া অতি সুবন্দোবস্তে পরিবার চালাইয়াছিলেন। অসভ্য কুকিগণও তাঁহাকে বিশেষ ভয় সম্ভ্রম করিত, অদ্যাপি কুকিমহলে তাঁহার যশঃকীর্ত্তন শুনা গিয়া থাকে। ১৮৬০

(১৭৯) কিনাধনের মৃত্যু, হওয়ার তৎপুত্রের সাবালকত্ব প্রাপ্তি পর্য্যন্ত মংঘই নামক জনৈক মখের সরবরাহকারিতায় উক্ত মৌজার ভার আছে।

খৃষ্টাব্দে সুপ্রসিদ্ধ খন্ডন-হত্যাকান্ডে কুকিগণ তথা হইতে যে সকল লোককে ধরিয়া লইয়া যায়, ভেলুয়া বিবি তাহাদের মধ্য হইতে নানা কৌশলে তিনটী ত্রিপুরারমণীকে উদ্ধার করিয়া গভর্নমেন্টের হস্তে সর্ম্পাণ করেন। বঙ্গের তদানীন্তন লেপ্টেনান্ট গভর্ণর এই নিমিত্ত তাঁহাকে আন্তরিক গভীর সন্তোষ প্রকাশ করিয়াছিলেন। লেখাপড়া বিশেষ শিখিতে না পারিলেও ঈশানচন্দ্র মাতার অসামান্য বুদ্ধি ও চরিত্র লাভ করিয়া অতি অল্পকাল মধ্যেই অবস্থা উন্নত করিয়া লইয়া ছিলেন। কৃষি, শিল্প ও বানিজ্যের প্রতি তাঁহার যেরূপ প্রবল অনুরাগ ছিল, দেশ ও জাতির উন্নতি বিধায়ক ব্যবস্থা এবং রাজনৈতিক আলোচনার প্রতিও তেমন সুতীক্ষ্ণ দৃষ্টি থাকিত। গভর্নমেন্টের নিকটও তাঁহার খুব সম্মান ছিল, একসময়ে তিনি ছোটলাট বাহাদুরের "গার্ডেন পার্টিতে"ও নিমন্ত্রিত হইয়া গিয়াছিলেন। তৎকালীন স্থানীয় প্রায় সমুদয় ইংরাজ কর্ত্তৃপক্ষই তাঁহাকে ভালবাসিতেন, তাঁহাদিগের প্রদত্ত প্রশংসাপত্রগুলি এখনও দেখিতে পাই। ধর্ম্মকার্য্যেও তিনি সাতিশয় মুক্তহস্ত ছিলেন, একবার জাতীয় প্রথানুরূপ পিন্ডোৎসর্গ কার্য্যের জন্য বহুসহস্র টাকা ব্যায় করেন। এ জগতে কেহই চিরস্থায়ী নহে, ১২৯০ বাঙ্গালার ২৫শে আশ্বিন মহালয়া পূর্ব্বদিনে ৫৫ বৎসর বয়ঃক্রম কালে তিনি ইহলোক পরিত্যাগ করিয়াছেন।

তাঁহার দুই পুত্র। জ্যেষ্ঠ জন্মেজন্ম বাল্যকাল হইতেই বলিষ্ঠ, সাহসী, প্রত্যুৎপন্নমতি কিন্তু অতিশয় ক্রোধী, ও দুষ্টবুদ্ধি ছিলেন। ঈশানচন্দ্রের মৃত্যুর পর কনিষ্ঠ ইন্দ্রজয় ঢাকা হইতে আসিলে ক্রমে উভয় ভ্রাতার মধ্যে বিরোধ ঘটে, অবিলম্বে তাঁহারা পৃথক হইয়া পড়েন। অনন্তর জন্মেজয় কার্য্যে অবহেলা প্রদর্শনহেতু হেড্‌ম্যান পদচ্যুত হওয়ার গভর্নমেন্টের উপর বিরক্ত হইয়া ৭০ জন রায়ত সংগ্রহ করত— পাবর্বত্য ত্রিপুরায় চলিয়া যাইতে ছিলেন; পথিমধ্যে কাচালং রিজার্ভের তিনটিলা ফরেষ্ট ষ্টেসনের পার্শ্ব দিয়া গমনকালে ১৮৯০ খৃষ্টাব্দের ১৩ই ফেব্রুয়ারী তাঁহার সঙ্গীগণকে উক্ত ষ্টেসন আক্রমণ ও লুন্ঠন করিতে প্ররোচিত করেন। ফরেষ্ট গার্ডেরা সমূলে নিহত হয়, এবং তাহারা গভর্নমেন্টের প্রায় ২০০০ টাকা লইয়া যায়। পরে তাহাদের ৩৮ জন ধরা পড়ে, তম্মধ্য হইতে ৩জন রাজার সাক্ষ্যে মুক্তি পায়। আর সকলেরই ২-১০ পর্য্যন্ত মেয়াদ হইয়াছে। দলপতি জন্মেজয় ১৯০০ অব্দের মে মাস পর্য্যন্ত ধরা পড়িয়াছিলেন না, পরে ধৃত হইয়া জাবজ্জীবনের নিমিত্ত দ্বীপান্তরে বাস করিতেছেন। ইন্দ্রজয় বাবুই বর্ত্তমানে পিতৃভদ্রাসনে আছেন। পরন্তু ভ্রাতৃ-বিরোধ এক্ষণে তাঁহার অবস্থা হীন হইয়া পড়িয়াছে। ঈশানবাবুর পরেই

নীলচন্দ্র দেওয়ান - এর কথা বলিতে হয়। তিনি মুনিমাগোছার ধাবানা বংশজ কান্দর খাঁর ঔরসে এবং জাহ্নবীর গর্ভে ১২৪২ বাঙালার ৪ঠা কার্ত্তিক শুক্রবার (চঙ্গী) বড়াদম গ্রামে জন্মগ্রহণ করেন। তখনও এদেশে শিক্ষাদানের সুব্যাবস্থা না হওয়ায় বাল্যকালে তাঁহার ভগ্যে উপযুক্ত বিদ্যালাভ ঘটে নাই। ১২৬০ সনের কার্ত্তিক মাসে তিনি কালিন্দী রানীর সেরেস্তায়

নরজাতি-তত্ত্ববিদ পণ্ডিতগণ নির্নীত "লোহিততিক" বা তিবতী ব্রহ্মা" শ্রেণীর অন্তর্গত হইবে। অদ্যাপি হিমালয়ের সানুদেশবাসী ব্রাত্য ক্ষত্রিয় বিরল নহে। এমন কি, সুদূর তিববত, চীনবাসীরাও আপনাদিগকে ক্ষত্রিয় বংশপ্রসূত বলিয়া পরিচিত করিয়া থাকে। বক্ষ্যমাণ চাক্‌মাদিগের চন্দ্রবংশীয় ক্ষত্রিয়ত্বের দাবি সম্পূর্ণ ভিত্তিহীন। তবে প্রাণোভিল সাহেবের মতানুবর্ত্তনে ইহাদিগকে "লোহিতিক ক্ষত্রিয়" অর্থাৎ ব্রাত্যক্ষত্রিয়বিশেষ ধরিয়া লওয়া যায়; তিববতের 'মহাযানধর্ম'ই তাহাদের আদি ধর্ম হইবে।

ইহা একরূপ সর্ববাদীসম্মত যে, ব্রহ্ম দেশে বাসনিবন্ধন ইহাদের মধ্যে বৌদ্ধ ধর্ম প্রবেশলাভ এবং পরিপুষ্ট হইতে থাকে। পার্বত্য চট্টগ্রামে উপনিবেশ সংস্থাপনের পরেও প্রায় ষোড়শ শতাব্দীর শেষ পর্যন্ত বৌদ্ধ -প্রভাব অব্যাহতরূপে চলিতেছিল। অনন্তর সপ্তদশ শতাব্দীতে চট্টগ্রামের হিন্দুসাধারণের সংমিশ্রণ পাওয়া যায়। তাহার বহু বৎসর পরবর্তী রাজা শুকদেব রায়ের নামেও হিন্দু-গন্ধ আসে। কিন্তু তখনও

হিন্দুধর্মের পুনরভ্যুদয়

বোধ হয় হিন্দু দেবদেবীগণ চাক্‌মাসমাজে আধিপত্য ক্রমে হিন্দুভাব পুনরায় জাগ্রত হইয়া উঠে। "পাগলা রাজা"র কৃচ্ছ্র সাধনার সংবাদে হিন্দুধর্মেরই ছায়া স্থাপন করিতে পারেন নাই। ঊনবিংশ শতাব্দীর প্রারম্ভকালে রাজা জববর খাঁ "শ্রী শ্রীজয়কালী জয় নারায়ণ" নাম মস্তকে ধারণ করিয়া রাজ্যভার গ্রহণ করিয়াছিলেন। তৎপুত্র মহারাজা ধরমবক্স খাঁর সময়ে হিন্দুধর্ম ইহাদের মধ্যে যথেষ্ট প্রতিষ্ঠা লাভ করিয়াছিল। তিনি হিন্দুধর্মের পরম উৎসাহদাতা ছিলেন। রাঙামাটি রাজভবনে জয়কালী সংস্থাপিত করেন। এবং পিতার অনুকরণে মোহর মধ্যে নামের উপরিভাগে "জয়কালী স্বহায়" খোঁদাইয়া ছিলেন। দৈনিক কালীপূজার নিমিত্ত নিয়মিত ব্রাহ্মণ নিয়োজিত রাখিয়াছিলেন। এতদ্ভিন্ন শিব, দুর্গা, লক্ষ্মী, সরস্বতী প্রভৃতি দেবদেবীগণেরও যথাবিধি পূজা এবং নিয়মিতরূপে যাবতীয় হিন্দুপর্ব প্রতিপালিত হইত। ইত্যাদি বিস্তারিত রূপে তৃতীয় পরিচ্ছেদাংশে বর্ণিত হইয়াছে। তদীয় মহীয়সী মহিষী-কালিন্দী রানীর শাসনের প্রথম ভাগে হিন্দুধর্ম আরও পরিস্ফুট হয়। তিনি বারমাসেই হিন্দুপর্ব রক্ষা করিয়া চলিতেন। নিয়মিত শিব ও বিষ্ণুপূজা এবং দুর্গা, লক্ষ্মী, সরস্বতী, বিষহরী ও নবগ্রহাদির যথাবিধি অর্চনা হইত। বিশেষতঃ ফাল্গুনের অমাবস্যায় রানী মহোদয়া স্বয়ং কালীপুর কালীমন্দিরে গিয়া পূজা প্রদান করিতেন। এতদ্ব্যতিরেকে হিন্দুমতে তাঁহাব নিত্য পূজাও ছিল, পূর্বে ইহাও বিবৃত করা হইয়াছে।

কিছুকাল পরে আরাকানের প্রসিদ্ধ ভিক্ষু সংঘরাজ হারবাংত্রর গুন্নামেজু ভিক্ষুকে সঙ্গে লইয়া রাজালয়ে উপস্থিত হন। তাঁহারা রানী মহোদয়াকে বৌদ্ধধর্মে প্ররোচিত করেন।[১৯৬]

(১৯৬) কেহ কেহ বলেন, ইঁহাদের পূর্বে সিংহলে অধীতবিদ্য হরিঠাকুর নামধেয় জনৈক চট্টগ্রামবাসী ভিক্ষু রানীকে বৌদ্ধ ধর্মে প্ররোচিত করিয়াছিলেন। মিঃ রিজ্‌লীও এতৎ সম্বন্ধে লিখিয়াছেন, — "কিছুদিন পরে আরাকান হইতে একজন প্রসিদ্ধ ফুঙ্গি আসিয়া রানীকে বৌদ্ধ ধর্মের সমর্থন এবং পৌত্তলিকতায় বাধা দিতে অনুরোধ করিতে লাগিলেন।" লুইন, (Tnbes and Castes of Bengal, P. 171) তবে ইঁহার কথাতে কেমন কেমন বোধ হইতেছে। "পৌত্তলিকতায় বাধা দিতে" "ফুঙ্গির" কোন অনুরোধ ছিল কিনা, সন্দেহ আছে। কেননা বৌদ্ধ ধর্মও পৌত্তলিকতা বর্জিত নহে।

ক্রমে তাঁহার মত পরিবর্তিত হইয়া যায়; তিনি শুভদিনে যথাবিধি দীক্ষা গ্রহণ করেন। অতঃপর রানী বৌদ্ধধর্মের উন্নতিকল্পে সদনুষ্ঠান সমূহ সম্পাদনে মনোযোগী হইলেন। তাঁহার এই প্রথম ও প্রধান কার্য রাজানগরেব রাজভবন পার্শ্বে পবিত্র "মহামুনি" মূর্ত্তি প্রতিষ্ঠা। মন্দির

বৌদ্ধধর্মের পুনপ্রবর্তন

বক্ষস্থিত প্রস্তর ফলকের অক্ষরে অক্ষরে রানীর প্রগাঢ় বুদ্ধ বিশ্বাস এবং অলৌকিক উদারতা প্রতিভাত হইতেছে। বিধবা হইবার প্রায় ৩৮ বৎসর পরে, ১৮৭০ খৃষ্টাব্দে অর্থাৎ মৃত্যুর তিন বৎসর মাত্র পূর্বে রানী বৌদ্ধধর্ম সম্মত প্রথম অনুষ্ঠান— এই মহামুনি মূর্তিপ্রতিষ্ঠা করেন। ইহার পর তিনি একটি মহাদান করিয়াছিলেন। অনন্তর স্বীয় প্রজাদের মধ্যে বৌদ্ধ ধর্ম প্রচার করিতে তৎপর হইলেন। এই কারণে পালি হইতে অমিয় বুদ্ধ চরিত অনূদিত করাইয়া সাধারণের মধ্যে বিতরণের ইচ্ছা কিন্তু করালকাল তাঁহার এই পবিত্র ইচ্ছা পূর্ণ হইতে দেয় নাই। জীবনের প্রায় শেষ প্রান্তে আসিয়া রানীর বৌদ্ধধর্মে অনুরাগ জন্মে। জরা পীড়িত দুর্বল জীবতে কত আর "কর্ম" আশা করা যাইতে পারে?

বুদ্ধদেব হিন্দুধর্মেরই অবতার বিশেষ। সুতরাং তৎপ্রচারিত ধর্ম কখনই হিন্দুত্ব বর্জিত হইতে পারে না। ভগবান্ শ্রীকৃষ্ণ 'গীতায়' যে কর্মের উপদেশ দিয়া গিয়াছেন,(১৯৭) বুদ্ধ অবতারে তাহাই পুনঃ প্রচারিত হইয়াছে। কেবল গীতোক্ত ধর্মে ভগবান কর্ম হইতে পৃথক, বৌদ্ধ ধর্মে তিনি কর্মে বিলীন হইয়াছেন! হিন্দুর 'তত্ত্বমসি' ভাব 'সোহম্' জ্ঞানে উন্নীত হইলে 'ভগবান

হিন্দু ও বৌদ্ধ ধর্ম

অর্থাৎ সম্যক' — 'সম্বুদ্ধোপাদস্ট নির্বাণ' লাভ হয়! অতএব বৌদ্ধ গণকে অহিন্দু বলা বা বিবেচনা করা কদাপি যুক্তিসঙ্গত নহে। সম্প্রতি জাপানের সুবিখ্যাত অধ্যাপক পন্ডিত প্রবর শ্রীযুক্ত ওকাকুরা নামা প্রমাণপ্রয়োগ সহকারে এতদ্‌সম্বন্ধে আলোচনা করিতেছেন, তাঁহার কথায় বৌদ্ধ ধর্ম হিন্দুধর্মের এক বিশেষ অঙ্গ। তবে ধর্ম মাত্রেরই অধিকারীভেদ আছে। 'কর্মে' বদ্ধপরিকর, হইবার পূর্বে লক্ষ্য ধরিয়া উপযুক্ত হওয়া চাই। তাই শ্রীমচ্ছঙ্করাচার্য্য প্রমুখ মনীষিগণ বৌদ্ধ ধর্মের কবল হইতে হিন্দুধর্মে ন্যায়তঃ স্বার্থ-সংরক্ষণে উত্থিত হইয়াছিলেন।

(১৯৭) শ্রীমদ্ভগবদ্গীতার "কর্ম্মযোগ" নামধেয় তৃতীয় অধ্যায়ে আছে;

"ন কর্ম্মনামনারম্ভান্নৈষ্কর্ম্ম্যং পুরুষোহশ্নুতে।
ন চ সংন্যাসনাদেব সিদ্ধিং সমাধি গচ্ছতি।। ৪।"

কর্মানুষ্ঠান না করিয়া কেহই নৈষ্কর্ম্য লাভ করিতে পারে না, এবং কেবলমাত্র সন্ন্যাসেই সিদ্ধি প্রাপ্ত হয় না।। ৪।'

"নিয়তং কুরু কর্ম্মত্বং কর্ম্ম জ্যায়োহ্যকর্ম্মনঃ।
শরীর যাত্রাপি চ তে ন প্রসিধ্যেদকর্ম্মনঃ।।৮।"

'তুমি সর্বদা কর্ম কর। যেহেতু কর্ম না করা অপেক্ষা কর্ম করা ভাল। কর্মশূন্য হইলে তোমার শরীরযাত্রাও নির্বাহ হইবে না।।৮।'

"তস্মাদসক্তঃ সততং কার্য্যং কর্ম্ম সমাচর।
অসক্তো হ্যাচরন্ কর্ম্ম পরমাপ্নোতি পুরুষ।।৯।"

'অতএব তুমি সর্বদা ফলাসক্তি বিরহিত হইয়া অবশ্য কর্তব্য কর্মানুষ্ঠান কর। যেহেতু অনাসক্ত হইয়া কর্মানুষ্ঠান করিলে পুরুষ মোক্ষ প্রাপ্ত হন।।৯।'

মহীয়সী কালিন্দী রানী শেষ জীবনে বৌদ্ধধর্মে দীক্ষিতা হইয়াছিলেন বটে, কিন্তু আমরণ হিন্দু ধর্মানুদিষ্ট পূজাদিও আচরণ করিয়া গিয়াছেন। তাঁহার সময়ে বস্তুতঃ হিন্দুধর্ম চাক্‌মা সমাজ হইতে উচ্ছিন্ন হয় নাই। পরবর্তী রাজা হরিশ্চন্দ্রের সময়েরও কিছুকাল ধরিয়া ধরমবক্স খাঁর প্রতিষ্ঠিত জয়কালীর পূজার্চনা যথারীতি চলিয়াছিল। পরে একবার রাজা হরিশ্চন্দ্রের এক শিশু কন্যা রোগাক্রান্ত হইলে;তিনি কালী-সমীপে বহু আরাধনাতেও স্নেহ প্রতিম কন্যারত্নকে রক্ষা করিতে না পারিয়া, কালীমূর্তিকে পার্শ্ব প্রবাহিতা কর্ণফুলী জলে বিসর্জন দিয়াছিলেন। সেই হইতে চাক্‌মা সমাজ হইতে কালী পূজা উঠিয়া গিয়াছে। তবে এখনও কেহ কেহ হিন্দুদের সংস্থাপিত কালীর নিকট 'মানস' পূজা প্রদান করিয়া থাকে। এতদ্ভিন্ন সাধারণ্যে এই কালীপূজা রূপান্তরিত হইয়া "হোইয়া পূজা" আখ্যায় প্রচলিত হইয়াছে। অদ্যাপি রাজবাড়ীতে এবং স্কুলের ছাত্রগণের তত্ত্বাবধানে সরস্বতী পূজাও হইয়া থাকে, এবং শিবপূজা ও লক্ষ্মীপূজা বিকলাঙ্গ হইয়া কোনরূপে মানরক্ষা করিতেছে।

হিন্দুধর্মের শেষাবস্থা

বিগত সেন্সাস রিপোর্টে দেখা যায়, পার্বত্য চট্টগ্রামে ২৫ জন পুরুষ ও ১৭ জন স্ত্রীলোক, এবং পার্বত্য ত্রিপুরায় ২ জন পুরুষ হিন্দুধর্মে প্রত্যাবর্তন করিয়াছে। বৈষ্ণবেরাই এই হিন্দু ধর্ম পুনঃ প্রবর্তনের মূল। তজ্জন্য তাঁহারা অবশ্য হিন্দুসমাজের গভীর কৃতজ্ঞতার পাত্র। চট্টগ্রামের "জ্যোতিঃ" সম্পাদক মাননীয় শ্রীযুক্ত কালীশঙ্কর চক্রবর্তী মহোদয় বহুদিন ধরিয়া হিন্দুসমাজের গৌরব আর্য্যমিশন ও রামকৃষ্ণ সম্প্রদায়কে এই বিশৃঙ্খলধর্মী চাক্‌মাসম্প্রদায়ের মধ্যে ধর্মশিক্ষা প্রদানের নিমিত্ত বারংবার আহ্বান করিয়াছেন। কিন্তু দুঃখের বিষয়, এযাবৎ তাঁহাদিগের কাহারও কৃপাদৃষ্টি আকৃষ্ট হয় নাই। তথাপি নিতান্ত স্বল্পশক্তি মাত্র সম্বল বৈষ্ণব সম্প্রদায় যে ইহাতে হস্তক্ষেপ করিয়াছেন, তাঁহাদের সাধু চেষ্টা সবিশেষ প্রশংসাই। চাক্‌মা বৈরাগী তুলসীমালা ও ডোরকপীনধারী। তাহাদের মুখে প্রায়ই হরিনাম শুনিতে পাওয়া যায়। মদ্, মাংস বর্জনাদি কঠোরতাতেও তাহাদিগের আসক্তি দেখিয়া অশেষ আশার সঞ্চার হয়। কালিন্দী রানীর জীবনী আলোচনায় মুসলমান ধর্মের প্রতিও তদীয় অনুরাগ দেখিয়াছি। ইহা তাঁহার অসীম উদারতার পরিচায়ক সন্দেহ নাই। তাহার ফলে পীরের সিন্নী প্রভৃতি মুসলমানী আচারও সমাজে প্রবেশ লাভ করিয়াছে। এতদ্ভিন্ন যীশুসেবক মিশনারিগণও এই সরল প্রাণ পার্বতীয়দিগের মধ্যে ধর্মালোক বিস্তারের নিমিত্ত কায়মনোবাক্যে অশেষ আয়াস স্বীকার করিতেছেন। তাঁহাদের বিপুল অধ্যবসায়, বস্তুতঃ হৃদয়ে অনুভব করিবার যোগ্য! কিন্তু এত চেষ্টা চাক্‌মাসমাজে অতি অল্পই ফলপ্রসূ হইয়াছে। আজ প্রায় শতাব্দী কালের সস্নেহ আহ্বানে সাধারণ সম্প্রদায় হইতে অতি মুষ্টিমেয় — ৩/৪ জন মাত্র ভক্তিভাজন যীশুর মন্দিরযাত্রী হইয়াছে। ভদ্র পরিবারসম্ভূত কেবল বাবু দুর্গাকিঙ্কর দেওয়ান এই পথের পথিক হইয়াছিলেন;কিছুদিন পরে তদ্ধর্মালোকে মনের অন্ধকার দূরীভূত হওয়ায়, তিনি পুনরায় বুদ্ধদেবের "নির্বাণ" পথ ধরিয়াছেন।

নানাধর্ম্ম

চাক্‌মাদিগের ধর্মকার্য মাত্রেই প্রথমে 'স্থাপত্য পূজা' হয়। ইহাতে বসুমতী, চুঙুলা (পুরুষ) এবং পরমেশ্বরী (প্রকৃতি) পূজা হইয়া থাকে। বস্তুতঃ যেই তিন প্রধান শক্তিতে এজগৎ সৃষ্ট, সেই আদিম শক্তি ত্রয়ের সাধনা যাবতীয় মানবেরই সর্বাদৌ কর্তব্য। যে জাতি যত অধিক পরিমাণে এই শক্তিত্রয়ের তত্ত্ব রাখেন, ধর্মজগতে তাঁহারাই তত অধিক উন্নত।

দেবতা

এতদ্ভিন্ন ইহারা আরও নানা দেব দেবীর পূজা করিয়া থাকে। হিন্দুধর্মের অধিকার কালে চাক্‌মাসমাজে তেত্রিশ কোটী দেবতার অনেকেই প্রভুত্ব লাভ করিয়াছিলেন সত্য, কিন্তু বৌদ্ধধর্মের আক্রমণে প্রায় সকলেই প্রভুত্বচ্যুত হইয়াছেন। বর্তমানে শিব, কালী, লক্ষ্মী, সরস্বতী এবং নবগ্রহ ভিন্ন আর কাহারও পূজা প্রায়ই দেখিতে পাওয়া যায় না। তবে ত্রিপুরাদিগের ন্যায় ইহাদের মধ্যেও যে চতুর্দশ সংখ্যক জাতীয় প্রধান দেবতা আছেন, তাঁহাদের বর্ণনা হইতেও হিন্দু দেব-দেবীর গন্ধ আসে। তৎ যথা ঃ—

১। বৃহত্তারা — সৃষ্টির পরে ইনি লক্ষ্মীকে আনিয়া পৃথিবী ধনধান্যে পরিপূর্ণ করেন।[(১৯৮)]

২। মা-লক্ষ্মী — ঐশ্বর্য্যাধিষ্ঠাত্রী।

৩। ধলধবরী— কার্পাসাধিকারিনী।[(১৯৯)]

৪। পরমেশ্বরী — আদ্যাশক্তি (প্রকৃতি)।

৫। গঙ্গা— জলাধিষ্ঠাত্রী দেবী।[(২০০)] ইহার নিকট পূণ্য, অভয়, নিরাময় প্রার্থনা করা হইয়া থাকে।

৬। স্থান দেবতা — বাস্তুদেব।

৭। মত্যা — ব্যাঘ্রবাহন;ইহাকে পূজার ফলে লোকে নিঃশঙ্কচিত্তে জঙ্গলে ভ্রমণ করে।[(২০১)]

৮। হত্যা — তদীয় উপদ্রব হইতে জুম রক্ষার নিমিত্ত পূজা করা হয়।

৯। ফুলকমরী — ফোঁড়া পাঁচড়াদির দেবতা।

১০। মেলকমরী — বসন্ত, ওলাউঠা প্রভৃতি মারীভয়োৎপাদিকা দেবতা।

১১। মোহিনী — অনেক স্থলে ইঁহার আশ্রয় আছে। তথায় নিষ্ঠীবন ত্যাগে কি প্রসবাদি করিলে 'মোহিনী দেবতা' আক্রমণ করেন; তাহাতে দদ্রু প্রভৃতি নানা সংক্রামক রোগ জন্মে।

১২। কালাখেদর — ইনি নানাস্থানে থাকিয়া আক্রমণ করেন। ইঁহার দেহতাড়িত বাতাসও অনিষ্টকারী।

১৩। ভূত — ইনি যেখানে সেখানে মনুষ্যের উপর উপদ্রব করেন।

১৪। রাখ্যোয়াল — রক্ষাকর্তা। তিনি নানা আপদ বিপদ হইতে উদ্ধার করিয়া থাকেন।

চাক্‌মাদিগের মতে এই চতুর্দশ দেবতা পৃথিবীর পাহারাওয়ালা। স্বচ্ছন্দ বিচরণের নিমিত্ত ইঁহাদিগকে পূজাদি দ্বারা সন্তুষ্ট রাখিতে হয়।

---

(১৯৮) বোধহয় ইনি বৃহৎ- -তারা অর্থাৎ স্বয়ং সূর্য্যদেব।

(১৯৯) ত্রিপুরাগণ ইঁহাকে "খুলুমা" আখ্যায় অভিহিত করিয়া থাকে।

(২০০) ত্রিপুরাদের মতে ইঁহার নাম – তুই মা।

(২০১) হাওড়া খুরুট পঞ্চাননতলার 'দক্ষিণরায়' এবং চাক্‌মাদিগের দেবতা "মত্যার" মধ্যে বিশেষ সাদৃশ্য পরিলক্ষিত হয়। "দক্ষিণরায়ও ব্যাঘ্রবাহন" তবে কিনা তিনি কেবল ব্যাঘ্রের দেবতা মাত্র! ('বঙ্গভাষা ও সাহিত্যের" দ্বিতীয় সংস্করণ, ৯৬ ৯৭ পৃষ্ঠা দ্রষ্টব্য।)

বৈশাখ ও জ্যৈষ্ঠ মাসের যে কোন দিন ইঁহাদের পূজা হইতে পারে। প্রায় প্রত্যেক পরিবারেই এই চতুর্দশ দেবতার পূজা হইয়া থাকে। প্রত্যেক দেবদেবীই নাকি স্ব স্ব চক্রে বাস করেন। এই নিমিত্ত পূজাকালে ক্রিয়াস্থল ও সমবেত সকলকে ঘেরিয়া সূত্রবেষ্টন করে। যাহারা এই সীমা মধ্যে থাকে, তাহারাও নাকি আংশিক ফল পায়। বলা বাহুল্য, এ সমুদয় হিন্দুত্ব বিজড়িত তান্ত্রিক বৌদ্ধমত! তবে ইহারা বলে, এসকল ইহকালের পূজা; পরকালের নিমিত্ত কড়া-তারা-চাক্কার সেবাই কুলধর্ম যাঁহারা পরমবুদ্ধের সাধনা শিখিয়াছেন; তাহারা উপরোক্ত পূজাগুলিকে "মিথ্যা দৃষ্টি পূজা" বলিয়া থাকেন। এস্থলে বলিয়া রাখা প্রয়োজন, চাক্‌মাগণ বিশেষতঃ ক্রিয়াকর্তা পূজাকালে সস্ত্রীক উপস্থিত থাকে। "সস্ত্রীকম্ ধম্মমাচরেৎ" — হিন্দুধর্মের এই সনাতন বিধি ইহাদের মধ্যেই পরিলক্ষিত হয়। মন্ত্রে অধিকাংশ বিকৃত বাঙ্গালা শব্দ, মধ্যে মধ্যে নানা যাবনিক শব্দও মিশ্রিত হইয়াছে, এস্থলে একটি মন্ত্র উদ্ধৃত করা হইল। শুদ্ধীকরণের নিমিত্ত নদী হইতে জল গ্রহণ কালে এই মন্ত্রে প্রার্থনা হইয়া থাকে,—

পূজা ও মন্ত্র

" দেরে মা গঙ্গা, দেরে পানি
অবোধ মানাই[২০২] শুদ্ধ করি,
শিল ভাঙি পাত্থর করং[২০৩]
পাত্থর ভাঙি দৈর্য্যা[২০৪] করং
দৈর্য্যার পানি কোবে[২০৫] তলং[২০৬]
অবোধ মানাই শুস্বুদ্ধ করং।"

চাক্‌মাদিগের ধর্মশাস্ত্রের নাম — "আগরতারা" অর্থাৎ পৌরাণিক শাস্ত্র[২০৭]। মোটসপ্তদশ খানি 'তারা' বা শাস্ত্রগ্রন্থ আছে। যথা — (১) মালেম তারা (মালেমস্থবিরের উপাখ্যান), (২) ছাদিংগিরি তারা, (৩) আনিজা তারা (অনিত্য কর্মকথা), (৪) আরেন্ তামা তারা, (৫) সিগল - মোগল তারা (জয় মঙ্গল সূত্র), (৬) সরকদান তারা, (৭) দাসা পারামি (দশ পারামিতা) তারা, (৮) বড়কুরুক তারা, (৯) ছোটকুরুক তারা, (১০) স্ত্রীপূদরাতারা

শাস্ত্র

(২০২) মানাই — মনুষ্য; (২০৩) করং -- করি; (২০৪) দৈর্য্যা দরিয়া, সমুদ্র; (২০৫) কোবে - গন্ডুষে; (২০৬) তলং -- তুলি।

(২০৭) 'আগর'- পূর্ব্বের 'তারা' শাস্ত্র; সুতরাং 'আগরতারা' শব্দের অর্থ 'পৌরাণিক শাস্ত্র।' কিন্তু দেখিতেছি, 'বৌদ্ধ পত্রিকা' সম্পাদিত ইহার অর্থ করিয়াছেন "অগ্রত্রাণ" (১ম ভাগ, ষষ্ঠ সংখ্যা)। তিনি এই অর্থ কিরূপে নির্দ্দেশ করিলেন বুঝিলাম না। আমাদের এতাদৃশ মন্তব্য "বৌদ্ধ বন্ধু" তে প্রকাশ হইলে "পত্রিকার" সম্পাদক সর্ব্বানন্দ বড়ুয়া এক ককলমি প্রতিবাদপত্র ছাপাইয়া লেখকের উপর নানা কুৎসিত ভাষা প্রয়োগ করেন। লেখক তাহাদের ভ্রমপ্রদর্শন এবং উক্ত অন্যায় ব্যবহারের জন্য নোটিশ প্রদান করিলে, তিনি ক্ষমা প্রার্থনা করিতে বাধ্য হইয়াছিলেন। কেহ কেহ 'আগর' - অক্ষর 'তারা' আঁটি, অক্ষরের আঁটি অর্থাৎ গ্রন্থ অর্থও করেন। সে যাহা হউক বাবু ত্রিলোচন দেওয়ানের ঐকান্তিক অনুরোধে চট্টগ্রাম কলেজের অধ্যাপক শ্রীযুক্ত ধর্ম্মবংশ ভিক্ষু মহোদয় কিছুকাল একখানি প্রাচীন হস্তলিখিত তালপত্রের পুঁথি হইতে ইহা বাঙ্গালায় অনুবাদ করিয়া বৌদ্ধ সম্প্রদায়ের মুখপত্র "বৌদ্ধ বন্ধু" ও "বৌদ্ধ পত্রিকা'য় প্রকাশ করিতেছিলেন, পত্রদ্বয়ের বিলুপ্তির সঙ্গে সঙ্গে তিনিও বোধহয় ইতি করিয়াছেন।

(ত্রিকুড্ড সূত্র), (১১) সুরাদিজা তারা, (১২) পুদুম্ফুলু তারা, (১৩) ফুদুম্ফুলু তারা, (১৪) সাহসফুলু তারা, (১৫) চেরাগফুলু তারা, (১৬) স্বামীফুলু তারা এবং (১৭) রাখেম্ফুলু তারা। এই সমুদয়ের ভাষা পালি, — তবে কিনা অধুনা প্রায় সমস্ত তারারই, পাঠ দূষিত এবং বিকৃত হইয়া পড়িয়াছে। এমন কি কোন কোন স্থলে চাক্মা ভাষা মিশ্রিত হইয়া সম্পূর্ণ দুর্বোধ্য হইয়া উঠিয়াছে। এইরূপে অধিকাংশ স্থলেই কোন না কোনরূপে পাঠবিপর্যয় ঘটিয়াছে। অস্মদ্দেশীর অন্যান্য প্রাচীন হস্তলিখিত পুঁথির ন্যায় "আগর তারা"ও অনেকের ঘরে তালপত্রে — চাক্মা অক্ষরে লিখিত আছে। এবং অনুষ্ঠান বিশেষে "তারা" বিশেষ ভিক্ষু বা শ্রমণ কর্তৃক পাঠিত হয় তন্মধ্যে 'মাথা ধুইতে'[(২০৮)] "বড়কুরুক তারা" ও "'বড় বিবাহে'[(২০৯)] "সিগল-মোগল তারা," "জাদি পূজা" অর্থাৎ ধর্ম পূজায় - "সালেম তারা" "দাসাপারামি তারা" ও "সাহসকুলু তারা" মৃত্যুর পর মুখে পিণ্ড দিতে "আনিজা তারা" রাজা বা বড়লোক মরিলে "আরেন্তামা তারা" পিণ্ডোৎসর্গ কালে — "মালেম তারা" " পুদুম্ফুল তারা" 'ফুদুম্ফুল তারা" "স্ত্রীপুদরা তারা" "সুরাদিজা তারা" "সাহসফুল তারা" ও "দাসাপারামি তারা" শ্মশানে দাহন সময়ে "ছাদিংগিরি তারা" এবং বার্ষিক শ্রাদ্ধে 'রাখেমফুলু তারা' পঠিত হইয়া থাকে। অবশিষ্ট "চেরাগফুলু" "স্বামীফুলু" এবং "সরকদান তারা" ত্রয় কেবল ধর্মকথা শ্রবণ মানসেই পাঠ করা হয়। এসমুদয় "আগরতারা" অর্থাৎ পৌরাণিক শাস্ত্র হইলেও বৌদ্ধানুশাসনেই যে ইহাদের হাতে আসিয়াছে, তাহাতে সন্দেহ নাই। ইতঃপূর্বকার "যুগভদ্র", "যুগকালাম", "জ্ঞানপ্রদীপ", "মানবজনম", "ফাকিরী কালাম" নামধেয় হস্তলিখিত পাঁচখানি আধ্যাত্মিক গ্রন্থও ইহাদিগের কোন কোন প্রাচীন উন্নত পরিবারে পরিদৃষ্ট হয়। এগুলি হিন্দুধর্মেরই অমৃতময় ফল। জলটঙ্গীর উপর শিব ও পার্বতী বসিয়া যে সমুদয় দুরূহ আধ্যাত্মিক সমস্যা মীমাংসা করিয়াছেন, গ্রন্থনিচয় তৎসমুদয় কথাতেই পরিপূর্ণ।

কালিন্দী রানী কর্তৃক রাজানগরে "মহামুনি" মূর্তি প্রতিষ্ঠার কথা পূর্বেই উল্লিখিত হইয়াছে। পরন্তু তাঁহার সঙ্কলিত ইষ্টকময় ক্যং গৃহ প্রস্তুত হয় নাই বটে, তবে সেই বংশ বেত্রবিনির্মিত তৃণাচ্ছাদিত প্রাচীন ক্যং অদ্যাপি স্বর্গীয়া রানীর অপূর্ব ধর্মপ্রাণতার সাক্ষ্য প্রদান করিতেছেন।

ক্যং বা বিহার

রাঙামাটি রাজবাড়ীতেও একখানি ক্যং প্রতিষ্ঠিত হইয়াছে। ইহা রাজভবনের পূর্বপার্শ্বে অবস্থিত। শ্রীযুক্ত দীননাথ ভিক্ষু মহোদয়ের উপর এই মঠের অধ্যক্ষতা রহিয়াছে। এই 'ক্যং' এ (বিহারে) একটি মনোহর বুদ্ধ মূর্তি স্থাপিত আছেন। এতদ্ভিন্ন চাক্মাদিগের অধিকাংশ স্থায়ী গ্রামেই অধুনা ক্যং এবং বুদ্ধমূর্তি প্রতিষ্ঠিত হইয়াছে। তাহা অন্ততঃ একজন ভিক্ষু বা শ্রমণের তত্ত্বাবধানে থাকে। গ্রামবাসীরা বুদ্ধদেবের সেবার নিমিত্ত যে সমস্ত ভক্তি উপাচার অর্পণ করে; তদ্বারা মঠাধ্যক্ষগণের ভরণপোষণ চলিয়া যায়। সম্প্রতি বর্তমান সুপারিন্টেন্ডেন্ট মিঃ হাচিন্সন মহোদয়ের উৎসাহে — রাজাবাহাদুরের তৎপরতায়

(২০৮) বৎসরান্তে পবিত্রতা সম্পাদনের নিমিত্ত এবং জ্ঞাতিদের কাহাকেও বাঘে খাইলে "ঘিলা কুচোইর পানি" দিয়া মাথা ধুইতে হয়, পরে বিস্তৃত বিবরণ আছে।

(২০৯) রাজা বা সম্ভ্রান্ত উন্নতপ্রথার বিবাহ।

রাঙামাটিতে এক বিরাট ইষ্টকময় বিহার ও তন্মধ্যে পবিত্র মহামুনি মূর্তি প্রতিষ্ঠাকল্পে তদীয় সার্কেলের প্রজাগণ হইতে চাঁদা সংগৃহীত হইতেছে। তাঁহাদের আশা আছে, প্রতি 'মাঘী পূর্ণিমা'তেই এখানে মেলার বন্দোবস্ত করিবেন।

বৌদ্ধমতে চাক্‌মাদিগের মধ্য হইতেও কেহ কেহ সংসার ধর্ম পরিত্যাগপূর্বক "রড়ি" (শ্রমণ) ব্রত গ্রহণ করেন। কিন্তু বিরাট সমাজের পক্ষে কৃচ্ছ ব্রতচারী চীবরধারী শ্রমণ সংখ্যা অতিশয় সামান্য। গড়ে প্রায় চারিশত পুরুষ খুঁজিলে তবে একজন 'রড়ী' পাওয়া যাইতে পারে।

রড়ী লোথকও ঠাকুর

ফলতঃ চাক্‌মা "রড়ীদিগের" আচার ব্যবহারেও তাদৃশী কঠোরতা নাই। তাঁহারা যেন স্ত্রীসঙ্গবর্জিত গৃহী বিশেষ। অনেকে পরিধেয় চীবর বস্ত্রে সাধারণতঃ কাছাও দিয়া থাকে। কিন্তু এতাদৃশ প্রশয় পাইয়াও অনেকে শ্রমণ ব্রত পরিত্যাগ করিয়া সংসারধর্মে প্রবেশ করেন। তাঁহাদিগকে লোথক বলা হয়। চাক্‌মাসমাজে "লোথক" নিতান্ত বিরল নহে। আবার এই কৃচ্ছ্রব্রত প্রতিপালন করিয়া এ যাবৎ তিনজন মাত্র[২১০] "ঠাকুর" অর্থাৎ 'ভিক্ষু' উপাধি লাভ করিয়াছেন।

পূর্বেই বলিয়াছি, ইহাদিগের সামাজিক প্রায় যাবতীয় যজন পূজনাদি ওঝাদের দ্বারা চলিয়া থাকে। সমাজে "রড়ী" ও "ঠাকুরের" অভাবই ইহার প্রধান কারণ হইবে। তবে কিনা ইহাও সত্য যে, বৌদ্ধ ধর্মবিরুদ্ধে ক্রিয়ার প্রতি "রড়ী" ও "ঠাকুরগণ" ঘৃণা প্রদর্শন করিয়া থাকেন। সুতরাং সমাজে "ওঝা" শ্রেণীর অবশ্য প্রযোজন। সমাজের বহুদর্শী ও ক্রিয়া প্রণালীতে অভিজ্ঞ ব্যক্তিগণই "ওঝা" নির্বাচিত হইয়া থাকে। উপযুক্ত হইলে তাহাদের উত্তরাধিকারিগণও এই ব্যবসায় চালাইতে পারে। অন্যথা সমাজ তজ্জন্য বাধ্য নহে। "চুঙুলাং" প্রভৃতি কতিপয় অনুষ্ঠানে "ওঝাকে" পূর্বদিন নিমন্ত্রণ করিতে হয়। সে রাত্রি "ওঝা" অতি পবিত্রভাবে দেব-দেবী স্মরণ করিয়া ভাবী অনুষ্ঠানের ফলাফল চিন্তা করিতে শয়ন করে। বলা বাহুল্য স্ত্রীসহবাসাদি দুষ্কর্ম সম্পূর্ণ নিষিদ্ধ থাকে। ইহাতে "ওঝা" স্বপ্নে ক্রিয়াকর্তার ইষ্টানিষ্টি পরিজ্ঞাত হয়।

বলিতে কি, ইহারা বৌদ্ধ মতাবলম্বী হইয়াও ভগবান বুদ্ধোপদিষ্ট পঞ্চশীল[২১১] বা দশশীল[২১২] আচরণে সম্পূর্ণ উদাসীন। অথচ দীক্ষা গ্রহণকালে তাহারা এই পঞ্চশীল ব্রত প্রতিপালন করিবে বলিয়াই প্রতিজ্ঞাবদ্ধ হইয়া থাকে। এবং ফলে সাতদিন মাত্র অতিবাহিত হইলেই ইতি শেষ করিয়া রাখে। "ওয়াছু" অর্থাৎ আষাঢ়ের পূর্ণিমা হইতে যে "ছাদাং" আরম্ভ

(২১০) শ্রীযুক্ত দীননাথ ভিক্ষু রাজাবাহাদুরের রাঙামাটি (ক্যাং) মঠাধ্যক্ষ। শ্রীযুক্ত পুনংচান্দ ভিক্ষু 'কাচলং' তীরে অন্য একটিক্যাং এ করিয়া থাকেন। কাচালঙেই অপর যুবক শ্রীযুক্ত জ্ঞানরত্ন ভিক্ষুনামে পরিচিত, তিনি মহাপ্রুং ক্যাং-এ বাস করেন।

(২১১) পঞ্চশীল -(১) প্রাণী হত্যা (২) চুরি (৩) পরস্ত্রী হরণ (৪) মিথ্যা কথন এবং (৫) মাদক দ্রব্য সেবন নিষিদ্ধ।

(২১২) দশশীল - পঞ্চশীল ও (৬) বৈকালিক ভোজন (৭) নৃত্য বাদ্য গন্ধাদি সেবা। (৮) ও (৯) উচ্চাসন ও মহাসনে উপবেশন এবং (১০) অর্থস্পর্শ নিষিদ্ধ।

হয় তাহা "ওয়াগ্যা" অর্থাৎ আশ্বিনের পূর্ণমাসী পর্যন্ত তিনমাস ধরিয়া চলিয়া থাকে। বস্তুতঃ "ছাদাং" বৌদ্ধ মাত্রেরই অতি পবিত্র অনুষ্ঠান। এ সময়ে তাহাদিগকে সুস্বাদু খাদ্য, মনোরম পরিচ্ছদ এবং স্ত্রী-সঙ্গম প্রভৃতি পরিবর্জন করিতে হয়। কিন্তু দুঃখের বিষয় বিরাট চাক্‌মাসমাজের মুষ্টিমেয় কয়েকজনকে মাত্র এই পবিত্র ব্রত পালনে তৎপর দেখা যায়। পক্ষান্তরে এই পবিত্রাচার্ ভিক্ষুকগণের নৈমত্তিক ব্রত। তাঁহারা ইহা ছাড়া এ কয়মাস স্ব স্ব 'ক্যং'এ রাত্রি বাস করিতে বাধ্য। অধুনা ইহাও সম্যক প্রতিপালিত হয় না।

২

পর্ব ও নিয়ম

যাহা হউক ইহাদিগের ধর্মানুষ্ঠান সংখ্যায় নিতান্ত কম নহে; তবে বিভিন্ন ধর্মের সংঘাতে অধুনা নিতান্ত উচ্ছৃঙ্খলিত হইয়া পড়িয়াছে। তন্মধ্যে হিন্দুধর্মের অধিকার যদিও বিস্তর, কিন্তু সেই সমুদায় তান্ত্রিক বৌদ্ধ মত প্রভাবে এতই দূষিত যে, হিন্দুসমাজ কোনরূপেই তাহা গ্রহণে সম্মত হইতে পারে না। মোটের উপর বৌদ্ধ ধর্মেরই সর্বাধিপত্য স্বীকার করা যায়। বিষু, 'ওযাছু', 'ওয়াগ্যা' 'মাঘীপূর্ণিমা' প্রভৃতি সমস্তই বৌদ্ধ পর্ব। তবে কিনা ইহাদের 'নবান্ন' নামক আর এক পর্ব্ব আছে; তাহা অবশ্য হিন্দুসামাজ হইতেই পরিগৃহীত। এতদ্ভিন্ন অপর সমুদয় ধর্মানুষ্ঠানকেই ব্রত বা নিয়ম আখ্যায় অভিহিত করা যাইতে পারে। তৎসমুদয়ের মধ্যে 'চুঙুলাং', 'চক্রবূহ্য', 'থামিং টং', টাঙ্গোনোৎসর্গ' প্রভৃতি সচরাচর প্রচলিত দেখা যায়। "ধর্মকাম" এবং "হাজারবাতি"ও বৌদ্ধানুষ্ঠান বটে, কিন্তু ব্যয়সাধ্য বলিয়া সাধারণে করিবার সাধ্য নাই। তাহা ছাড়া, শিবপূজা, লক্ষ্মীপূজা, হোইয়া (কালী) পূজা, নবগ্রহ পূজা প্রভৃতি হিন্দু দেবদেবীর অর্চনাও প্রায়শঃ দেখিতে পাওয়া যায়। এমন কি, গাভীদান, পারঘাটার শুল্কমুক্তি ইত্যাদি ব্যবস্থাও এই সমাজে বিরল নহে। অপর পক্ষে "কেরপূজা", "সত্যপীরের সিন্নি" প্রভৃতি অদ্যাপি প্রচলিত আছে। নিম্নে এই সকল পর্বনিয়মাদির সংক্ষিপ্ত বিবরণী প্রদত্ত হইতেছে।

বিষু — মহাবিষুর সংক্রান্তি বৌদ্ধদিগের প্রধান ও পবিত্র পর্বাহ। বসন্তের অবারিত অনুগ্রহে চৈত্রমাস প্রকৃতিকে মনোরম করিয়া তোলে; আর তাহারই সর্বাঙ্গীন পরিপুষ্টিতে বৌদ্ধ সমাজের অতি নিম্নস্তরে পর্যন্ত বিশ্বজনীন প্রেমপ্রবাহ বহিতে থাকে। এইদিন বৌদ্ধ জননী বিপুল মঙ্গলায়োজন সহকারে পরিবারের শুভকামনা করেন। কেবল ইহা নহে, ধর্মের যাহা প্রধান অঙ্গ, এবং যাহা কর্তব্যের শাসনে নিয়ামিত, এ হেন শুভ অবসরে সে সমুদায় মহৎ প্রতিষ্ঠাসমূহও অনুষ্ঠিত হয়। বৌদ্ধ প্রধান এশিয়াখন্ডে প্রায় সর্বত্রই এই একই উন্মাদনা — ভক্তগণ অতি সাবধানে শুচি বিধান করিয়া ভক্তিপূত উপচার-থালা মাথায় পবিত্র বুদ্ধ মূর্তির সন্নিধানে প্রাণের বিনীত নিবেদন জ্ঞাপন করিতে উপস্থিত হয়। কিছুদিন হইল, চিৎমরং নামক স্থানে এক বুদ্ধমূর্তি সংস্থাপিত হইয়াছে, বিষু প্রভৃতি পর্বাহে তথায় অনেকের সমাগম হইয়া থাকে।

এতদ্ভিন্ন পূর্বেই উল্লিখিত হইয়াছে আরাকান ও চট্টগ্রামে বুদ্ধদেব "মহামুনি" মূর্তিতে প্রতিষ্ঠিত। তাই চাক্‌মা আবাল-বৃদ্ধ -বণিতা প্রায় সকলেই সেই সূদূর মহামুনিদর্শনে গমন করে।[(২১৩)]

তীর্থ-কার্য

"ফুলবিযু" অর্থাৎ সংক্রান্তির পূর্ব দিন হইতে ইহাদের তীর্থ কার্য আরম্ভ হয়। প্রথমে স্নানাদিতে শুচি হইয়া মন্দিরের চতুষ্পার্শ্ববর্তী প্রশস্ত বারান্দায় বাম হইতে দক্ষিণাভিমুখী ঘুরিয়া আকুল প্রাণে বুদ্ধ নাম কীর্তন করিতে থাকে। এরূপে কিছুকাল প্রদক্ষিণের পর মন্দিরাভ্যন্তরে প্রবেশপূর্বক মহামুনির শ্রীচরণপ্রান্তে উপচার-থালা এবং প্রজ্বলিত বর্তিকা স্থাপন করতঃ ভূমিগত প্রণিপাত করে। তদন্তর মন্দির মধ্যেই পুনরায় বারংবার মহামুনিমূর্তি প্রদক্ষিণ ও প্রণিপাত করিতে থাকে। অবশেষে যখন শ্রান্তিক্লান্তিতে শরীর অবসন্ন হইয়া পড়ে, তখন বাসায় গিয়া কিয়ৎক্ষণ বিশ্রাম লয়।

প্রদক্ষিণকালে ইহাদের সুশৃঙ্খলার ভাবে — সৌন্দর্যের খেলায় — এবং সর্বোপরি পবিত্র ধর্মোন্মাদনায় দর্শকের পাষাণ হৃদয়ও বিস্ময়-বিমুগ্ধ হয়! সমবয়স্ক স্ত্রী পুরুষ দলে দলে গলাগলি করিয়া নাচিয়া নাচিয়া ঘুরিতে থাকে। মুখে পবিত্র বুদ্ধ নাম, এবং মধ্যে মধ্যে অপূর্ব উৎসাহোদ্দীপক খল খল হাস্যঘটাজড়িত "রেইঙ্‌ খারিয়া"[(২১৪)] মন্দির বিকম্পিত—মেলাস্থল মুখরিত করিয়া তোলে। অহো, সেই বিহ্বলবিভ্রান্ত নৃত্য এবং উদাস-বিভোর সঙ্গীত পৃথিবীতে স্বর্গরাজ্যের অভিনয় দেখায়! কেবল মন্দিরসন্নিধানে নহে, নৃত্য-গীতের এতাদৃশ আনন্দপ্রবাহ পথে-ঘাটে-মন্দিরে-প্রাঙ্গণে সর্বত্রই তরঙ্গায়িত হইয়া থাকে।

এ ক্ষেত্রে স্ত্রীলোকদিগের কোন বিশেষ সাজসজ্জা থাকে না। অবগুণ্ঠন ব্যপদেশে কেবল একখানি লোহিত কি শুভ্র 'ওড়না' মস্তকোপরি হইতে পশ্চাদ্দিকে ঝুলাইয়া দেয়। পুরুষেরা বিশেষতঃ অনূঢ় যুবকগণ কর্ণে পুষ্পগুচ্ছ, মস্তকে রঙ্গিন টুপি, গলদেশে আপাদ-বিলম্বিত রুমাল ও ফুকাদানা, গিল্‌টির শিকল প্রভৃতি নানাবিধ গহনা ইত্যাদিতে সজ্জিত হয়। শুধু ইহা নহে, কেহ কেহ বা আবার চুন, হলুদ বা কালী মাখিয়া অদ্ভুত সং সাজে। এতদ্ভিন্ন কেহ বেহালা, কেহ কন্সার্ট, কেহ বা বাঁশী, অপর কেহ বা দুই তিনটি যন্ত্র যুগপৎ ধ্বনিত করিতে থাকে। ফলে তাহাদের সেই উদ্দাম ব্যবহারে — আমোদের উপসংহার না হইতেই তৎসমুদয় যন্ত্র ব্যবহারের অনুপযুক্ত হইয়া পড়ে। অন্যতঃ প্রায় সকল স্ত্রী পুরুষেরই হাতে অন্ততঃ একখানি করিয়া পাখা[(২১৫)] থাকে। যুবকেরা তাহা হয়ত বাঁশী বাজাইতে বাজাইতে নৃত্য করিবার সময়ও

(২১৩) রাজানগরের "মহামুনি"র কথা পুনঃ পুনঃ উল্লিখিত হইয়াছে। চট্টগ্রামে তদ্ভিন্ন 'পাহাড়তলী' নামধেয় বৌদ্ধ প্লাবিত গ্রামে মঙ্‌রাজা বাহাদুরের প্রতিষ্ঠিত আর একটি মহামুনিমূর্তি আছেন, ইহাই অধিকতর প্রাচীন। উভয় স্থানেই এই সংক্রান্তি উপলক্ষে বিরাট মেলা হয় বটে, কিন্তু পাহাড়তলীর জনতা সংখ্যা গড়ে রাজনগর মেলার প্রায় দ্বিগুণাধিক হইয়া থাকে। তবে রাজানগর মেলার প্রায় তিন চতুর্থাংশেরও অধিক যাত্রী চাক্‌মা। স্বকীয় ও স্বজাতীয় রাজার প্রতি ভক্তিমত্তাই যে উহার প্রধান কারণ, তাহাতে সন্দেহ নাই।

(২১৪) "রেইঙ্‌খারা" কুইধ্বনি।

(২১৫) স্ত্রীলোকদিগের এই - মাথায় 'ওড়না' এবং হাতে পাখা দেখিলে স্পেনীয় মহিলার কথা স্বতই স্মরণ হয়!

ঘুরাইয়া ঘুরাইয়া আনন্দে অধীর হয়। এবং অধিকাংশ স্থলে ক্লান্তি দূরীকরণমানসেই ব্যবহৃত হইয়া থাকে। কোথাও বা দেখা যায়, কোন প্রণয়িনী শ্রান্ত-ক্লান্ত তাহার হৃদয়েশ্বরকে শীতল করিতেছে আর বিমুগ্ধ প্রণয়ী সেই কোমলকর-সঞ্চালনের প্রতি সস্মিত দৃষ্টিতে চাহিয়া আছে! আবার কোথায় বা শ্রমালসপীড়িতা কুমারী যুবতীকে কোন অনূঢ় যুবক ব্যজনে তৎপর। হঠাৎ কোন শুভ নিমিষে চারি চক্ষুতে বৈদ্যুতিক প্রবাহ খেলিয়া যায়, নীরবে — নিশ্বাসে উভয়ে উভয়ের মনোগত ভাব বুঝিতে পারিয়া লজ্জায় অধোমুখী রহে! এই রূপে তথায় প্রেমের প্রথম অভিনয়-পূর্বরাগ সূচিত হয়। অবশেষে যুবক যুবতীর হস্তধারণে সাহসী হয়, তখন আর হৃদয়ের উদ্‌ভ্রান্তভাব মুখের কপাটে আবদ্ধ করিয়া রাখিতে পারে না। অনেকেই এইরূপে জনসংঘ হইতে জীবনসঙ্গিনী নির্বাচিত করিয়া লইয়া থাকে। পরস্পরের মত জানিতে পারিলে, পরিশেষে তাহারা স্ব স্ব অভিভাবকের গোচরীভূত করে;এবং তাহাতেই বিবাহ হইয়া যায়।

অবশ্য এতাদৃশী ঘটনা তীর্থক্ষেত্রের কলঙ্ক বিশেষ। হায়, বর্তমানে অনেক হিন্দু তীর্থস্থান হইতেও এইরূপ নানা ব্যভিচার সংবাদ প্রাপ্ত হওয়া যায়। কিন্তু এ পাপ দৃশ্যের বর্ণনা বক্ষ্যমান পবিত্র বিষয়ের সঙ্গে দেওয়া উচিত ছিল না। তবে যখন আমরা জাতীয় ইতিবৃত্ত লিখিতে বসিয়াছি, তখন ভাল মন্দ বিচার করিয়া ফল কি? আমাদিগকে উভয়ই নিরপেক্ষভাবে লিখিয়া যাইতে হইবে। তবে সত্যের অনুরোধে ইহাও বলিয়া রাখি, এ সকল স্বৈরাচার ভদ্রসম্প্রদায়ে কদাপি পরিদৃষ্ট হয় না।

কথায় কথায় অনেকদূর আসিয়া পড়িয়াছি; পাঠক, ক্ষমা করিবেন। এক্ষণে পুনরায় মূল কথার অবতারণা করা যাউক। পূর্বে যে ভক্তিপূত নৃত্য-গীতের বর্ণনা কথিত হইয়াছে, সেই ভাবে চাক্‌মাদিগের আবাল বৃদ্ধ-বণিতা পান ভোজন ও বিরল বিশ্রামাবসর ভিন্ন অহর্নিশই কাটাইয়া থাকে। অনন্তর পর (বিষু) দিন প্রত্যুষে স্নানাদিতে শুচি হইয়া যথাসাধ্য দান-ধর্মানুষ্ঠানে ব্রতী হয়। অবস্থায় কুলাইলে এ সময়ে অনেকে "থামিংটং বা অন্নমেরু, টাঙ্গোনোৎসর্গ প্রভৃতিও করিয়া থাকে। এবং অনেকেই বিক্রয়ার্থে আনীত জীবিত মৎস্য ক্রয় করিয়া সমীপবর্তী পুষ্করিনীতে ছাড়িয়া দেয়। এইরূপে বেলা আট নয় ঘটিকা যাবত কাটাইয়া, অবশেষে পূর্বোক্তরূপ নৃত্য গীতের সহিত মহামুনি প্রদক্ষিণ এবং প্রণিপাতপূর্বক প্রায় সকলে বিদায় হয়। সেই দিন দ্বিপ্রহরের পর মেলাস্থলে চাক্‌মা বা অপরাপর পাহাড়ীকেও কদাচিৎ লক্ষিত হয়। কিন্তু মেলা আরও প্রায় ৭/৮ দিন থাকে। কোন কোন বৎসর ইহার পরেও কর্তৃপক্ষ হইতে ভাঙিয়া দেওয়ার প্রয়োজন হয়।

বিষু সম্বন্ধে এতক্ষণ ধরিয়া যাহা লিখিত হইল, তৎসমস্তই মহামুনি-সংপৃক্ত। তাহা ছাড়া বিষুপলক্ষে ইহাদের আরও কর্তব্য রহিয়াছে। এ দিন জীব হত্যা সম্পূর্ণ নিষিদ্ধ, অন্নগ্রহণেরও বিধি নাই। কেবলমাত্র—রাজার বেতসাগ্র ও বন্যশাক-গুল্মাদি সহযোগে 'পাচন' (শুক্তানি) খাইয়া দিনপাত করে। এতদ্ভিন্ন ভক্তিভরে 'ছাদং-ফারেক' (শাস্ত্রকথা) শ্রবণ এবং পরিপাটিরূপে 'বড়ী' 'ঠাকুর' প্রভৃতিকে খাওয়ান হয়।

বিশেষত যাহারা মেলায় যাইতে পারে না, তাহারা এই দিন অতি প্রত্যুষে উঠিয়া নদীতে গিয়া স্নান করে;এবং যাহারা নদীতে যাইতে পারে না, অন্যেরা নদীর জল আনিয়া তাহাদিগকে অবগাহন করায়! এই নিমিত্ত 'আদমে' হৈ চৈ পড়িয়া যায় — ছেলের দল এবাড়ী ওবাড়ী ঘুরিয়া ঘুরিয়া বয়োবৃদ্ধগণকে স্নান করাইয়া থাকে। অনন্তর সকলে সর্বাঙ্গে চন্দন মাখে। বলা বাহুল্য, এইদিন অনেকে বাড়ীতে বসিয়াও অন্নমেরু, টাঙ্গোনোৎসর্গ প্রভৃতি দান ধর্ম্ম করে।

পূর্ণিমা ব্রত — বৌদ্ধভাষায় আষাঢ়ের পূর্ণিমাকে 'ওয়াছু' বলা হয়। এইদিন হইতে 'ওয়া' অর্থাৎ ত্রৈমাসিক ব্রত আরম্ভ হইয়া থাকে। তাই 'ওয়াছু' বৌদ্ধ -সম্প্রদায়ের অতি পবিত্র দিন। শ্রবণের পূর্ণিমার নাম 'ওয়াখংলাব্রে'। কথিত আছে, এই তিথিতে ইন্দ্র পৃথিবীতে অবতরণ করিয়া 'ছাদং' করিয়াছিলেন। এতদ্ভিন্ন ভাদ্রের পূর্ণিমাকে - 'তচুলং লাব্রে' ও আশ্বিনের পূর্ণিমাকে 'ওয়াগ্যালাব্রে" বলা হইয়া থাকে। এই শেষোক্ত দিনে 'ওয়া' উঠিয়া যায়। এই কয় পূর্ণিমায় বিশেষতঃ 'ওয়াছু' এবং 'ওয়াগ্যাতে' ইহারা যথাসাধ্য ধর্মচর্যা অর্থাৎ রড়ী-ভোজন, দান দক্ষিণাদি উৎসর্গ এবং শাস্ত্রকথা শ্রবণ প্রভৃতি করিয়া থাকে। তদ্ভিন্ন 'মাঘী পূর্ণিমা' (তাবুং লাব্রে) কেও ইহারা পর্বাহ স্বরূপে গণনা করে। শাস্ত্রমতে এই দিন বুদ্ধদেব ভ্রমণে বাহির হইয়াছিলেন। এতদুপলক্ষেও উপরোক্ত ব্রতচর্যা অনুষ্ঠিত হইয়া থাকে। বৌদ্ধ সম্প্রদায়ভুক্ত অপরাপর সকলে বৈশাখ এবং কার্তিকের পূর্ণিমাতেও পবিত্রভাবে ব্রতাচরণ করে; কিন্তু চাক্‌মাদিগের মধ্যে তাৎকালিক অনুষ্ঠান ক্বচিৎ দেখা যায় মাত্র।

নবান্ন — ইহা মূলতঃ হিন্দু সমাজেরই পর্ব। নূতন ধান বাহির হইলে — সচরাচর কার্তিক মাসেই. ইহা অনুষ্ঠিত হইয়া থাকে। বাস্তবিক নবান্ন একটি পবিত্র এবং সমীচীন ব্যবস্থা। বৎসরের প্রথম লব্ধ — জীবন যাত্রা নির্বাহের সর্বপ্রধান উপকরণ সর্বাগ্রে দেবতাদির উদ্দেশে দিয়া গ্রহণ করা বস্তুতই মনোহর দেখায়। আমরা সচরাচর কোন প্রিয়দ্রব্য লাভ করিলে, প্রথমে তাহা আমরা যাহাকে অধিকতম ভালবাসি -- তাহাকেই দিতে অভিলষিত হই। নবান্নও তাদৃশ অনুষ্ঠান ভিন্ন আর কিছুই নহে। ইহাতে চাক্‌মাগণ নূতন চাউল দ্বারা (ছাগল বলিসহ) 'চুঙুলং' অথবা (শূকর বলিতে) 'মা-লক্ষ্মীমা'র পূজা করিয়া থাকে। এবং নানাবিধ ব্যঞ্জন ও মদ্য মাংসাদিসহকারে নবান্ন সজ্জিত থালা অতি পবিত্র ভাবে পূর্বপুরুষদের উদ্দেশ্যে এক ভিন্ন ঘরে কিয়ৎক্ষণের নিমিত্ত স্থাপন করে। তাহাতে কোন কীট বা পতঙ্গ আকৃষ্ট হইলে তাহারা প্রেতাত্মার গ্রহণ সিদ্ধ মনে করিয়া লয়। অনন্তর সেই প্রসাদ নদীজলে বিসর্জন দিয়া আসে। এস্থলে ইহাই বিশেষ উল্লেখযোগ্য যে, নবান্ন উপলক্ষে ভোজাড়ম্বর যথাসম্ভব অধিক হয়; এবং অপরিমিত সুরাপ্লাবনে অতিথি - অভ্যাগত ও প্রতিবেশিবর্গ পর্যন্ত ডুবিয়া রহে।

**চুঙুলাং** — এই সঙ্গে দেবী পরমেশ্বরীরও পূজা হইয়া থাকে। চাক্‌মাসমাজে ইহা একটি অতি পবিত্র ও অবশ্য অনুষ্ঠান। বিশেষতঃ চুঙুলাং না হইলে বিবাহ সিদ্ধই হয় না, স্ত্রী পুরুষের যে কেহ ইচ্ছা করিলে সেই বিবাহ ভঙ্গ করিতে পাবে। মঘেরা বিবাহ, সন্তানজন্ম, গৃহনির্মাণ

প্রভৃতিতে 'চুমুংলে' নামধেয় গৃহদেবতার পূজা করে; তাহা হইতেই চাক্‌মাদিগের 'চুঙুলাং' পূজার উদ্ভব সম্ভব। পরন্তু চাক্‌মাদিগের বিপদকালেও ইহা অনুষ্ঠিত হয়। এতদ্ভিন্ন সঙ্গতিপন্ন অনেকে প্রতি বৎসরেই ইহা করিয়া থাকে। ক্রিয়া পদ্ধতি যথা ঃ- পূর্বদিন বিধিমতে ওঝাকে নিমন্ত্রণ করা হইলে, সে স্বপ্নে ভাবী চুঙুলাঙের ফলাফল জানিতে পারে। পরদিন প্রাতে আসিয়া ওঝা দৈর্ঘ্যে সাতজোড়া ও প্রস্থে সাতজোড়া বাঁশের 'চ্যাচাড়ী' দ্বারা ছোট একখানি 'চাঙরী' প্রস্তুত করে। তাহার এক পার্শ্বে একটি পাতায় একখানি ক্ষুদ্র 'ছই' দেওয়া হয়। অন্য পার্শ্বে বাঁশের তিনখানি 'বাখারী' তেপায়া আকারে বসাইয়া তাহার মাথায় একটি পাতা জড়াইয়া দিয়া থাকে। ইহাদের সংস্কারমতে — এই ঘরখানি স্ত্রীলোকের এবং অপর 'ছই' খানি পুরুষের উদ্দেশে বিনির্মিত হয়। পুরুষকে প্রায়শঃ বিদেশাদিতে যাইতে হয়। সুতরাং স্ত্রী-পুত্রাদির নিমিত্ত তাৎকালিক খাদ্য সংস্থান মানসে 'ছই'য়ের নিম্নে একটি ডিম্ব রক্ষা করে। ইহা ছাড়া, দুইটি ক্ষুদ্র ঝুড়ির একটিতে চাউল ও অপরটিতে ধান্য পরিপূর্ণ করতঃ যথাক্রমে স্ত্রী ও পুরুষের দিকে রাখে, এবং ঝুড়ি দুইটির পার্শ্বে দুইটি মদ্যপূর্ণ পাত্রও স্থাপিত হয়। অতঃপর ওঝার 'আগ্‌চাওয়া'[২১৬] হইয়া গেলে সচরাচর তিনটি কুক্কুট এবং বিবাহাদি কোন বিশেষ উপলক্ষ থাকিলে তৎসঙ্গে একটি শূকরও বলিদান করে। পরে মোরগের পদ, মস্তক ও হৃদ্‌পিন্ড, এবং শূকরের মস্তক, শোণিত এবং সম্মুখ ও পশ্চাতের বিপরীত ক্রমে দুই খানি পদ সিদ্ধ করিয়া অগ্রভাগে কদলী-পত্রোপরি রাখিয়া দেয়। তদনন্তর ক্রিয়াকর্তা সস্ত্রীক আসিয়া প্রণিপাত করে; এবং প্রাগুক্ত মদ্যপাত্রদ্বয় বিনিময় করিয়া থাকে। তখন দম্পতি পুনরায় 'দন্ডবৎ' করে ও ওঝা কৃতকর্মের ভাবী শুভাশুভ পরীক্ষা করিয়া দেখে। যেমন, মোরগের অঙ্গুলীগুলিতে অত্যধিক ফাঁক থাকিলে ক্রিয়াকর্ত্রী অমিতব্যয়িনী হয়। নখে হৃৎপিন্ড জড়াইয়া ধরিলে গৃহস্থের অমঙ্গল সূচনা করে। এইরূপে নানা পরীক্ষা আছে, অবশেষে চাউলগুলি ঢালিয়া আবার মাপিয়া দেখে। কথিত আছে, এই মাপে চাউল কম পড়িলে গৃহস্থি নিপাত এবং বেশী হইলে আয়ত্ত বৃদ্ধি হইবে। ন্যূনাধিক্য না ঘটিলেও বিশেষ অমঙ্গলের আশঙ্কা থাকে। তন্নিমিত্ত যথাবিধ লক্ষ্মীপূজা করিয়া কুক্কুট বলি প্রদান করে। চুঙ্গলাং অনুষ্ঠানকালে চতুর্দিকেসূত্র বেষ্টিত করা হয়। ব্রতসমাপনান্তে উক্ত সূত্র খন্ড খন্ড করিয়া ফারাক্ মন্ত্রোচ্চারণ পূর্বক অনুষ্ঠানকারিগণের (পুরুষের দক্ষিণ ও স্ত্রীলোকেব বাম) হস্তপ্রকোষ্ঠে জড়াইয়া দেওয়া হয়। পরিশেষে ইহাও উল্লেখ প্রয়োজন, সাধারণ 'চঙুলাঙে' 'চাঙরী' প্রভৃতির আবশ্যক হয় না, কেবল একটা ডিম্ব, তিনটি মোরগ এবং চাউল, মদ্য ইত্যাদি ইত্যাদি হইলেই চলে।

(২১৬) 'আগ' পরীক্ষা, 'চাওয়া' দেখা। ওঝা দুইটি কাঁঠাল পাতা তদভাবে বাঁশপাতা দক্ষিণ হস্তের মধ্যমা ও অনামিকা অঙ্গুলীর মধ্যস্থলে রাখিয়া আচম্বিতে ভূতলে নিক্ষেপ করে। যদি পাতা দুইটিই চিৎ হইয়া পড়ে, তবে বুঝিতে হইবে 'হাসিতেছে।' অন্যথা দুইটিই উল্‌টিয়া পড়িলে বিরাগ ভাব সূচনা করে। কিন্তু ইহার কোনটিই সফলতাজ্ঞাপক নহে। দ্বিতীয় তৃতীয়বারেব পরীক্ষাতেও যদি পাত একটি চিৎ এবং আর একটি উপুড় করিয়া ফেলিতে না পারে, তাহা হইলে সেই পাতা দুইটি পরিবর্তন করিয়া লয়।

'মা-লক্ষ্মী-মা'।[২১৭] পূজা — এই পূজার ওঝা প্রথমে দুইটি পাতা পূজাস্থানে রাখিয়া তদুপরি একটি 'মারাই'[২১৮] প্রোথিত করে। পরে ক্রিয়া-কর্তা সস্ত্রীক সতন্তুলোদক — অর্ঘ্যদান পূর্বক প্রণিপাত করিলে 'আগ্‌চাওয়া' হয়। অনন্তর একটি মোরগ বলি দিয়া, তাহাকে পরিষ্কার করিয়া লয়, এবং একটি ঝুড়িতে পাতা পাতিয়া তদুপরি একখানি থালায় মাংসগুলি কিয়ৎকাল রাখিয়া দেয়। অবশেষে পুনরায় সতন্ডুলোদক অর্ঘ্যদানে 'সালাম' করিয়া মাংসে পরীক্ষা দেখে— যদি মোরগের অঙ্গুলিগুলি উপযুপরি থাকে, তবে বিপদ নিশ্চয়। আর যদি একপার্শ্বস্থ অঙ্গুলী তিনটির মধ্যে অপর পার্শ্বস্থ অঙ্গুলীটি আশ্রয় লয়, তাহা সৌভাগ্যের লক্ষণ।

'হোইয়া' বা 'কালাইয়া' পূজা — ইহা কালী পূজার প্রকার বিশেষ মাত্র। 'হোইয়া' দ্বিবিধ- 'পাঁচ পাতার' এবং 'সাত পাতার হোইয়া'। 'সাত পাতার হোইয়া'য় অতিরিক্ত কার্য কেবল 'হোইয়া সংস্থাপনের পূর্বে নিকটবর্তী খালে অন্তত একটি ছাগ বলিদান একান্ত প্রয়োজন। একটি সুদীর্ঘ বাঁশে কাপড় জড়াইয়া, তাহাতে 'পাঁচ পাতার হোইয়া'য় পাঁচখানি এবং 'সাত পাতার হোইয়া'য় সাতখানি (বাঁশের) মোটা 'বাখারী' আড়ভাবে থাক্ থাক্ করিয়া বাঁধিয়া দেয়;এবং প্রত্যেক 'বাতার' দুইপার্শ্বে দুইখানি করিয়া নূতন 'খাদী' ঝুলাইয়া দেওয়া হয়। পরে গৃহসম্মুখীন প্রাঙ্গণে একখন্ড মোটা বাঁশ প্রোথিত করিয়া তন্মধ্যে একটি ডিম রাখে এবং তাহার উপর উক্ত সুসজ্জিত বাঁশ অর্থাৎ 'হোইয়া' সংস্থাপন করে। ইহার পাদমূলে একটি বেদী প্রস্তুত করা হয়; এই সঙ্গে আনুষঙ্গিক যত দেবতার পূজা করিতে হইবে, বেদীতে তত খানি 'মারাই' পুতিয়া যথানিয়মে পূজার্চনার পর শূকর, মোরগ ইত্যাদি বলি প্রদান করিয়া থাকে। এই মাংসে নিমন্ত্রিতগণকে খাওয়ান হইয়া গেলে, অপরাহ্নে ওঝা পূজাস্থানে দন্ডায়মান হইয়া গৃহাভিমুখে তন্ডুল বর্ষণ করিতে করিতে গৃহস্থকে 'রাজার বাটায় পান খাও' 'এক দানায় লক্ষ দানা (শস্য) পাও' 'লোকে তোমাকে নমস্কার করিয়া সম্মান করুক' প্রভৃতিরূপে আশীর্বাদ করিতে থাকে। অনন্তর সমাগত সকলে 'হোইয়া' কাঁধে লইয়া নাচিতে নাচিতে বাড়ী বাড়ী ফিরে, এবং প্রত্যাবর্তনের পর ওঝা 'ঘিলা কুঁচোর' জলে সংস্কার করিয়া পুনরায় পূর্বস্থানে স্থাপন করে। ইতি পূজা পদ্ধতি শেষ। পরদিন প্রাতে কাপড়গুলি খসাইয়া বাঁশটি নদীজলে ভাসাইয়া দেয়।

শিবপূজা—ইহাতে সাতটি মোরগ, একটি বড় শূকর, একটি শূকর শাবক এবং এক টাকার নানাবিধ ফলোপচার ও তৈল, ঘৃত ও মসল্লা ইত্যাদি প্রয়োজন। বাসগৃহের নিকটে ছোট একখানি 'দান ঘর' উঠাইয়া, তন্মধ্যে আবার ক্ষুদ্রতর একখানি গৃহ রচনা করে। ইহার নাম 'গোঁয়াই (গোঁসাই) ঘর"। তাহাতে একটি জলাধার অর্থাৎ ঘট স্থাপন করা হয়। রড়ী বৃহত্তর

(২১৭) লক্ষ্মী টংচঙ্গ্যাদিগেরও ঐশ্বর্যাধিষ্ঠাত্রী দেবী। তাহারা এই পূজায় একখানি ক্ষুদ্র গৃহ প্রস্তুত করে। শিলাখন্ড বিশেষকে লক্ষ্মী কল্পনা করিয়া গৃহমধ্যে স্থাপন পূর্বক সপ্তগ্রন্থি বিশিষ্ট সাত গাছি সূতা দ্বারা বেষ্টন করিয়া লয়। অনন্তর যথাবিধি পূজা করিয়া শূকর, মোরগ প্রভৃতি বলি দেয়। পরিশেষে সেই প্রসাদী মাংস সকলে আমোদের সহিত ভোজন করিয়া থাকে।

(২১৮) 'মাবাই'। — বাঁশের বাখারী চাঁছিয়া একপ্রান্তে ঝুঁটি করা হইলে 'মারাই' নামে অভিহিত হয়।

গৃহে বসিয়া পূজা সম্পাদন এবং পিষ্টক আহার করেন। পরদিন প্রাতে নিকটবর্তী মাঠে অন্নবেদী সংগঠিত করিয়া পুনর্বার পূজা ও 'আগর তারা' পাঠ হয়। পূজাকালে অন্নোপরি কীট পতঙ্গাদি পতিত হইলে, সাফল্য সূচিত হইয়া থাকে। অতঃপর প্রতিবেশিগণকে লইয়া বিরাট ভোজ চলে। খাওয়ার সময় বৃদ্ধগণ ব্যঞ্জনাদির আস্বাদ তুলনায় পূজার শুভাশুভ ফল বিচার করে।

নবগ্রহ পূজা — ইহা কথঞ্চিৎ হিন্দু-অনুকরণেই অনুষ্ঠিত হয়, তবে পূজাকার্য 'ঠাকুরগণ' দ্বারা নির্বাহিত হইয়া থাকে। পূজার ঘট এবং উপচারাদিও যথানিয়মে দেওয়া হয়। বলা বাহুল্য, হিন্দুদৈবজ্ঞগনোপদিষ্ট গ্রহ-শান্তিই এই পূজার উদ্দেশ্য।

কেরপূজা[২১৯] 'জুম' কাটার পর অর্থাৎ মাঘ-ফাল্গুন মাসে এবং 'জুম' ক্ষেত্র শ্যামলাভায়, ভূষিত হইয়া উঠিলে অর্থাৎ আষাঢ়-শ্রাবণ মাসে — বৎসরে দুইবার এই পূজা করিবার নিয়ম। প্রতিবেশী সকলে মিলিয়া নদীকূলে পূজা করে। ইহাতে কুকুর পর্যন্ত বলি দেওয়া হয়। সৌভাগ্য সম্পদ লাভাশাতেও অনেকে 'কেরপূজা' করিয়া থাকে। প্রবাদ আছে, এই পূজায় পূর্বতন রাজগণ নরবলি প্রদান করিতেন। অধুনা 'কেরপূজা' বহু পরিমাণে কমিয়া গিয়াছে।

সত্যপীরের সিন্নি — মুসলমান সমাজের অবতার বিশেষ[২২০] হইলেও সত্যপীর বহুদিন হইতে 'সত্যনারায়ণ' আখ্যায় হিন্দু সম্প্রদায়েরও পূজা লাভ করিয়া আসিয়াছেন। হিন্দুগণ নারায়ণ ঠাকুরের এত রকমবেরকমের সাজসজ্জায়ও পরিতৃপ্ত হইতে না পারিয়া ফকিরী আলখাল্লা এবং 'নম্রমান দাড়ী-গোঁপ, গায় কাঁথা শিরে টোপ, হাতে আশা কাঁধে ঝোলা ঝুলি'[২২১] ইত্যাদিতে সাজাইয়াছেন। বস্তুতঃ হিন্দু ও মুসলমানগণ বহুকাল যাবত একত্র বাস নিবন্ধন এই শ্রেণীর মিশ্র দেবতার পূজা উভয় সমাজেই প্রচলিত হইয়াছে। প্রাচীন কবি ফকিররাম দাস উদার প্রাণে লিখিয়াছেন, —

"দেখ থাকে পুরাণ, কোরাণ থাকে দেখো।
জোই রাম রহিম দোনহি হোয়ে একো।"

(২১৯) 'ত্রিপুরা' দিগের মধ্যেও এই পূজা প্রচলিত আছে। পূজার সমসাময়িক কালে 'এক দিবা দুই রাত্রি (পার্বত্র) ত্রিপুরাবাসিগণকে গৃহে আবদ্ধ থাকিতে হয়। এমন কি নৃপতিও গৃহের বাহির হইলে চতুর্দশ দেবতার প্রধান পূজক চন্তাই তাঁহার অর্থদন্ড করিয়া থাকেন।' (রাজমালা-উপঃ ২৮ পৃষ্ঠা)

(২২০) সত্যপীরের জীবনীবিষয়ক নানা জনশ্রুতি আছে। তন্মধ্যে অধিকাংশের মতে — মনসুর হালক নামধেয় জনৈক বোগদাদ্ নগরবাসী সর্বদা 'আমি সত্য' 'আমি সত্য' বলিতেন। তাঁহার এই ঈশ্বরের প্রতি অবজ্ঞাসূচক বাক্যে, কতিপয় গোঁড়া ঈশ্বর-নিবাসী কর্তৃক অবশেষে তিনি নিহত হন। কিন্তু তখন তাঁহার রক্ত হইতেও সেই বাক্য উচ্চারিত হইতেছিল। এই কারণে তদীয় দেহ সম্পূর্ণরূপে ধংস করিবার মানসে সম্পূর্ণ জ্বালাইয়া ফেলা হয়। কিন্তু সেই চিতাভস্ম হইতেও ধবনি উত্থিত হইতেছিল, 'আমি সত্য' 'আমি সত্য' ইত্যাদি। কবি রামেশ্বর সত্যপীরের উর্দু বক্তৃতা দিয়াছেন। তাহার দুই পংক্তি যথা ঃ-

"জওত সত্যপীর মেরা জওত সত্যপীর।
তেরা দুঃখ দূর করত ও হাম ফকীর।।"

(২২১) কবিবর ভারতচন্দ্র রায় গুণাকরের 'সত্যপীরের কথা।'

ক্রমে ইহা চাক্‌মাসমাজেও ছড়াইয়া পড়িয়াছে। শনি মঙ্গলবার কোন কোন স্থলে বা বারনির্বিশেষে পাঁচপোয়া চাউলের আটা, দধি, দুগ্ধ, ঘৃত, কলা প্রভৃতি উপচারের সহিত পূজা স্থাপন করা হয়। অনন্তর প্রতিবেশীগণ উপস্থিত হইলে সকলে সভক্তি প্রণিপাত করে এবং উপচার রাশি একত্রে মাখিয়া সিন্নি প্রস্তুত করিয়া থাকে ইহাই সত্যপীরের প্রসাদ — গ্রহণে যাবতীয় আপদ বিপদ দূরীভূত হয়। কোন বিশেষ কারণে প্রসাদ ভক্ষণে কাহারও নিষেধ থাকিলে, মস্তকে স্পর্শ করিয়া রাখে।

ধর্মকাম — ইহার অন্য নাম 'জাদিপূজা'। বিজন অরণ্য-মধ্যে পূজার স্থান নির্দিষ্ট করা হয়। নিদিষ্ট দিনে ভিন্ন ঘরে মুখবদ্ধ পূর্বক ভাত পাক করিয়া তথায় লইয়া যায়। বাড়ী হইতে বাহির হইবার পূর্বে 'ঠাকুর' তদভাবে 'রড়ী' বা 'লোথক' 'আগর তারা' পাঠ করেন। অনন্তর পূজা স্থানে পাত্রোপরি একটি অন্নপিন্ডকে মোচাগ্র আকারে বসাইয়া সূচাগ্র ভাগে অপর একটি ক্ষুদ্রতম পিন্ড স্থাপন করা হয় এবং চারিপার্শ্বে কলা, ইক্ষু, বাতাসা, মিষ্টান্ন, ব্যঞ্জন এবং পিষ্টক প্রভৃতি নানা উপচাররাশি সাজাইয়া দিয়া থাকে। সংস্কার আছে, যদি কোনরূপে ক্ষুদ্রতর পিন্ডটিস্খলিত হয়, তাহা হইলে ক্রিয়াকর্তা নিশ্চয়ই অচিরে পঞ্চত্বপ্রাপ্ত হইবে। সে যাহা হউক, পিন্ড সংস্থাপনের পর, বংশদন্ড যোগে ৩/৪ খানি বস্ত্র(২২২) তাহার চতুস্পার্শ্বে ধবজা দেওযা হয়। তখন সস্ত্রীক ক্রিয়া কর্তা ও নবাগত সকলে সভক্তি প্রণিপাত করিয়া উঠিলে, পুরোহিত (ভিক্ষু, রড়ী বা লোথক) 'দাসাপারামি তারা' পাঠ আরম্ভ করেন এবং ক্রিয়াকর্তা ও তৎপরিবাবস্থ সকলে চতুর্দ্দিকে প্রদক্ষিণ করিতে থাকে। এই শাস্ত্র পাঠ প্রভাবে নাকি সেই অন্নপিন্ড হইতে বাষ্প নির্গমন আরম্ভ হয়। অতঃপর ১৪টিকুক্কুট, একটি শূকর এবং একটি শূকরী বলিপ্রদান করে। তাহার কিয়ৎ পরে দৈব প্রেরিত একটি ঊর্ণনাভ আসিয়া অন্নপিন্ডের চতুপার্শ্বে জাল বিস্তার করিয়া থাকে। এই মাকড়সা না আসিলে পূজাও সিদ্ধ হয় না। অপরতঃ যদি ঊর্ণনাভ পুরোহিতের পদাঙ্গুষ্ঠে সূতা জড়ায়, তবে তাঁহার আয়ুশেষ জানিবে। এইরূপে পূজা সমাপ্ত। পরে বাড়ীতে প্রত্যাগমন করিয়া ঠাকুর, রড়ী ও লোথকদিগের ভোজন হইয়া গেলে প্রধান পুরোহিত 'সাহসফুলু তারা' পাঠ করতঃ ক্রিয়া সাঙ্গ করেন।

হাজার বাত্তি — ভাল কথায় সহস্র প্রদীপ। হিন্দুদিগের দীপান্বিতা ও এই 'হাজার বাতি'তে বহুল সাদৃশ্য আছে, দূর হইতে দেখিলে এক বলিয়াই মনে আসে বস্তুতঃ ক্রিয়াস্থলের গঠনপ্রণালী সম্পূর্ণই বিচিত্র! বাঁশ ও বাখারী দ্বারা এমন কারুকার্য প্রকাশ করা হয় যে, দেখিলে বিস্ময় লাগে। এরূপে সরল অথচ সুন্দর বাস্তবিকই প্রশংসাব যোগ্য। চারিদিকে চারখানি সুগঠিত দ্বার। ভিতরে চারিকোণায় এবং মধ্যস্থলে মঞ্চসংবলিত পাঁচটি ক্ষুদ্র ক্ষুদ্র গুম্বুজ তথাযও প্রদীপ স্থাপনের বিশেষ বন্দোবস্ত থাকে। এতদ্ভিন্ন চতুস্পাশ্বতী বেষ্টনে কদলীবৃক্ষ এবং সারি সারি

---

(২২২) এই বস্ত্র প্রস্তুত প্রক্রিয়াও বিধিবদ্ধ আছে। একবার মাত্র বিবাহিতা স্ত্রীলোককে মুখবদ্ধ করিয়া ইহা নির্মাণ করিতে হয়।

বাতি সুসজ্জিত হয়। ধজাদন্ডেও বাতি প্রদানের ব্যবস্থা আছে। সন্ধ্যাসমাগম মাত্রই ক্রিয়াস্থল উজ্জ্বলিত হইয়া উঠে। বাতি সংখ্যা কেবল হাজার নহে, সহজে গুণিয়া লইবার সাধ্য থাকে না।

সর্বপ্রথমে একখানি "টাঙ্গেন" উৎকৃষ্ট হয়। তদনন্তর অনুষ্ঠাতা সহধর্মিণী এবং নিমন্ত্রিত আত্মীয় স্বজনাদির সহিত সাতবার ক্রিয়াস্থল প্রদক্ষিণ করিয়া পশ্চিম দ্বার সমীপে পূর্বমুখী হইয়া কৃতাঞ্জলিপুটে বসিয়া যায়। স্ত্রীলোকদিগের মাথায় 'খবং', আর পুরুষেরা গলবস্ত্র; পরন্তু সকলেই ভূমিতলে জানু পাতিয়া উপবিষ্ট। উৎসর্গকালে ক্রিয়াস্থল ও সমবেত সকলকে বেষ্টন করিয়া সাতগুণ সূতা দেওয়া হয়। ইহাদের বিশ্বাসমতে যাহারা এই সূত্রলহরীর বাহিরে থাকে, ক্রিয়া প্রাঙ্গণে উপস্থিত হইলেও তাহারা কোন ফলভোগী হইবে না। পশ্চিমদ্বারের পার্শ্বে একটি গর্ত করিয়া জলপূর্ণ করতঃ ক্ষুদ্রতম সংস্করণে সরোবর গঠিত করে। "ঠাকুর" বা "রড়ী" তন্ত্রীরে দন্ডায়মান হইয়া সম্মুখে তালবৃন্ত ধারণ পূর্বক[২২৩] মন্ত্র ও "তারা" পাঠ আরম্ভ করেন। উৎসর্গ সম্পাদিত হইলে কর্তা এবং তদীয় গৃহিনী উক্ত সরোবরে যথাসাধ্য দক্ষিণা প্রক্ষেপ করে। তখন উপস্থিত অপরাপর সকলেও স্ব স্ব ভক্তি ও সামর্থানুরূপ দক্ষিণা তাহাতে দিয়া থাকে।

থামিং টং — বার্মিজ ভাষায় — "থামিং" অর্থ অন্ন, "টং" অর্থ পর্বত অর্থাৎ অন্নপর্বত কেহ কেহ ইহাকে বিশুদ্ধ বাংলাতে 'অন্নমেরু' ও বলিয়া থাকে। বস্তুতঃ 'থামিং টং" নাম দেখিয়াই বুঝা যায় যে, ইহা ব্রহ্মবাসীদের হইতে অনুকৃত। হরিদ্রা মিশ্রিত অন্নদ্বারা চতুষ্কোণোকারে কেহ সপ্তস্তর কেহ বা পঞ্চস্তরে পর্বত সাজাইয়া সর্বোপরি একটি অন্নশৃঙ্গে স্থাপন করে। তাহা ছাড়া প্রত্যেক কোণায়ও ক্ষুদ্র ক্ষুদ্র অন্নশৈল স্থাপিত হয়। এবং তৎসঙ্গে ঘৃত, চিনি, সিন্দুর, চন্দন, পান, সুপারি, পেপে, নারিকেল, প্রভৃতি নানা উপচার দিয়া থাকে। এই অন্নমেরু "ঠাকুর" এবং "রড়ীদিগকে" উৎসর্গ করা হয়, এবং সঙ্গে বিশিষ্ট ভোজও চলিয়া থাকে। কোন কোন পরিবারে এককালে দুইটি "থামিং টং" উৎসৃষ্ট হয়। তন্মধ্যে এক "থামিং টং" এর ভাতগুলিতে হলুদ মিশাইয়া দেওয়া হইয়া থাকে। পরন্তু আশ্চর্যের বিষয় এই যে, দশ পনর দিনেও "থামিং টং" এর উৎসৃষ্ট অন্ন শৃগাল-কুকুরে পর্যন্ত স্পর্শ করে না। আশ্বিনের পূর্ণিমা অর্থাৎ 'ওয়াগ্যা'ই 'থামিং টং" উৎসর্গের প্রকৃষ্ট সময়। এতদ্ভিন্ন বিষ্ণু এবং বৈশাখ ও মাঘী পূর্ণিমায়ও ইহা অনুষ্ঠিত হইয়া থাকে।

**চক্রব্যূহ** — ইহাও বৌদ্ধব্রত। বেড়াদ্বারা বিরাট ব্যূহ গঠিত হয়, তাহাতে দুইটি মাত্র দ্বার রাখা হয়। দর্শক প্রবেশ করিলে সহজে পথ খুঁজিয়া বাহির করিতে পারে না; দিশাহারা হইয়া ঘুরিতে ঘুরিতে ক্লান্ত হইয়া পড়ে। শুভদিনে বিশেষতঃ বৈশাখ, আষাঢ় বা আশ্বিনের পূর্ণিমায়

(২২৩) বৌদ্ধমতানুসারে যাহাতে স্ত্রীলোকের মুখদর্শন না ঘটে, তজ্জন্য ভিক্ষু বা শ্রমণগণ সম্মুখে তালবৃন্ত ধরিবার রীতি প্রচলিত আছে।

"রড়ী" "ঠাকুর" প্রভৃতিকে দান-দক্ষিণাদি দিয়া এই ব্যূহ উৎসৃষ্ট হয়। এই সঙ্গে ছাদং—ফারেক শ্রবণ এবং ভোজাদিও চলিয়া থাকে। মধ্যস্থলে একখানি মঞ্চ করে, তাহাতে রড়ী প্রভৃতি উপবেশন করেন;আর সকলে ব্যূহভ্রবণ ছলে তাঁহাদিগকে প্রদক্ষিণ করিয়া পুণ্যোপার্জন করে। পরন্তু তাহাদের এই প্রদক্ষিণও অনেকটা "মহামুনি মন্দির" পদক্ষিণের ন্যায়। অপূর্ব কুইধবনি সহকারে বিভ্রমবিহ্বল নৃত্য আগন্তুকের পক্ষে অতিশয় আমোদপ্রদ। বিগত ২৪শে জানুয়ারী যখন "পূর্ববঙ্গ ও আসামে"র লেপ্টেনান্ট গভর্ণর বাহাদুর রাঙামাটিতে শুভাগমন করেন, তখন তিনিও এই দৃশ্য দেখিয়া অতীব বিমুগ্ধ হইয়াছিলেন।

**টাঙ্গোনোৎসর্গ** — "টাঙ্গোন" অর্থ ধজা। টাঙ্গাইয়া দেওয়া হয় বলিয়াই ধজা নামান্তরে "টাঙ্গোন" আখ্যা পাইয়াছে। সোয়া কি দেড়হাত পরিমিত পরিসর বিশিষ্ট ১০/১২ হাত দীর্ঘ নূতন ধবলবস্ত্রে নানা ফুল 'লতা' কাটিয়া এক প্রান্তে বাঁশের 'চ্যাচাড়ী' নির্মিত ত্রিভুজাকৃতি একখানি "চ্যাঁজ" বদ্ধ করত অপর প্রান্ত একটি সুদীর্ঘ বাঁশে ঝুলাইয়া দেয়। কথিত আছে, এই ধজার বাতাসে যত ধূলিকণা স্থানান্তরিত হয়, প্রতিষ্ঠাতার তত বৎসর স্বর্গবাস ঘটে। পূজাস্পদগণের সাপ্তাহিক শ্রাদ্ধে, বিষ্ণু, ওয়াছু প্রভৃতি পর্বে এবং পিন্ডোৎসর্গ, হাজার বাতি, থামিং টং, চক্রব্যূহ ইত্যাদি অনুষ্ঠান উপলক্ষে উক্ত 'টাঙ্গোন' উৎসর্গীকৃত হয়। উৎসর্গকালে 'রড়ী', 'ঠাকুর' প্রভৃতিকে পরিপাটি ভোজন এবং দক্ষিণা দান আবশ্যক। আবার একপ্রকারের "ফুল টাঙ্গোন" প্রতিষ্ঠিত হয়, তাহা যুবকদের ক্রীড়া বিশেষ মাত্র, ধর্মের সঙ্গে কোন সম্বন্ধ নাই। ইহাতে কাপড়ের পরিবর্তে কেবলই পুষ্প মাল্য গ্রথিত হয়; দূর হইতে দেখিতে বড়ই মনোরম দেখায়।

এতদ্ভিন্ন গাভীদান ও 'পারঘাটার' শুল্কমুক্তি ইত্যাদিও ধর্মার্জন-মানসে অনুষ্ঠিত হয়। 'গাভীদান' শব্দেই অনুষ্ঠেয় কর্ম বিশ্লেষিত হইতেছে। শুভদিনে বা কোন ধর্মানুষ্ঠান উপলক্ষে

গাভীদান ও ঘাটছাড়া

"ঠাকুর" কি "রড়ীকে" দক্ষিণাদির সহিত পয়স্বতী গাভী সম্প্রদান করা হয়। আর পাপমুক্তির কামনাতেই "ঘাটছাড়া" অর্থাৎ কোন নির্দিষ্ট সময়ের জন্য 'পারঘাটা'র শুল্ক বিমুক্ত করিয়া দেওয়া হইয়া থাকে। অবশ্য তন্নিমিত্ত 'পাটনী'কে পূর্বে দাবী অনুরূপ প্রাপ্য দিয়া বন্দোবস্ত করিয়া লওয়া প্রয়োজন।

এই সমুদয় ব্যতিরেকে চাক্‌মাসম্প্রদায়ে আরও অনেক ক্রিয়ানুষ্ঠান আছে, তৎসমুদয় পারিবারিক কার্যে বা রোগ কি বিপদমুক্তি কারণে করা হইয়া থাকে। ধর্মের সহিত কোন সম্বন্ধ নাই বলিয়া তৎসমস্ত এখানে উল্লিখিত হইল না, যথাস্থানে তাহার বিস্তৃত আলোচনা করা হইতেছে।

## অষ্টম পরিচ্ছেদ

## সমাজ-বিধি এবং স্ত্রী-আচার

ধর্মের শাসন ছাড়াও সমাজের এমন কতকগুলি বাঁধাবাধি নিয়ম থাকে, দেশ-কাল-পাত্র ভেদে সমাজরক্ষার নিমিত্ত যাহা নিতান্তই প্রয়োজনীয়। তৎসমুদয়কে দশকর্মাদির অন্তর্ভুক্ত করা যায় না বটে, তথাপি অবশ্য প্রতিপাল্য জ্ঞানে সকলকেই তত্তৎসমাজের বিধিব্যবস্থাগুলি অবনত মস্তকে স্বীকার করিয়া চলিতে হয়। যে সমাজে তাদৃশ বন্ধন নাই, তাহা কখনই সমাজ-পদবাচ্য হইতে পারে না। সেই সমুদয় বন্ধন শিথিল হইয়া পড়িলে, সমাজ নিশ্চয় ধংসাভিমুখে অগ্রসর হইতে থাকে। সুতরাং সমাজের বিধিব্যবস্থাগুলির মস্তকে যাহারা পদাঘাত করিতে চাহে, তাহারা যে কেবল সমাজদ্রোহী তাহা নহে, সমস্ত জাতির অধঃপতনের মূলেও তাহারা ন্যায়তঃ দায়ী। আবার যে সকল ব্যক্তি সমাজ বিশেষের ব্যবস্থিত রীতিনীতির প্রতি সমালোচনার কশাঘাত প্রয়োগ করেন, পৃথিবীতে তাহাদের তুল্য অপর কোন নীচমনা জীবের অস্তিত্ব আছে কিনা সন্দেহ। স্বয়ং যাহা করিতেছি তাহাই সত্য, তদ্ভিন্ন সমুদয় মিথ্যা, ইত্যকার ধারণা মনে কখনই আসিতে দেওয়া উচিত নহে।

সাধারণ চাক্‌মাদিগের মধ্যেও যোড়হস্তে অভিবাদনের রীতি প্রচলিত আছে, কিন্তু তৎসঙ্গে তাহারা "সালাম" কথাটিও উচ্চারণ করিয়া থাকে। যতদূর বুঝা যায়, ইহা মুসলমান সংসর্গেরই অপ্রতিবিধেয় পরিণতি। এস্থলে চাক্‌মাসমাজের হুকা আদানপ্রদানে নমস্কারের কথাও বিশেষ উল্লেখযোগ্য। তজ্জন্যও মুসলমান সমাজের নিকট ঋণী বলিয়া বোধহয়। পরন্তু ইহাদের সম্বোধন মাধুর্যে হৃদয়ে অনির্বচনীয় আনন্দলাভ হইয়া থাকে। অপর বয়োজ্যেষ্ঠ ও সম্মানিত স্থলে ঠাকুর দাদা সম্বন্ধ বুঝাইতে আযু (আর্য্য), পিতৃব্য সম্পর্কে "খুরা" (খুড়া) বড় ভাই সম্পর্কে "ডাঙ্গু" (দাদা) বয়ঃকনিষ্ঠ যুবক 'গাভুর'[(২২৪)] এবং শিশুকে 'চিকর্ণ' (খোকা) বলিয়া আহ্বান করা হয়। বিশেষতঃ 'ডাঙ্গু' কথাটি এত অধিক পরিমাণে প্রচলিত যে, বাঙ্গালীগণও ইহাদিগকে সাধারণ সম্বোধনে 'ডাঙ্গু' বলিয়া থাকে। এই সকল ছাড়া ইহাদের সমাজে অতিথি অভ্যাগত সেবা সবিশেষ উল্লেখযোগ্য। ঘরে অভ্যাগত উপস্থিত হইবামাত্র প্রথমে পাদপ্রক্ষালনের উদ্যোগ হয়। তজ্জন্য 'সাঁকো' সন্নিধানে ইজরোপরি কলসী পূর্ণ জল এবং একটি ঘটী কি মেটে "কোত্তি" রক্ষিত থাকে। অতঃপর পান তামাকাদি এবং যদি বিশেষরূপে জানা থাকে যে আগন্তুক পানেও অভ্যস্ত, তাহা হইলে এই সঙ্গে নানাবিধ মদ্যও প্রদত্ত হয়। বিবাহাদি শুভকর্মের নিমন্ত্রণকালে — পান, সুপারি, লবঙ্গ প্রভৃতি উপঢৌকন দিয়া থাকে। অধুনা কোন কোন স্থলে এ সকলের পরিবর্তে পরিবার প্রতি এক একটি পয়সা দ্বারা 'মানাইয়া' নিমন্ত্রণ করিতে দেখা যায়। নিমন্ত্রণে বংশ ও মর্যাদা বিশেষেই বসিবার স্থল নির্বাচিত

শিষ্টাচার

(২২৪) পূর্ববঙ্গের অধিকাংশ স্থলে অদ্যাপি "গাভুর" শব্দটি যুবক বা বলশালী, কোথায় বা মজুর অর্থে ব্যবহৃত হইয়া থাকে।

হইয়া থাকে। অন্যপক্ষে সম্পর্কের সম্মানও গণনা করা হয়। সমশ্রেণীর দুই তিন জন মিলিয়া একত্রে আহার করিতেও ইহারা কিছুমাত্র সঙ্কুচিত হয় না। বিশেষতঃ 'চিকণ' গুলি বয়োজ্যেষ্ঠের সহিত খাইতে কোন আপত্তিই হইতে পারে না। অধিক কি, দম্পতির একত্র ভোজনও সাধারণ পরিবারে বিরল নহে। কিন্তু স্ত্রীলোকেরা প্রায় স্বামীর পূর্বে খায় না। তবে কিনা যখন তাহাদিগকে কার্যে বাহির হইতে হয়, অথচ স্বামী ঘরে থাকে না, তখন তাহারা বাধ্য হইয়া অভুক্ত স্বামীকে ফেলিয়া খায় বটে, কিন্তু পূর্বে স্বামীর নিমিত্ত অন্নব্যঞ্জনাদি লইয়া 'মোচা' (পুটুলী) বাঁধিয়া রাখে। ভক্ষ্যদ্রব্যের প্রতি ইহাদের একটি বিশেষ সাবধানতা দেখা যায় যে, বিড়ালের মুখস্পর্শ ঘটিলে তাহা বিষবৎ পরিবর্জন করে।

ভোজন প্রথা

কেশ ভূষণে ইহারা নিতান্ত অসৌভাগ্য হইলেও চুলের প্রতি ইহাদের বিশেষ যত্ন দেখা যায়। অনেক পুরুষ বিশেষতঃ অবিবাহিত যুবকেরা চুল রক্ষা করে[২২৫]; অবশ্য শিক্ষিতাগণ এই ব্যবস্থাধীন নহে। ভূমিষ্ঠ হইবার পর সন্তান মাত্রেরই চুল ফেলিয়া দিবার বিধি আছে বটে, কিন্তু মৃতবৎসা নারীর স্বস্ত্যয়নাদি করিবার পর যে পুত্র জন্মগ্রহণ করে, তাহার চুল একগুচ্ছ কোন দেবতার উদ্দেশে রাখিয়া দেওয়া হয়। পরে পুত্র বয়স্ক হইলে উদ্দিষ্ট দেবতার মানৎ দান করিয়া সেই চুল ফেলিয়া দেয়। এতদ্ভিন্ন পিতা মাতার মৃত্যুতে 'হাড় ভাসাইবার' পরে মস্তক মুন্ডনের ব্যবস্থা আছে। ইহাদের মহিলাগণ চুল পেছন দিকেই আঁচড়ায়। সিঁতি কাটে না সত্য, কিন্তু পশ্চাদ্দিকে খোঁপা বাঁধিয়া থাকে এবং বালিকারা তাহা মনোহর বনফুলে সুভূষিত করে। বস্তুতঃ জানিনা কেন, সকল দেশে সকল সম্প্রদায়েই কেশের প্রতি কামিনীদিগের আদর রহিয়াছে। চাক্‌মা সম্প্রদায়ে সুদীর্ঘ কেশ রাশি মন্ডিত কি স্ত্রী কি পুরুষ কেহই, চুল ভিজিবার ভয়ে ডুব দিয়া স্নান করে না; ছয় সাত দিন অন্তর সুবিধা মত সময়ে ক্ষারক ভস্ম বা লতা বিশেষের নির্যাস দ্বারা চুল পরিস্কার করিয়া লয়।

চুলে যত্ন

ইহাদের চুম্বন-প্রথায়ও অভিনবত্ব আছে। অধরে অধর মিশাইয়া শীৎকৃতির পরিবর্তে গন্ডস্থলে মুখ স্পর্শ করিয়া জোরে নিশ্বাস গ্রহণ করে। ইহা কতক পরিমাণে আমাদের শিরোঘ্রানের অনুকৃতি হইবে।

চুম্বন বিধি

পার্বতীয় জাতির অনূঢ় যুবকগণ রাত্রিকালে প্রায়ই বাড়ীতে থাকে না; গ্রামের সকলে মিলিয়া "ক্যং" বা অপর কোন গৃহে রজনী যাপন করে। তাহাতে সেখানে তাহাদের যথেচ্ছ আমোদ-প্রমোদ করিবার সুবিধা ঘটে। তাহাদিগের মধ্যে একজন দলপতি থাকে; দলের সকলেই তদীয় আদেশ পালনে বাধ্য। পরন্তু দলভুক্ত দিগের চরিত্র রক্ষার নিমিত্তও তাহার দায়িত্ব থাকে, তজ্জন্য সে সকলেরই চরিত্রের উপর সুতীক্ষ্ন নজর রাখে। মিঃ হান্টারের লেখায় দেখা যায়,

(২২৫) পুরুষদিগের চুল রক্ষা পুরাকালেও বিরল ছিল না —
"পলায় রামের সৈন্য নাহি বাঁধে কেশ" -- কৃত্তিবাস।
"পরম সুন্দর লখাইর দীর্ঘ মাথার চুল" বিজয় গুপ্ত।

সাঁওতাল দিগের মধ্যেও এতাদৃশী ব্যবস্থা প্রচলিত আছে। ছোটনাগপুরের কোলদিগের বর্ণনাতেও কর্ণেল ডেল্টন লিখিয়া গিয়াছেন, "প্রতি গ্রামেই অবিবাহিত যুবকদিগের রাত্রিবাসের নিমিত্ত এক স্বতন্ত্র গৃহ থাকে। তাহার সম্মুখে বিস্তীর্ণ খোলা জায়গা রাখা হয়; সেখানে তাহারা নানাবিধ ক্রীড়া করিয়া থাকে। দলের বয়োজ্যেষ্ঠ যুবকগণ কনিষ্ঠদিগের উপর আধিপত্য করে।" অত্রত্য টংচঙ্গ্যা অর্থাৎ দৈংনাক সম্প্রদায়েও ঈদৃশী প্রথা সাধারণ, কিন্তু চাক্‌মাদিগের মধ্য হইতে ইহা ক্রমে বিলুপ্ত হইয়া আসিতেছে। রাত্রিতে "আদমের" অবিবাহিত যুবকদল "ক্যং" বা কোন নির্দিষ্ট গৃহে থাকে বটে, কিন্তু কোন দলপতির ব্যবস্থা এক্ষণে আর নাই।

অনূঢ় সমিতি

Annals of Rural Bengal, P-217

নিম্নশ্রেণীর মধ্যে স্বজাতীয় অবিবাহিত স্ত্রী-পুরুষের অবাধ-মিলনে প্রায় কেহই হস্তক্ষেপ করে না। পিতা মাতা বা অপরাপর অভিভাবকগণ তাহাদের আমোদ-প্রমোদে বাধা দান অসঙ্গ ত মনে করে এবং তাহা 'গাভুর মিলার বিযুতি" অর্থাৎ যুবক যুবতীর আমোদ জ্ঞানে নিজেরা সরিয়া যায়। কোন কোন অভিভাবককে ইহাও বলিতে শুনিয়াছি "বয়সের সময় আমোদ আহ্লাদ করিবে তাহাতে আপত্তি কি? কোন কোন কন্যার পিতা এবংবিধ সংমিলনে প্রশ্রয় দিয়া দুহিতার পাণিপ্রর্থী যুবকগণকে খাটাইয়া লয়। একবার জনৈক শিক্ষক কোন বালককে এরূপ অবৈধ সঙ্গমের নিমিত্ত শাস্তি দিয়াছিলেন। তাহাতে বালিকার অন্যতম অভিভাবক অতিশয় দুঃখের সহিত বলিয়াছিলেন "মাষ্টারবাবু, শুনিলাম আপনি নাকি— কে শাস্তি দিয়াছেন, কিন্তু দেখুন — সে এমন অন্যায় কাজ তো কিছুই করে নাই।" তখন শিক্ষক মহাশয় গতিক বুঝিয়া বলিতে বাধ্য হইয়াছিলেন, "কাজ অবশ্য অন্যায় না হইলেও তাহাদের বয়সোচিত হয় নাই।" সত্য বলিতে কি, এই শ্রেণীতে বিবাহের পূর্বে অনেক যুবতীরই এক বা ততোধিক প্রণয়ী থাকে এবং অধিকাংশ স্থলে এই ঘনিষ্ঠতা হইতেই বিবাহ ঘটিয়া যায়। কিন্তু বিবাহের পর আর কাহারও চরিত্র দোষ শুনা যায় না; এবং ইহাও বিশেষ প্রশংসার কথা, বিজাতীয়ের সহিত উপগতা চাক্‌মা রমণী এত বিরল যে নাই ধরিয়া লওয়া যায়। সহস্র প্রলোভনেও নাকি তাহারা বিজাতীয়ের প্রার্থনা ঘৃণার সহিত উপেক্ষা করে, ইহাও কম প্রশংসনীয় নহে!

অবাধ মিলন

স্বজাতীয় হইয়াও যুবতীর অনিচ্ছা সত্বে যদি কেহ তাহাকে লইয়া পলায়ন করে, তবে সেই উচ্ছৃঙ্খল যুবকের ৬০ টাকা পর্যন্ত অর্থদন্ড হইতে পারে। এতদতিরিক্ত যুবতীর পিতৃগ্রামবাসী ছেলেদের হইতে 'উত্তম-মধ্যম' 'অর্দ্ধচন্দ্র' প্রভৃতি 'উপরি' লাভও আছে। আর কোন ব্যক্তি সম্মতি সহকারেও অন্যের বিবাহিতা পত্নী লইয়া পলায়ন করিলে, তাহাকে ৪০ টাকা হইতে ৫০ টাকা পর্যন্ত জরিমানা এবং প্রণয়িনীর মূল্য স্বরূপ তৎ-স্বামীকে তাহার বিবাহকালীন যাবতীয় ব্যয় দিতে হয়; অবশ্য সঙ্গে সঙ্গে প্রণয়িনীর উপর খাস দখলের অধিকারও লাভ করে। জেঠী, খুড়ী প্রভৃতি কতিপয় নিকটতম সম্পর্কের মধ্যে, অবৈধ

ব্যভিচারে দন্ড

"আলু পাতা তালু রে
কুচ্ছ্যাল পাতা লং[৪৭৩],
যুবানালৈ যুবনি ন এচ্ছ্যলং।
ম্যাজাক্ ছ-গুণে[৪৭৪] ঘুঁৎ খাঁ গরতন্দে,
নয়ন ঘর ভিদিয়ে[৪৭৫] ভালুক কেশ,
এসয়ে বাপমা চলয়ে দেশ।" ৫।

(আবার ক্রন্দনের সান্ত্বনায় —)

"এ কূলে কলাগাছ, ওকূলে ছরা,
পরণ্যো বাবা[৪৭৬] ন কানিজ্[৪৭৭] ভাঙির গলা।"৬।
বাবা বুর্য্যা ন কানিজ তুই,
বাঙালে[৪৭৮] কলা মলা আন্নে
লৈ দিম্বে[৪৭৯] মুই।"৭।

"দারু[৪৮০] তুলি জারী ফুল[৪৮১],
ন কানিজ্ বাবুধন
রেঙ্গুন স'রথুন[৪৮২] ত-বারে[৪৮৩] আনি দিব নারিকুল[৪৮৪]"।৮।

"হাদৎ লয়ে বাদোল বাঁশ
কুশৎ লয়ে ম্যাং[৪৮৫]
বুর্য্যা বাবা ন কানিজ্ অলি জাগি দ্যাং[৪৮৬]।" ৯।

(ক্রন্দন থামিতেছে না দেখিয়া ভীতিমিশ্রিত স্নেহ —)

"জাদু ঘুম যারে তুই,
পুরাণ কাল্যা[৪৮৭] হস্তী এচ্ছে[৪৮৮]
মাতাই আইয়ম্[৪৮৯] মুই,
জাদু ঘুম যাবে তুই।" ১০।

(৪৭৩) ইক্ষুপাতা লম্বা, (৪৭৪) শাবক সকলে, (৪৭৫) ভেদ করিয়া, (৪৭৬) প্রাণের বাপ্পধন, (৪৭৭) কাঁদেস্ না, (৪৭৮) বাঙ্গালী (ব্যবসায়ীরা), (৪৭৯) লইয়া (ক্রয় করিয়া) দিব, (৪৮০) ঔষধ, (৪৮১) বৈদ্যক-দ্রব্য, (৪৮২) সহর হইতে, (৪৮৩) ভোরবাপরে, (৪৮৪) নারিকেল, (৪৮৫) গুলি, (৪৮৬) ডাকিয়া দিতেছি, (৪৮৭) প্রাচীন কালের, (৪৮৮) আসিয়াছে, (৪৮৯) সাক্ষাৎ করিয়া আসি

"ঘরর পিছে[৪৯০] লাল খাগরা[৪৯১]
মাথার মুথুর্ করে
হাল্যা ঘরের[৪৯২] কাল্যা কুর্ত্তা[৪৯৩]
কেমন কেমন করে।
জাদু ঘুম যারে তুই।" ১১। ইত্যাদি।

আবার কোথায়ও বা চাক্‌মা - ছেলের দল 'বৃষ্টি প্রার্থনা' করিতেছেঃ-

"দেশরে দেবা[৪৯৪] দেরে ঝড়[৪৯৫],
গাজর আসায় আগায়[৪৯৬] পানি গর[৪৯৭]।
কলা কাবি[৪৯৮] গর দে,
মামু[৪৯৯] দেবায় ঝড় দে।।"

এ সব ছাড়া ছেলে-মেয়েদের অর্থহীন "বিহুতি কথা" ও যথেষ্ট। নমুনা যথাঃ-

"পদ্মাবতী চরণে
আমা - বুর্য্যা মরণে,
ধনে তলইবা[৫০০] রাখইয়া[৫০১] নেই;

জোগরা[৫০২] কুম্মোয়া[৫০৩] খেইয়া নেই;
রাজা-পোয়া[৫০৪] মর্য্যন দে[৫০৫] কানাহয়া[৫০৬] নেই;
শণফুল ফুট্যন্‌দে[৫০৭] তোলইয়া[৫০৮] নেই।" ১।
"চল খুৎ খুৎ চল মুঝি[৫০৯],
চল্ কূলা লে[৫১০] বেড়াল্লে[৫১১] মুঝি;
কাপড় চোপড় ভুড়ি[৫১২] বান[৫১৩],
ও' মানিক চাঁন ধদুপ[৫১৪] আন।" ২।
"দিম্ দিম[৫১৫] বিয়ালে[৫১৬],
না ক্কোয়া[৫১৭] নিল শ্যিয়ালে[৫১৮],

(৪৯০) গৃহের পশ্চাতে, (৪৯১) জঙ্গল তৃণ বিশেষ, (৪৯২) চাষার ঘরের, (৪৯৩) কালা কুকুর, (৪৯৪) দেবতা (এখানে আকাশ), (৪৯৫) বৃষ্টি, (৪৯৬) বৃক্ষের অগ্রভাগ পর্য্যন্ত, (৪৯৭) জল কর, (৪৯৮) কাটিয়া, (৪৯৯) মাতুল, (৫০০) ধান শুষ্ক করিবার চ্যাঙ বিশেষ, (৫০১) রক্ষা করিবার। (৫০২) মদ বিশেষ, (৫০৩) মদের কলসী, (৫০৪) রাজ পুত্র, (৫০৫) মরিয়াছে যে, (৫০৬) কাঁদিবার লোক, (৫০৭) ফুটিয়াছে, (৫০৮) তুলিবার লোক, (৫০৯) মায়ের কনিষ্ঠা ভগ্নী, (৫১০) (চাউলাদি ঝাড়িবার) কুলা লইয়া, (৫১১) বেড়াই গিয়া, (৫১২) পুট্‌লী, (৫১৩) বাঁধ, (৫১৪) বাদ্য যন্ত্র বিশেষ, (৫১৫) দিব, (৫১৬) বৈকালে, (৫১৭) নাকটী, (৫১৮) শৃগালে

সে নাক্কোয়া কদক দূর[৫১৯],
বড় গাং কূলর[৫২০] দগিন কূল[৫২১],
দগিন কূলং 'অরা' বাঁশ,
ঘর তুলি[৫২২] দিম্ আগন মাস[৫২৩];
আগন মাসর 'করকড়ি' বেঙ্,
বাবনা[৫২৪] নিল গরুর ঠেং।" ৩।

তেং তেয়রীর "গান" ঃ-

"তেং তেয়রি তেং তেয়রি[৫২৫],
বাড়া বান[৫২৬];
কার্য্যা চোলর[৫২৭] ভাত দ্বিবা[৫২৮] রান[৫২৯]।
রাম্থে রাম্থে[৫৩০] চাম্পাফুল,
চাম্পা মত পড়ে,
দাদা ভুজি[৫৩১] ঘরৎ[৫৩২] নেই
সোনার নাথেঙা[৫৩৩] জ্বলে।

ভুজি যিয়ে[৫৩৪] ভাত চরা[৫৩৫],
দাদা যিয়ে মঘপাড়া;
দাদার মোগর[৫৩৬] দীঘল চুল,
বান্থে বান্থে চাম্পাফুল;
চাম্পাফুলর তলে,
দ্বিবা[৫৩৭] হরিণ লড়ে;
হরিণ নয় চোঙরা[৫৩৮],
চোখর পাতা[৫৩৯] ভোমরা।" ৪।

এই গেল শিশু বা বালককালের কৌতুকলহরী। ইহার সঙ্গে কর্ম্মীদিগের একটি কর্ম্ম-সঙ্গীতের নমুনাও প্রদর্শন করা আবশ্যক বোধ হইতেছে। এই ছড়াটি পাহাড়ী জুমিয়াদের বিশেষতঃ যাহারা "কাট্টন" করে অর্থাৎ কাঠ বা নৌকা কাটে, তাহাদিগের প্রায় নিত্য প্রয়োজনে আইসে। গাছ টানিতে ও তুলিতে সুরলয় যোগে ইহার আবৃত্তিতে বড়ই জোর পাওয়া যায় ইহা একদিকে যেমন উৎসাহ বৃদ্ধি করে, অপর দিকে তেমনই সুরলয়ে সকলেরই বল যুগপৎ নিযন্ত্রিত করিয়া থাকে। সুতরাং এই ছড়ায়

"কাট্টনের ডাক"

(৫১৯) কতদূর, (৫২০) নদীতীরের, (৫২১) দক্ষিণ পাড়, (৫২২) ঘর উঠাইয়া, (৫২৩) অগ্রহায়ণ মাস, (৫২৪) ব্রাহ্মণে, (৫২৫) তেং তেয়রী কীট বিশেষ, (৫২৬) ধানভান, (৫২৭) ছাটা চাউলের, (৫২৮) দুইটী, (৫২৯) রন্ধন কর, (৫৩০) রাঁধিতে রাঁধিতে, (৫৩১) জ্যেষ্ঠ ভ্রাতৃবধূ, (৫৩২) ঘরে, (৫৩৩) কর্ণাভরণ বিশেষ। (৫৩৪) গিয়াছে, (৫৩৫) ভাত চড়াইতে, (৫৩৬) স্ত্রীর, (৫৩৭) দুইটী, (৫৩৮) বড় হরিণ, (৫৩৯) চোখের পাতা।

সহজেই অল্পবলে অধিক কাজ আদায় করা চলে। ইহাতে দলপতি দলের সকলকে সাবধানপূর্ব্বক উত্তেজিত করিয়া "ডাক" বলিতে থাকে, আর তাহারা একযোগে প্রত্যেক ডাকের সঙ্গে সঙ্গে "হেইয়া" "হেইয়া" বলিতে বলিতে বল প্রয়োগ করে। যথা;—

দলপতি — "ধর্‌রে ধর, বাবা সকল, ভাইয়া সকল,
ধর্‌রে দর — জোর করিয়া সমান করিয়া"

| দলপতি | — "মারে মা!" | দলের অপরেরা — | "হেইয়া" |
|---|---|---|---|
| " | তোর পুতে ডাকে শুন্‌ছ না? | " | " |
| " | শুনিয়া পুত করিম্‌ কি ? | " | " |
| " | ধীরে ধীরে চলেছি! | " | " |
| " | চল সুন্দরী হাতের তাড়[৫৪০] | " | " |
| " | জাঙাল বাইয়া[৫৪১] বন্ধুয়া যার | " | " |
| | * * * | | |
| " | লাজপায়লি[৫৪২] বাজারৎ[৫৪৩] ঘর | " | " |
| " | একদিন গম যাই[৫৪৪] দু'দিন জ্বর | " | " |
| " | চল সুন্দরী করি মন | " | " |
| " | আমরা খাইতাম সাউধের[৫৪৫] ধন | " | " |
| " | আল্লার বরে নবির বরে | " | " |
| " | সাতালি পর্ব্বত জক্‌ৎ লড়ে। | " | " |
| " | ডাক শুনাইতে আন্‌লাম্‌ গাভুর | " | " |
| | * * * | | |
| " | আনলাম্‌ গাভুর বাছি বাছি | " | " |
| " | ছিঁড়ি ফেলিদে লোহার কাছি[৫৪৬] | " | " |
| " | লোহার কাছি ন ধরে টান | " | " |
| " | আলঙর কাছি[৫৪৭] পাকাইয়া আন। | " | " |
| " | জোরের জঙ্গী[৫৪৮] | " | " |
| " | মাথায় ভঙ্গী[৫৪৯] | " | " |
| " | ভঙ্গীর লাজে | " | " |
| " | ঘুম না আইসে ফাউঝা বাসে[৫৫০] | " | " |
| " | বীর হনুমান! | " | " |

(৫৪০) হস্তাভরণ বিশেষ, (৫৪১) রাস্তা বাহিয়া, (৫৪২) লজ্জাবতী, (৫৪৩) বাজারে, (৫৪৪) সুস্থ থাকিয়া (৫৪৫) সদাগরের, (৫৪৬) রজ্জু, (৫৪৭) মোটা দড়ী, (৫৪৮) সিপাহী, (৫৪৯) পাগড়ী, (৫৫০) দুর্গন্ধে,

” হনুর বেটা[৫৫১] ভানুর নাম ” ”
” খারু[৫৫২] গড়াইদে[৫৫৩] নাইয়র[৫৫৪] যাম্ ” ”
” খারু বেচি[৫৫৫] লাড়ু খাম্ ” ”
” লাড়ু লইয়া সহরৎ[৫৫৬] যাম্। ” ”
” জোরের কাম, ” ”
” পড়ের[৫৫৭] ঘাম ” ”
” ঘামের ঘুম ” ”
” সুন্দরীর মুখে কে দিল চুম? ” ”
” রস্যার মুখে কে দিল চুম? ” ”
” হায়রে হায়! ” ”
” হায় বোলায়!! ” ”
” গা ঢুলাইয়া হায় বোলায় !!! ” ইত্যাদি।

৪

'হেঁয়ালী' চাক্‌মা সংজ্ঞায় 'বানা'

এ সকল ছড়ায় কৌতুক আছে, উদার আনন্দ আছে, অধিকন্তু ললিত শব্দ বিন্যাসে কতকগুলি খাপছাড়া ভাবও গ্রথিত আছে। ইহাতে ভাবুক বা বুদ্ধিমান পরিতৃপ্ত হইতে পারিবেন কি না, বলা যায় না। যাহা জলের মত গেলা যায়, বুদ্ধিমান সমাজে তাহার আদর কোথায়? বুঝি বুঝি করিয়াও বুঝি না, বুঝিত বুঝাইতে পারি না, — এরূপ না হইলে কি আর ভাব বলা যায়? বস্তুতঃ ভাব হৃদয়ে অনুভব করিবার বিষয়, ভাষায় প্রকাশিত হইতে পরিলে তাহার গৌরব কমিয়াই যায় বটে। তাই বলিতে ছিলাম, ছড়া — 'বুদ্ধিমানের জন্য নহে, উহা নেহাৎ "ছেলে ভুলানো" তবে যে "কাট্টলের ডাক"কেও ছড়ার কৌটায় রাখিয়াছি, সে কেবল কবিত্বের অভাবে। আর যখন বালক-বালিকাদের মস্তিস্ক পরিচালনার ক্ষমতা জন্মে খেল ও কৌতুকের ভিতর দিয়া তাহাদিগেব বুদ্ধিবৃত্তি সতেজ করিতে এক প্রকারেব কবিতা আছে, সে গুলিকে আমরা 'হেঁয়ালি' বলি। চাক্‌মা দিগের প্রচলিত সংজ্ঞা "বা—না।" এই হেঁয়ালী বা "বা—না" তে শব্দ লালিত্য এবং সরল আনন্দোচ্ছ্বাসও আছে, অথচ বুদ্ধি র জটিলতা ও ভাবের বাঁধুনিও রহিয়াছে। কিন্তু হায়! এ গুলি সংরক্ষণের প্রতি শিক্ষিত সমাজের আসক্তি এত সামান্য যে, নাই বলিলেও অত্যুক্তি হয় না। বস্তুতঃ নগণ্য হইলেও এই সমুদয় প্রাচীন টোটকা টুট্‌কো উপেক্ষার জিনিষ নহে।

(৫৫১) বেটা অর্থাৎ পুত্র, কিন্তু ইহাতে ভানুকে হনুর বেটা বলিয়া উক্ত হইয়াছে। এই নিমিত্ত 'ডাক' রচয়িতাকে দোষী করা আমরা সমীচীন বোধ করি না। সম্ভবত নিরক্ষর শাস্ত্রানভিজ্ঞ 'ডাক' কথকেরা ভানুর বেটা হনুকে হনুর বেটা ভানু করিয়া ফেলিয়াছে। (৫৫২) গহনা, (৫৫৩) গড়িয়া দাও, (৫৫৪) বেড়াইতে, (৫৫৫) বিক্রয় করিয়া, (৫৫৬) সহরে, (৫৫৭) পড়িতেছে।

চট্টগ্রামে প্রচলিত অনেক হেঁয়ালী ইহাদিগের মধ্যে গৃহীত হইয়াছে। সেগুলি বাছিয়া ফেলিলেও মূল চাক্‌মা 'বানা'র সংখ্যা কম নহে। পুঁথি বাড়িয়া যাওয়ার ভয়ে এখানে চাক্‌মা-সমাজ প্রচলিত ২৬ টি মাত্র "বানা" রক্ষা করা গেল। জাতীয় প্রত্যেক অঙ্গের পরিচয় প্রদানই আমার বিশেষ লক্ষ্য। —

"উয়রে মালা তলে মালা,
থগ্‌দি থগ্‌দি হাঁদে ভালা"১।

১। উপরেও মালা, নীচেও মালা অর্থাৎ দুই দিকেই শক্ত খোলা, থাকিয়া থাকিয়া হাঁটিতে বেশ — ভাল দেখায়।
উত্তর ঃ কচ্ছপ

"ফল্যাং কাল্যা জীরা,
উদিল ছদরক পা,
ফুদিল মালতি ফুল,
ধর্‌ল্য করঙা" ২।

২। কৃষ্ণজীরা ফেলিলাম, গাঁদা ফুলের গাছ উঠিল, মালতীফুল ফুটিল, কামরাঙা ধরিল।
উত্তর ঃ তিল।

"গাং কূলে কূলে বড়ই গাছ,
লড়ে চড়ে ন পড়ে।" ৩।

৩। নদীর তীরে তীরে কূল গাছ, নড়েচড়ে পড়ে না।
উত্তর ঃ পক্ষ্ম অর্থাৎ চক্ষুলোম।

"দশ ভাইয়ে লড়াই ধরে,
দুই ভাইয়ে মারে"। ৪।

৪। (দশভাইয়ে দৌড়াইয়া ধরে) দুই ভাইয়ে মিলিয়া মারে।
উত্তর ঃ উকুন অন্বেষণ ও মারা।

"পাঁচ ভাইয়ে তুলে
বত্রিশ ভাইয়ে ভিড়ে'
এক ভাইয়ে ঠেলা মারলে
দৈর্য্যামুরৎ পড়ে"। ৫।

৫। পাঁচভাই তুলিয়া ধরে, বত্রিশ ভাই মিলিয়া করে, অন্য এক ভাই ঠেলা মারিলে সমুদ্র গর্ভে পড়ে।
উত্তর ঃ ভাত খাওয়া।

"বাবু সান্যা বজে,
চলা সান্যা বাজে,
বাঘ সান্যা লাফ মারে,
পাত্র সান্যা ডুবে"। ৬।

৬। বাবুর মত বসে, কাঠ বিড়ালের ন্যায় ডাকে, বাঘের মত লাফ দেয়, পাত্র অর্থাৎ আধারের ন্যায় ডুবে।
উত্তর ঃ ভেক্

"ইঁজর-মাদাৎ খের-কুর
মেলি চেলে চাম্পা ফুল"। ৭।

৭। "ইঁজরের" মাথায় খড়ের গাদা খুলিয়া দেখিলে চাঁপা ফুল।
উত্তর ঃ কাঁঠাল

"আগজে ঝিলিমিলি
পাতালে লেজ,
কন্ খাদায় বানাই দিয়ে
কালিকল্‌জ্যায় কেজ্"। ৮।

৮। আকাশে ঝিলমিল করে, পাতালে জে, কোন ইশ্বরে হৃদপিণ্ডে কেশ করিয়া দিয়াছে।
উত্তর ঃ আম।

"কাজালক্কে ভেক্‌ভেক্যা,
পাগিলে সিন্দুর
যে ভাঙিৎ ন পারে,
তে গুত্তি সুদ্দা উন্দুর"। ৯।

"মাথাৎ খড়া, টিকিনিৎ চুল,
দশ ঠেং আগে —
তিন লেঙুর"। ১০।

"একূলে ধুম্‌ধাম
ও কূলে বিয়া,
ভাঙা নারিকুল জোড়া দিয়া"। ১১।

"আট হাত ষোল আঁদু,
মাচমারা যিয়ে সাধু,
চুভুনা খালৎ ফেল্যুং জাল,
মাচ মারতে পরাণ যার"। ১২।

"হেদ নয় ঘোরাও নয়,
ফিরে পাকে পাকে,
সুন্দর পুরুষ নয়,
থাগে ত্রি-লগে।"১৩।

"লোহারে লোহা,
লোহারে ধরল্য ঘুনে
স্বর্গপুরে আগুন লাগ্যে
মারি দিব কনে?" ১৪।

ধরিৎ নপারে, বেতাগী কাঁদা"। ১৫।

"হিলৎ বিলৎ পানি নেই
গাজর আগাৎ কূয়া"। ১৬।

"এক হাত গাচ্ছোয়া
ফুল ফুদে পাঁচ্চোয়া"। ১৭।

"এক পাতায় বুড়া হয়।" ১৮।

৯। কাঁচা সময়ে নরম, পাকিলে সিন্দুর, যে ইহা কি বলিতে না পারে, তাহারা সগোষ্ঠি ইঁদুর।
উত্তর ঃ মেটে পাতিল।

১০। মাথায় খড়া, টিকিতে চুল, দশ পা এবং তিন খানি লেজ আছে।
উত্তর ঃ চিংড়িমাছ

১১। ভাঙা নারিকেল জোড়া দিয়া — এই কূলে ধুম ধাম ঐকুলে বিবাহ।
উত্তর ঃ বন্দুক

১২। আট হাত, ষোল হাঁটু সাধু মাছ মরতে গিয়াছে, শুকনা খালে জাল ফেলিলাম, মাছ মারিতে প্রাণ বাহিরায়।
উত্তর ঃ মাকড়সা

১৩। হাতীও নয়, ঘোড়াও নয়, ঘুরিয়া ঘুরিয়া ফিরে, সুন্দর পুরুষও নহে, অথচ স্ত্রীর সঙ্গে বাস করে।
উত্তর ঃ চরকা

১৪। লৌহরে লৌহ, লৌহকে ঘুনে ধরিল স্বর্গপুরীতে আগুন লাগিয়াছে, কে নিভাইয়া দিবে?
উত্তর ঃ রৌদ্র

১৫। হলদে ফুল, চন্দনের মালা, বেতস কাঁটা প্রযুক্ত ধরিতে পারা যায় না।
উত্তর ঃ মৌচাক

১৬। খাল বিল (কোথায়ও) জল নাই, গাছের আগায় কূয়া।
উত্তর ঃ নারিকেল

১৭। এক হাত লম্বা গাছ, পাঁচটী ফুল ফুটে।
উত্তর ঃ হস্ত

১৮। এক পাতাতেই (গাছ) বুড়া হইয়া থাকে।
উত্তর ঃ ওল।

"বড় কল্‌গৎ সূতা ফুদে"। ১৯।

"খায়দে গুলার বদু নেই"। ২০।

"দুই ভাইয়ে লড়ালড়ি"। ২১।

"আগা কাবিলে গরা মরে।" ২২।

"তগায়, পেলে ন আনে"। ২৩।

"পরাণ নেই, মানুষ গিলে"। ২৪।

"চাল আগে, তলা নেই,
পঁঝা থবার জাগা নেই"। ২৫।

"চালর উয়র শ্যিয়াল ছা,
কিজাক্‌ কিজাক্‌ করে রা"। ২৬।

১৯। বৃহৎ পবর্বত গাত্রে সুতা ফুটে।
উত্তর ঃ তারা

২০। এমন কোন ভয্যফল, যার বোঁটা নাই।
উত্তর ঃ ডিম

২১। দুই ভাই মিলিয়া যুঝাযুঝি করে।
উত্তব ঃ মানুষের হাঁটা

২২। অগ্রভাগ কাটিলে বা বাঁধিয়া রাখিলে গোঁড়াও মরিয়া য'য়
উত্তর ঃ খাল

২৩। তালাস করে, পাইলে আনেনা।।
উত্তর ঃ পথ

২৪। প্রাণ নাই, (অথচ) মানুষ গ্রাস করে।
উত্তর ঃ কোর্ত্তা

২৫। চাল আছে, তলা নাই বোঝা রাখিবার জায়গাও নাই।
উত্তর ঃ ছাতি

২৬। চালের উপর শৃগাল শাবক, কিরকম শব্দ করে।
উত্তর ঃ মেঘ গর্জ্জন

## বিংশ পরিচ্ছেদ

(১) ক্রীড়া, — (২) কৌতুক (— নাচ, বাজীপোড়ান প্রভৃতি)
(৩) বাদ্য ও (৪) সঙ্গীত।

### ১

আধুনিক সভ্যতাবৃদ্ধির সঙ্গে সঙ্গে আমাদের দেশীয় ক্রীড়াগুলি ক্রমেই বিলুপ্ত হইতেছে। তৎপরিবর্তে কেবল যে বিলাসিতার প্রশ্রয় দেওয়া যাইতেছে এমন নহে, তদ্দ্বারা জাতীয় বলবীর্যও যথেষ্টরূপে রক্ষা পাইতেছে না। কারণ, প্রাকৃতিক শক্তির অনুকূলে গতি পরিচালিত করিতে পারিলে যেমন সফলকাম হওয়া যায়; প্রতিকূলাচরণে তেমনি অনিষ্টের সম্ভাবনা! শীতপ্রধান দেশোচিত ক্রীড়াসেবায় আমাদের উপকারের আশা যত, অপকারভীতি ততোধিক। আর দেশীয় ক্রীড়াগুলিতে কাণাকড়িটিও খরচ নাই, অথচ প্রয়োজনীয় ব্যায়াম করা চলে; কিন্তু সভ্যতার চাকচিক্য নাই বলিয়া তৎসমুদায় অধুনাঅবজ্ঞাত হইতেছে! "চট্টগ্রামাদি সভ্যতাবিরল দেশে" অদ্যাপি পল্লীগ্রামের নিভৃত অন্তরালে সেই সব প্রাচীন ক্রীড়া রাজত্ব করিতেছে দেখিয়া, দূর হইতে সেই "সভ্যতা"কে নমস্কার করিতে ইচ্ছা যায়! কিন্তু সমাজ কি আর আমাদের নিষেধে কর্ণপাত করিবে? অনুচীকির্ষু যে আমরা, ফলাফলের প্রতি লক্ষ্য কোথায়? জানি না, ভগবান এই হতভাগ্যদিগের প্রতি কবে কৃপা-কটাক্ষপাত করিবেন।

ক্রীড়া

যাহা হউক এই পার্বতীয়দিগের মধ্যে প্রাচীন ক্রীড়াগুলির যথেষ্ট সম্মান আছে। রাঙামাটিবাসী ছাত্রগণ ব্যতিরেকে কেহই তথাকথিত 'সভ্য খেলা' গুলির আশ্রয় পায় না। সুতরাং অনন্যোপায়েই হউক, তাহাদের উদ্দেশ্য প্রশংসনীয়। চাক্‌মাদের ক্রীড়াগুলির মধ্যে কয়টি আমাদিগের অনুকৃত, কোনটি বা সামান্য রূপান্তরিত এবং কোন কোন "খারা" আবার এখানে আসিয়া সম্পূর্ণ পরিবর্তিত হইয়া গিয়াছে। ক্রীড়াগুলিকে মোটামুটি তিন অংশে বিভক্ত করা যাইতে পারে। প্রথমতঃ শিশুক্রীড়া, — ইহাতে মন ও শরীরের বিশেষ কোন চালনা থাকে না, কেবল অনাবিল আনন্দমাত্র লাভ হয়। বলাধানের সহিত স্ফূর্তির নিমিত্ত বালক এবং কিশোরগণ দ্বিতীয় প্রকারের ক্রীড়াগুলি গ্রহণ করে। বলা বাহুল্য, এইগুলি কিছু শক্তিসাপেক্ষ। পূর্বকালে এ সকল "খারা"য় যুবক এবং প্রৌঢ়ের দলও যোগদান করিত; এখন তাহা লোপ পাইয়াছে। তাহার বিশেষ, কারণ, — সেকালে জীবনযাত্রা এত দুর্বহ ছিল না; কঠোর সাংসারিক চিন্তায় এক্ষণে তাহাদের সে সুখ উৎসন্ন গিয়াছে। ৮। ৯ বৎসরের শিশুসন্তান গুলিতে পর্যন্ত আর সেরূপ বালসুলভ মাধুরিমা খেলিতে দেখা যায় না, যেন

পুরাতনের আদর

সকলেই "অন্নচিন্তাচমৎকারা"! দারুণ ভবিষৎভয়ে কাতর ও সন্ত্রস্ত! তৃতীয় শ্রেণীতে যে সমুদয় ক্রীড়াকে ভুক্ত করা যায়, তাহাতে বুদ্ধি-বৃত্তিই মার্জিত হইয়া থাকে; শরীরের কোন ব্যায়াম হয় না।

শিশুক্রীড়া বহু বধ, তন্মধ্যে কেবল দুইটিমাত্র এস্থলে উল্লেখিত হইতেছে।

যথা ঃ—

(ক) "ইজিবিজি খারা"য় কতিপয় শিশু মণ্ডলাকারে বসে এবং তাহাদের হাতগুলি সন্মুখে বিন্যস্ত করে। দলের সেয়ানা শিশু —

"ইজি — বিজি — কার্‌মা — বিজি —
মইচ্‌ — চরে — ঘোড়া চরে —
সাধু — বইয়ে — কদু — রান —
বার্গি — উত্তান — মনোরাম —
এর্গা — দের্গা — রাজা — বাবু —
কৈয়েদে — শুধা — হাওান — নেজা" —

বলিতে বলিতে প্রত্যেক শব্দের সহিত যথাক্রমে এক একজনের হাত স্পর্শ করিতে থাকে। এইরূপে চক্রাকারে হাত ঘুরাইয়া বিন্যস্ত হস্ত সমুদয় স্পর্শ করিতে করিতে যে হাতে শেষোক্ত "নজা" শব্দটি উচ্চারিত হয়, সেই হাত তখনই উঠাইয়া লওয়া হয়। অনন্তর পুনরায় এবংবিধ প্রক্রিয়ার আবৃত্তি চলিতে থাকে। সর্বশেষে যাহার হাতখানি অবশিষ্ট থাকে, তাহাকেই পরাজিত সাব্যস্ত করা হয়।

(খ) "কভাজাং খারা"য় দুই বা ততোধিক শিশু পরস্পরের হস্তপৃষ্ঠ-চর্মাকর্ষণে ধীরে ধীরে আন্দোলন করিতে করিতে —

"কভাজাং — কভাজাং
মইনর — উয়য়, বা — যাং
এক্যোয়া বদা খোলা গরি খাং"

বলিয়া হঠাৎ প্রত্যেকে স্ব স্ব হস্ত সবলে আকর্ষণ করতঃ করতালুতে আপনাপন মুখ নির্গত শব্দে বাধা দিতে দিতে "আবা" "আবা" করিতে থাকে। ইহাতে কোন জায়পরাজয়ের প্রতিযোগিতা নাই।

দ্বিতীয় শ্রেণীর ক্রীড়া সমুদয়কে আবার দ্বিবিধ পর্যায়ে বিভক্ত করা যায়। তাহার প্রথম পর্যায়ে কেবল সরল অপোগন্ড বালকগণ মাত্র থাকে; দ্বিতীয় পর্যায়ে তাহাদিগহইতেবয়োবৃদ্ধ

দল অর্থাৎ কিশোর-যুবকগণই অধিকাংশরূপে যোগদান করে। বালকের খেলা যেমন ঃ—

(ক) "পলাপলি খারা"। ইহা লুকোচুরি ক্রীড়ারই নামান্তর মাত্র। বালকগণ সমান দুই ভাগে বিভক্ত হইয়া একদল কোন নির্দিষ্ট সীমার মধ্যে স্বেচ্ছানুরূপ সুবিধায় লুকাইয়া থাকে। অপর দলপতি জিজ্ঞাসা করে, — "তোমরা সকলে পলাইয়াছ;এখন আমরা খুঁজিতে পারি?" ইহাতে কোনও উত্তর পাওয়া না গেলে, বুঝিতে হইবে — "মৌনাং সম্মতি লক্ষণং"। তখন তাহারা সোৎসাহে বিরুদ্ধদলকে খুঁজিতে আরম্ভ করে। যদি কাহাকেও তালাস করিয়া না পাওয়া যায়, ধৃত সকলে অন্বেষণকারী দলকে তাঁহার সন্ধান বলিয়া দিলে 'কি হারাইবে' স্বীকার করাইয়া তবে বলিয়া দেয়। পক্ষান্তরে তাহারা এক "পির" হারিয়া যায়।

(খ) "পুৎপুৎ খারা"। ইহা জলক্রীড়া বিশেষ। আনাভি জলে সকলে দাঁড়াইয়া, তাহাদের মধ্যে একজনে সকলেরই সম্মুখে কোন ভাসমান বস্তু খণ্ড ডুবাইয়া আচম্বিতে ছাড়িয়া দেয়। আর সেই মুহূর্ত হইতেই সকলে জলপৃষ্ঠোপবি ঘন ঘন আঘাত করিতে থাকে। ইতিমধ্যে যে ঐ ভাসমান বস্তু হস্তগত করিয়া মস্তকটি জলে ডুবাইতে পারে, সেই জয়ী হয়। কিন্তু সে ডুব দিবার পূর্বে যদি অপরেরা বুঝিতে পারে যে, তাহাদের লক্ষ পদার্থ উহার হস্তগত হইয়াছে, তখন তাহারা শারীরিক বলের প্রতিযোগিতা দেখায়। যাহার সামর্থ অধিক, সে অপর সকল হইতে বস্তুটি বলে গ্রহণপূর্বক মস্তক জলে ডুবাইয়া জয়লাভ করে।

(গ) "বুদ্ধিমান খারা"। ইহাতে একজনকে রাজা করিয়া অপরেরা দুই ভাগ হইয়া যায়। রাজা মধ্যস্থলে এবং তাহারা দূরে দূরে থাকে। পরে একদল ইহাতে একটি বালক আসিয়া রাজার নিকট অতি গোপনে অপরদলের কোন বালকের নামোল্লেখ মাত্র করিয়া যায়। ইহাতে বিরুদ্ধদলের সকলে বিবেচনা করিয়া তাহাদের মধ্য হইতে একজনকে রাজার কাছে পাঠায়। তাহাতে যদি সেই নামোল্লিখিত বালকই আসে, তাহা হইলে রাজা তাহাকে 'মৃত' ঠিক করিয়া নিজের কাছে রাখিয়া দেয়;অন্যথা সে বালক প্রতিযোগী দলের কাহারও নাম বলিয়া যায়, তখন সেই দল হইতে বালক আসে। এইরূপে কোন দলের সকলেই মরিয়া গেলে "একপির" পরাস্ত হয়।

(ঘ) "ঘর চাক বাহির চাক খারা"। সমতল ভূমিতে একটি সুবৃহৎ বৃত্ত অঙ্কিত করিয়া সমবিভক্ত বালকগণের একদল পরিধিমধ্যে এবং অপর দল বাহিরে থাকে। অনন্তর "ঘর চাক্ না বা'র চাক", "বা'র ছাক্" বলিতে "ঘরের দল 'বাহিরের' দলকে এবং 'বাহিরের' দল 'ঘরের' দলকে যথাসাধ্য বল প্রয়োগ টানিয়া আনিয়া স্ব স্ব দল পুষ্টির চেষ্টা করে। যদি কোন দলের সকলকেই সীমাতিক্রম করাইতে পারা যায়, তখন অপর দলের বালকেরা সানন্দে উঠে — "এক পির"।

(ঙ) "পতি খারা"। ইহাতেও সুবৃহৎ বৃত্তের ভিতরে এবং বাহিরে বালকগণ দুই দলে বিভক্ত হইয়া থাকে। পরে 'ডু ডু খেলা'র ন্যায় দুই পক্ষ হইতে, পর্য্যায়ক্রমে এক একজন "পত্তি"...." রবে নিশ্বাস লইয়া সীমার বহির্ভূত অপর দলকে আহ্বান করিয়া আসে। যদি বিপক্ষীয়েরা আহ্বানকারীকে আবদ্ধ করিতে পারে, কিম্বা তাহার নিশ্বাস ফুরাইয়া গেলে মাত্র ছুঁইয়া দিতে সমর্থ হয়, তবে সে মরিয়া যায়। আপর দলে এইরূপে কেহ যখন 'মরে', তখন তাহার বিপক্ষদলের 'মৃত' ব্যাক্তি 'বাঁচিয়া' খেলার অধিকার পায়। এইরূপে কোন দলের সকলে 'মরিয়া' গেলে 'এক পির' আত্মপ্রসাদ লাভ করিয়া থাকে।

শেষোক্ত ক্রীড়াদ্বয়ে শারীরিক বলের প্রয়োজনীয়তাই অধিক। সুতরাং এই দুই খেলায় আধিকতর বলবান্ বালকের আবশ্যক। এতদ্ভিন্ন ছোট ছোট বালকদিগের উপযোগী "ঘিলাখারা", "নাদেং (লাটিস) খারা", "মাছখারা" "প্যেক্‌খারা", "কুমীর খারা", "শামুক খারা" প্রভৃতি শারীরিক ও মানসিক ব্যায়ামের অনেক ক্রীড়া আছে। শারীরিক ব্যায়ামপ্রধান আর দুইটী খেলা আছে। তাহাতে বালক-কিশোব-যুবক ত্রিবিধ সম্প্রদায়ের লোকই যোগদান করিয়া থাকে। সেই দুইটী যথা ঃ-

(ক) "গুদু খারা"। ইহা "ডুডু খেলা'রই নামান্তর মাত্র। সুতরাং তাহার বর্ণনা দেওয়া নিষ্প্রয়োজন। ইহাতে উল্লেখযোগ্য কথা এই, উভয় দলের মধ্যে যাহাতে সীমা নির্দ্দেশ করা হয়, তাহার আখ্যা — 'গাং' অর্থাৎ সুতরাং অপর পারে যাইতে হইলে পূর্ব্বহ্নে পারের শক্তি বুঝিতে হয়।

(খ) "পোর খারা"। ইহা চট্টগ্রামে 'পড়খেলা' নামে প্রথিত। যাবতীয় শারীরিক ব্যায়ামের মধ্যে এই ব্যয় শূন্য ক্রীড়াই যে সর্ব্বাপেক্ষা নিরাপদ এবং সর্ব্বোৎকৃষ্ট, তাহা সকলেই একবাক্যে স্বীকার করিয়া থাকেন। শারীরিক ক্রীড়ার যাহা মুখ্য উদ্দেশ্য, ইহাতে তাহা অর্থাৎ সর্ব্বাঙ্গে সমান ও নিয়মিতরূপে রক্ত সঞ্চালিত হয়। কিন্তু দুঃখের বিষয় এখন আধুনিক সমাজে ইহার আদর ক্রমেই বিলুপ্ত হইতেছে। এই খেলার নিয়ম যথাঃ—

ক্রীড়কগণ দুই সমানভাগে বিভক্ত হইয়া থাকে। প্রত্যেকবারে একদল পলাইতে চায়, আপর দল বাধা দান করে। বাধাদানকারীদের পক্ষে একজনের উপর প্রাধান্য অর্পিত হয়, তাহার উপাধি - মোইল্লা"। তাহার দলের প্রত্যেকের জন্য সমতল ভূমিতে এক এক একটী সমান্তরাল স্থূলরেখা ক্রীড়াভূমিতে অঙ্কিত থাকে। তাহারা স্ব স্ব রেখায় দাঁড়াইয়া অপর দলের যাহাকে বিপক্ষদলকে আহ্বান করে — 'পৌর' অর্থাৎ পড়। তাহাদিগকে 'পড়িতে' বা পলাইতে এই রেখাগুলিতে অবস্থিত বাধাদাতা ও 'মোইল্লার' হাত হইতে নিরাপদে অতিক্রম করিয়া

যাইতে হয়। যদি কেহ পলাইবার সময় তাহার বাধাদাতা তাহাকে কোনরূপে স্পর্শ করিতে পারে, অথবা 'মোহল্লা' রেখাগুলির দুই পার্শ্ব ও মধ্য দিয়া পরিভ্রমণকালে যদি বিরুদ্ধ দলের কাহাকেও কোন প্রকারে স্পর্শ করে, তবে পলায়ন কারিদল পরাজিত হয়। অন্যথা কোনরূপে এই সমুদয় বাধাবিঘ্ন অতিক্রম করিয়া দলের একজনও যদি এই রেখাগুলি পার হইতে এবং পুনঃ প্রত্যাবর্ত্তন করিতে পারে, তবে তাহাদেরই জয় হয়। ফিরে বার খেলিতে পরাজিত দলের উপরই বাধাদন করিবার ভার পড়ে।

তৃতীয় শ্রেণীর — তাস, পাশা, "প্যেক্ (পাখী) খাবা" (১) প্রভৃতি বুদ্ধিবৃত্তি পরিচালক ক্রীড়ারও অভাব নাই বটে, কিন্তু অতিশয় অল্প। এই সকল দ্বারা মস্তিষ্কচালনা ব্যতীত অপর কোনও উপকার হয় না। সুতরাং শরীব রক্ষা কার্য্যে এই গুলিতে উপাকার হইতে অপকার অধিকতর। দুরূহ সংসারকষ্ট-বিমোচনের নিমিত্ত আমাদিগের যেরূপ অহর্নিশ খাটিবার প্রয়োজনঅ আসিয়া পড়িয়াছে, তাহাতে আশা করা যায়, এই শ্রেণীর ক্রীড়াসকল যে উন্নতির একান্ত পরিপন্থী — তাহা অচিরে সবর্বসাধারণের হৃদয়ঙ্গম হইবে।

এস্থলে বলিয়া রাখা অপ্রাসঙ্গিক হইবে না যে, দস্যুতার রূপান্তর --- সভ্য কি অসভ্যের উপযুক্ত কার্য্য বলিতে চাহি না, কোন প্রকারের "জুয়া খেলা" ইহাদের মধ্যে এযাবৎ প্রবেশ করে নাই। পূর্বেই বলিয়াছি, নিতান্ত অভাবক্লিষ্ট হইলেও ইহারা স্বীয় অবস্থায় আনেকটা সন্তুষ্ট থাকিতে জানে। সুতরাং তাদৃশী দুর্নীতি অবলম্বনে অর্থোপার্জ্জনে ইহাদের নিকট অদ্যাপি ঘৃণার সহিত উপেক্ষিত হয়।

কিন্তু যাদুকরদিগের "তুম্বরী খরো" ইহাদিগের মধ্যে বেশ পশারলাভ করিয়াছে। মন্ত্রবলে অতদ্ভুত রহস্যসমূহ উৎসব — আমোদে বিশেষজ্ঞ কর্তৃক প্রদর্শিত হয়। তজন্য তাহার উপযুক্ত পুরস্কারের ব্যবস্থাও থাকে।

২

কৌতুক নানাবিধ। মনুষ্যজীবনও কৌতুকময়! বাক্যে যেরূপ যতি, কর্মজীবনেও তেমনি মধ্যে মধ্যে কৌতুকের প্রয়োজন। ইহাতে মন প্রফুল্ল থাকে, কার্যেও নিত্য নূতন বল পাওয়া যায়। কিন্তু ইহা যথাসম্ভব নির্দোষ হওয়া উচিত। কৌতুকলীলা একান্নবর্তী পরিবারেই যেন সমধিক। পরস্পর পরস্পরে হাসিয়া খেলিযা থাকিতে অবশ্য সকলেই ইচ্ছা করে। আব কেবল দাম্পত্য

অর্থাৎ পৃথগীভূত পরিবারে যে কৌতুক, তাহা নিতান্তই এক ঘেয়ে। তাই একান্নবর্তিতার অভাবে চাক্‌মাসমাজে কৌতুকের অবসর বড়ই দুর্লভ;সাময়িক পর্ব বা উৎসব বিশেষ মাত্র যাহা কিছু সামান্য প্রচলিত আছে। অথচ বিলাত প্রভৃতি দেশে একাগ্রবর্তিকা বিরল হইলেও ইহার প্রাধান্য বিস্তর। তাহার কারণ, সেসব দেশে সর্ববিধ স্বাধীনতা বিদ্যমান এবং দেশও তদুপযোগী অর্থশালী। আমাদের ন্যায় 'অন্ন-চিন্তা-বিষধর-দংশন-কাতর' পরিবারে কত আর কৌতুকের আকাঙ্খা করা যাইতে পারে?

কৌতুক

মদ্য সম্বন্ধে পূর্বে বিস্তর বলা হইয়াছে। এস্থলে প্রসঙ্গতঃ বলা যাইতে পারে, অতিরিক্ত সুরাক্ষয় ইহাদিগের উৎসবের প্রধান লক্ষ্য। যাবতীয় অনুষ্ঠানের পূর্বাহ্নেই ইহাদিগকে সুরার আয়োজন করিতে হয়। রাজা বা হেড্‌ম্যানগণের ক্রিয়াকর্মাদিতেও প্রজাসাধারণের যথানিয়মে মদ্য উপঢৌকন দিবার প্রথা আছে, অন্যথা তাহাদিগকে দণ্ডিত হইতে হয়। তদ্ভিন্ন ধর্মকার্য মাত্রেই সুরাদানের ব্যবস্থা রহিয়াছে। ইতিপূর্বে ইহাও দেখাইয়া আসিয়াছি যে, সুরা ব্যাতিরেকে ইহাদের 'তত্ত্ব' দেওয়া চলে না। বিশেষতঃ বিবাহের প্রস্তাবনা উপস্থিতকালে উহার একান্ত প্রয়োজন। উৎসবাদিতে অহর্নিশ সুরাসত্র খোলা থাকে, যাহার যত ইচ্ছা পান করুক, — কোনও বাধা পাইবে না। আর তৎপরিণামে যখন সমস্তাৎ বীভৎস রহস্যসমুদয় প্রকটিত হইতে আরম্ভ হয়, তাহাতে পরিবারের সকলে ও সমাগত আবালবৃদ্ধবনিতা সশঙ্ক আনন্দ অনুভব করিতে থাকে।

মদ্যোৎসব

অপরাপর জাতিতে যেমন নৃত্যাদি দ্বারা আমোদ-প্রমোদের রীতি আছে, ইহাদিগের তেমন কিছুই নাই। বস্তুতঃ সুসভ্য জাতিসমূহের পক্ষে ইহা একটি কলঙ্ক বিশেষ। ইন্দ্রিয়তৃপ্তির এহেন নিকৃষ্ট আয়োজন — কেবল পবিত্রতার বিরোধী নহে, শিষ্টাচারের পক্ষেও নিতান্ত বিসদৃশ বোধ হয়! কতকগুলি নীচশ্রেণীর ভাড়াটে মেয়ে বা নির্দিষ্ট কয়েক রাত্রির নিমিত্ত ধারকরা নর্তকী জঘন্য অঙ্গভঙ্গী করে, আর পিতা, পুত্র, গুরু, শিষ্য প্রভৃতি সকলে মিলিয়া হা করিয়া তাহাদের প্রতি তাকাইয়া থাকে এবং মধ্যে মধ্যে 'বাহবা বাহবা' ধ্বনিতে পাপস্ফুর্তিজ্ঞাপন করে! কি বীভৎস দৃশ্য! যাহারা ইচ্ছা করিয়া এরূপে মনকে কলুষিত করিতে প্রয়াসী, তাঁহাদের কর্তব্যবুদ্ধির কখনও প্রশংসা করা যায় না। চাক্‌মাদিগের যাহা কিছু নৃত্য "মহমুনি" মেলায় দেখাইয়া আসিয়াছি; সেই অবিবাহিত যুবকযুবতীদিগের উদ্‌ভ্রান্ত নৃত্য দেখিলেও লজ্জায় চক্ষু নিমীলিত হইয়া আসে। পরস্পরের বাহুলতা বেষ্টনে আলিঙ্গনবদ্ধ হইয়া বিভিন্ন প্রকারে যে নর্তনলীলা প্রকটিত করে, তাদৃশ্য কুরুচিপূর্ণ দৃশ্য আর চিত্রিত করিতে চাহি না।

নাচ

ইন্দ্রিয়সুখ চরিতার্থ করিবার নিমিত্ত বাজী পোড়াইবার ব্যবস্থাটি মন্দ নহে। ইহা একদিকে যেমন বিশুদ্ধ, পক্ষান্তরে তেমনি শিল্পকলা-প্রদর্শক। আমাদের বর্তমান দুর্গতজীবনে কামানের নাম শুনিলেই ভয় পাই; বোমের আওয়াজটা মাত্র অতিকষ্টে সহিয়া লইতে পারি। এতদ্ভিন্ন

আগ্নেয় যন্ত্র যাহা কিছু সমস্তই আমাদের অধিকারের বহির্ভূত। কেহ কেহ বা বাজীতে কতকগুলি টাকা ভস্মসাৎ করিয়া নিরর্থক অপব্যয়ে স্বীকৃত নহেন। তাঁহাদের এইরূপ সদ্যুক্তিতে অবশ্য আমাদেরও সহানুভূতি রহিয়াছে; কিন্তু সেই ব্যয়িত টাকাগুলি বস্তুতঃ সম্পূর্ণরূপে ভস্মীভূত হয় না, তৎসমুদয় অনেকেরই জীবনযাত্রার সাহায্য করে। তবে বাজীর খরচটা অপর কোন সৎকর্মে ব্যয় করাই শ্রেষ্ঠতম ব্যবস্থা। সাধারণ বিবাহাদিতে চাক্‌মাগণ বাজীর জন্য ব্যয় তত উপযোগী মনে করে না; কিন্তু অন্ত্যেষ্টিকালে ইহার বিরাট আয়োজন হইয়া থাকে। যতদূর অনুমিত হয়, ঈদৃশী প্রথা মঘদিগের সাহচর্যেই সংক্রামিত হইয়া থাকিবে।

বাজী পোড়ান

৩

সুবিধা পাইলে ইহারা বিবাহ এবং অপরাপর উৎসবসমূহে অধুনা বিদেশীয় বাদকদল আনয়ন করে; স্বকীয় বাদ্য যন্ত্রাদির ব্যবহারে তাহাদিগকে প্রায়ই উদাসীন দেখা যায়। জুমমঞ্চে বা যুবকসম্প্রদায়ের লীলানিকেতনে মাত্র বাঁশী, মুরলী, শিঙা, "জান্দুরা" এবং "ধুদুগ" প্রভৃতি যন্ত্র প্রচলিত। এসকল ব্যতীত বেহেলা, সানাই, সারঙ্গ প্রভৃতিরও আমদানী হইয়া থাকে। পূর্বে সাধারণ উৎসবাদিতেও আমোদ-প্রমোদের অঙ্গস্বরূপ এ সমুদয়ের 'সঙ্গত' চলিত; এক্ষণে তাহা কদাচিৎ মাত্র পরিলক্ষিত হয়; কিন্তু যখন হয়, তৎসঙ্গে "ঢুল" (ঢোল) "খেংগরং" প্রভৃতিও থাকে। এস্থলে শিঙা, ধুদুক, জান্দুরা খেংগরং ইত্যাদি যন্ত্রনিচয়ের পরিভাষিক ব্যাখ্যা প্রয়োজন হইতেছে। প্রথমে তৎপরিচয় দিয়া সঙ্গে সঙ্গে বাদ্য প্রক্রিয়াও বিবৃত করিতেছি ঃ—

বাদ্য

"শিঙা" — মহিষশৃঙ্গেরই প্রশস্ত। তদভাবে শূন্যগর্ভ পাতলা অথচ মোটা বাঁশের মুখে 'বিগুলের ন্যায় অপর এক সরু বাঁশের মুখ লাগাইয়া লয়, তাহাতেই ধীরগম্ভীর ফুৎকার দিয়া বাজাইয়া থাকে। বন্য পশুপক্ষী তাড়াইতে জুমক্ষেত্রে ইহা প্রায়ই নিনাদিত হয়।

"ধুদুগ" — দুই প্রান্তে "গিরে" থাকে, এমন বাঁশের পর্বখণ্ড লইয়া মধ্যভাগ হইতে সামান্য একখানি বাখারি পরিত্যাগে প্রস্তুত হয়। ইহা উদর পার্শ্বে লাগাইয়া কাঠিদ্বারা বাদ্য করে। তখন সেইরূপ আর একটি ভূমিতে রাখিয়া দুই কাঠিতে ধুদুগের তাল রক্ষা করিয়া থাকে; তাহার আখ্যা হয় "দগর"।

"জান্দুরা" — বাঁশের ন্যায় উদ্ভিদ বিশেষের দ্বারা প্রস্তুত। দীর্ঘ প্রস্থ — প্রায় এক হাত করিয়া হইবে। কাঠিগুলি পাশাপাশি করে সাজান মাত্র। তাহার এক পৃষ্ঠে ধরিয়া অন্যপৃষ্ঠে করতলাঘাতে বাদ্য করে।

"খেংগরং" — লৌহনির্মিত চক্রাকৃতি পদার্থ। একদিকে লৌহশলাকার প্রান্তদ্বয় বাহির হইয়া থাকে; মধ্যভাগে একটি 'জিহ্বা' ও দেওয়া হয়। কেহ কেহ বাখারিখণ্ড দিয়াও ইহা প্রস্তুত

করিয়া থাকে। খেংগরং বাজাইবার সময় মিলিত প্রান্তদ্বয়ে একখানি সূতা বাঁধিয়া লয়। উক্ত জিহ্বায় মুখ লাগাইয়া থাকিয়া থাকিয়া সূতাখানি টানিতে টানিতে মৃদুলতানে নানা রাগ রাগিনীর ঝঙ্কার দেয়।

"ঢুল" — আমাদের দেশীয় ঢোলই এখানে আসিয়া কিঞ্চিৎ বিকৃত নামে পরিচিত। অন্যান্য সময়ে ত আছেই, মৃত্যুর অব্যবহিত পরবর্তী স্নানাদির সময় এবং অন্ত্যেষ্টিকালেও ইহার বাদ্য একান্ত আবশ্যক। এজন্য প্রায় প্রতি গ্রামেই 'ঢুল' রক্ষিত হয়। তাহা না হইলে গ্রামান্তর হইতে হাওলাত লওয়াও চলে।

বংশী ও মুরলীর গঠনপ্রণালী প্রায় সমান, তারতম্য মাত্র এই, বাঁশীব একপ্রান্ত মুখের মধ্যে দিয়া বাজাইবার নিমিত্ত চেটানো আছে, মুরলীর তাহা নাই। কেননা, মুরলী আড় করিয়া ফুৎকারমাত্র প্রয়োগে ধ্বনি তুলিতে হয়। ইহারা বাঁশী এবং মুরলী বাজাইতে সাতিশয় পটু। এতদুভয়ের সাহায্যে অধিকাংশ যুবক ব্রজলীলার অভিনয় করিয়া থাকে।

৪

অধুনা ইহাদিগকে যাত্রা, কবির গান প্রভৃতিতে যথাসাধ্য উৎসাহ দান করিতে দেখা যায়। সম্পন্ন পরিবার মাত্রেই উৎসবাদি উপলক্ষে এই সমুদয়ের ব্যবস্থা হইয়া থাকে। বস্তুতঃ সঙ্গীতকে যাহারা ভালবাসিতে জানে না, এ সংসারে তাহাদের জীবন সাতিশয় নীরস। ইহা যে কেবল 'কানের ভিতর দিয়া মরমে পশিয়া' যায় তাহা নহে, হৃদয়কে এমন অনির্বচনীয় শক্তিতে উত্তেজিত করে, যাহাতে বাহ্যজ্ঞান বিলুপ্ত হয়। পাপকোলাহলপূর্ণ জগতের জটিলতা — কুটিলতা ও কামিনী — কাঞ্চনের চিন্তা ছাড়িয়া প্রাণ যে উধাওভাবে কোথায় সেই সচ্চিদানন্দে গিয়া[৫৫৮] মগ্ন হয়, সঙ্গীতের সুললীত রাগরাগিনীপূর্ণ ঝঙ্কার ততদূর পৌঁছিতে না পারিলেও গায়ক কি শ্রোতা তাহার প্রতি আর লক্ষ্য করে না, অথবা ফিরিয়া দেখিবারও আবশ্যক মনে করে না। উদাহরণস্বরূপ বলা যাইতে পারে, 'প্রসাদী মাল্‌সা' পদলালিত্যের জন্য প্রসিদ্ধ নহে, অথচ তাহা কর্ণ অপেক্ষা অন্তঃকরণকে অধিকতর পরিতৃপ্ত করে।

সঙ্গীত

ইহাদিগের সঙ্গীত সমুদয়কে রসভেদে বিভক্ত করা দুঃসাধ্য, এমন কি অনেক স্থলে অসাধ্যই বটে। কেননা, প্রায় সঙ্গীতেই দুই বা ততোধিক রসের প্রাধান্য দেখিতে পাওয়া যায়। তাই

(৫৫৮) কিন্তু মহাকবি মিল্টন 'Paradise lost'-এর একস্থলে লিখিয়াছে৷ "Music charms the sense, eloquence the soul" কথাটা নিতান্তই একদেশ দর্শিতাসূচক বটে, তবে তাঁহার জীবনের যাবতীয় কবিতাগুলির আলোচনায় বুঝা যায় যে, পারিবারিক বিপ্লবে সবিশেষ উপদ্রুত হইয়া তিনি এইরূপ লিখিতে বাধ্য হইয়াছিলেন।

ভাবচতুষ্টয়

এস্থলে ভাবানুসারেই শ্রেণীভেদ করা হইল। ভাবচতুষ্টয়, যথাঃ— ভক্তি, উদাস, বিবহ এবং প্রেম। নিম্ন হইতে উচ্চ শ্রেণীতে — ক্রমপরবর্তী অপেক্ষা ক্রমপূর্ববর্তী ভাবের সমাদর অধিকতর; সুতরাং সমাজ অনুন্নত বলিয়া ক্রম — পূর্ববর্তী অপেক্ষা ক্রমে পরবর্তী ভাবের সঙ্গীতই ইহাদের মধ্যে অধিক পরিমাণে প্রচলিত।

স্তোত্রগান

পূর্বেই বলিয়াছি, উৎসবামোদে ইহারা "গেন্‌কুলী" আনিয়া কথকতা শ্রবণ করে বলিতে কি, আবাল-বৃদ্ধ-বনিতা সকলেই তাহাতে বিশেষ পরিতোষ লাভ কবিয়া থাকে। রঙ-খেয়াল বা কাহিনীর ভিতর দিয়া গভীর ধর্মভাব এবং উজ্জ্বল দৃষ্টান্ত সহযোগে সুনীতি - গর্ভ উপদেশ সমূহ যখন নানাবিধ সুর সংযোগে প্রকটিত হয়, তখন প্রত্যেকেরই মনোরঞ্জন হইবার কথা। বস্তুতঃ এতাদৃশ নির্মল আমোদ সকল সম্প্রদায়েরই প্রাণের সমগ্রী। পিতা — পুত্র, মাতা — কন্যা ভ্রাতা — ভগিনী যে আমোদপ্রমোদ একত্র মিলিয়া উপভোগ করিতে পারে, তাহা কেনই বা আদরের না হইবে? 'গেন্‌কুলি'গণ সচরাচর যে সকল 'পালা' গান করে, তন্মধ্যে "গোজনের লামা" অর্থাৎ গোঁসাইর (পরমেশ্বরের) স্তোত্র সর্বাপেক্ষা হৃদয়াকর্ষক! ইহার আগাগোড়া উদাসিভক্তেব মরম কথায় পরিপূর্ণ। উহার রচয়িতা শিবচরণ সংসারা-সক্তি বিরহিত ছিলেন।

উদাসী শিবচরণ

"কান্তীগোছা"য় তাঁহার জন্ম হয়। বাল্যকাল হইতেই একমাত্র পুত্রের উদাসভাব দেখিযা, তদীয় পিতামাতা অতিশয় চিন্তাকুল হইয়াছিলেন; তজ্জন্য বিবাহ কবাইয়া তাঁহাকে সংসারে আকৃষ্ট করিবার চেষ্টা করিলেন। কিন্তু তাঁহাকে সেই প্রলোভনে ফেলিতে পারা যায় নাই। অনন্তর বাঁধিয়া রাখিবার চেষ্টা হয়, — তথাপি তিনি আপন ইচ্ছায় চলিয়া যাইতেন। আহারের সময় মাতা পুত্রকে না পাইয়া তাঁহার নিমিত্ত "ভাত মোচা"(৫৫৯) "ফুলবারেঙে"র মধ্যে রাখিয়া দিতেন। আশ্চর্যের কথা, ২।৩ মাস পরে শিবচরণ আসিলেও নাকি সেই ভাত গরম পাওয়া যাইত; এমন কি কোন কোন বারে সেই পর্য্যুসিত ভাত হইতে বাষ্পও উঠিত! অবশেষে তিনি সন্ন্যাসব্রত গ্রহণ করিয়া গৃহত্যাগ করেন। তারপর তাঁহার আর কোন সন্ধান পাওয়া যায় নাই। তৎকৃত "গোজেনের লামা" সমাজে বিশেষ, প্রসিদ্ধ; প্রায় সকলেই উহার প্রতি ভক্তিমান্। শুনা যায়, তাঁহার প্রণীত সাতটি 'লামা' আছে, কিন্তু আমি বহু অনুসন্ধানেও ছয়টির অধিক পাই নাই। যাহা পাইয়াছি, নিম্নে উদ্ধৃত হইল ঃ—

গোজেনের লামা

(প্রথম)

উজানি ছরা লামনি ধার,  
ন আছিল সৃষ্টি জলৎকার।  
জল - - উপরে গর্য্যে(৫৬০) স্থল,

(৫৫৯) ভাতের পুটলী (৫৬০) গড়িয়াছে .

বানেল[৫৬১] গোজেনে জীব সকল।
আয়রে[৫৬২] বানেয়ে যার জনম;
আগে ছালাম্ দ্যাং[৫৬৩] তার চরণ।
চাঁনে সূর্য্যে স (হো) দর ভেই[৫৬৪],
ছালাম্‌দ্যাং উদ্দিশে ভূমিৎ থেই[৫৬৫]।
সর্ম্মুখে ছালাম্‌দ্যাং পূগেদি[৫৬৬]
পছিমে ছালাম্‌দ্যাং পিজেদি[৫৬৭]।
উত্তরে ছালাম্‌দ্যাং বাঙেদি,
দক্ষিণে ছালাম্‌দ্যাং দেনেদি[৫৬৮]।
মোরে বিধিয়ে দয়া হোক;
তিন দেব-চরণৎ ছালাম্ রোখ[৫৬৯]।
ন বুঝে তিন দেবে যেই সকল,
সেই সকল বড় কমল, ফুল কমল।
মা সরস্বতী ছালামৎ,
যোগাই দিত গাই গীতপদ।
ছালাম মানেই তাপসী,
ধর্ম্মশীলা সন্ন্যাসী।
একা মনে ভজঙর[৫৭০]
ছালামৎ জানেলুম দেব কমল।
পূজার গুরু মানে লুং,
হাজার ছালামে জানেলুং।
মর্তে পড়ি জনম যার;
তার চরণে নমস্কার।
দশমাস দশদিন দুখ পিয়ে[৫৭১];
জম্বু দিবৎ নি[৫৭২] জন্মিয়ে।
পূরি চেলুং[৫৭৩] চোখ ভরি;
মা-বাপ পারা[৫৭৪] নেই দেশভরি।
পড়োয়া[৫৭৫] বুঝে আখরৎ[৫৭৬];
এজের[৫৭৭] মানেই লোক সংসারে।

---

(৫৬১) বানাইল (তৈয়ার করিল), (৫৬২) পূর্বে, (৫৬৩) সালাম দিতেছি, (৫৬৪) ভাই, (৫৬৫) ভূমিতে থাকিয়া, (৫৬৬) পূর্বদিকে, (৫৬৭) পেছন দিকে, (৫৬৮) ডান দিকে, (৫৬৯) থাকুক, (৫৭০) ভজনা করিতেছি, (৫৭১) পাইয়া, (৫৭২) জম্বুদ্বীপে কি, (৫৭৩) চাহিলুম (দেখিলাম), (৫৭৪) অপেক্ষা, (৫৭৫) শিক্ষিত, (৫৭৬) অক্ষরে, (৫৭৭) আসিতেছে

মা-বাপ চরণে ভজিলেই[৫৭৮]
সকল তিথ্য[৫৭৯] ফল পাই ভেই।
জ্ঞানী ধ্যানী ছালাম দ্যং;
পড়োয়া পণ্ডিত বুঝিলং।
সবায় ছালাম মুই দিলুং;
গীত সাধনান সাধিলুং।
গীত একলামা পূরেয়ে[৫৮০].
বুঝিল বুঝিব মানেয়ে[৫৮১]।।

(দ্বিতীয়)

তঁদাৎ[৫৮২] ধোপ[৫৮৩] কাপড়;
গোজেন — চরণৎ ভজঙর।
আগে ছালাম দেয় শিবচরণ,
মাগং[৫৮৪] গোজেনের তুন[৫৮৫] দুই চরণ।
ছেয়ার[৫৮৬] তলে রাখে-দ[৫৮৭],
একালে ওকালে তরে-দ[৫৮৮];
জন্মে জন্মে দেখা হক,
চিত্তে মনে একা হক,
দেবাংশি গোজেনে ন দোষি,
অবুঝা মানেরে ন বুঝি।
শুন শুনরে পড়োয়া ভেই;
দ্বি-বা অক্ষরে তরি যেই।
গুরু সাধি না পেয়ে[৫৮৯];
অনা গুরুয়ে[৫৯০] পার হয়ে?
সাধি আনং[৫৯১] আর জনম,
সকল দান করঙর[৫৯২] এই জনম।
জুরি-ন পাল্লে[৫৯৩] কুয়ৎ পেব[৫৯৪]?
ভজিলে চরণে কূল পেব?

(৫৭৮) ভজনা করিলেই, (৫৭৯) তীর্থ, (৫৮০) পূর্ণ হইয়াছে, (৫৮১) মনুষ্যে, (৫৮২) গলায়, (৫৮৩) শুভ্র অর্থাৎ পরিচ্ছন্ন, (৫৮৪) মাগিতেছি, (৫৮৫) হইতে, (৫৮৬) ছায়ার; (৫৮৭) রাখিত, (৫৮৮) তরাইত, (৫৮৯) পাইয়া, (৫৯০) গুরুব্যতিরেকে, (৫৯১) আনি, (৫৯২) করিতেছি, (৫৯৩) জুটাইতে না পারিলে, (৫৯৪) কোথায় পাইব

ন-র'লে[৫৯৫] ধন মান সাধনে;
তরিব মানেই লোক ফুল দানে।
গুরুচরণ সার করে;
বংশ ধন কি পার করে?
একামনে ভজিলে;
সকল তীথ্য ফল পায় বেলে[৫৯৬]
দয়া দে-লে[৫৯৭] সার করে;
সাধিলে দজগৎ[৫৯৮] পার করে।
অপার পানি[৫৯৯] সাগরে;
ত্রিশ তিন জাতি[৬০০] ভাজ[৬০১] পড়তুম-গই[৬০২] আগরে[৬০৩]।
ভজে মানেই লোক এই কালে;
যমে না ধরিব ঐ কালে।
যে বর মাগে সে বর পায়,
গোজেনে বর দিলে ন ফুরায়।
গোজেন-মেইয়া[৬০৪] উদ' নেই[৬০৫];
বুঝি পারি কে ভাই সেই।
পরম বৃক্ষে ভর দিয়া;
বুঝি পারে কে তোর মেইয়া?
সকল জীবে বেদয়ে[৬০৬] হোক;
চিত্তে মনে একা হোক।
পরম গোজেন কিয়ৎ[৬০৭] থায়[৬০৮]?
সাতবার সাধিলে সেই ন পায়!
তঁদা[৬০৯] সাধি আনিব;
পরম গোজেনে ভুজিব।
চরণে ছালামে ভুঝিলে;
ধর্ম সাধনান পাই বেলে।
ছালাম দিবার কাছেল যে[৬১০]
গীত দ্বি-লামা ফুরেল যে[৬১১]।

(৫৯৫) না থাকিলে, (৫৯৬) বলিয়া, (৫৯৭) দেখিলে, (৫৯৮) মুসলমানী শব্দ - -নরক হইতে, (৫৯৯) জল, (৬০০) তেত্রিশ জাতি; (৬০১) ভাষা; (৬০২) পড়িতাম গিয়ে; (৬০৩) অক্ষরে; (৬০৪) ঈশ্বরের মায়া; (৬০৫) অন্তনাই; (৬০৬) দেখা; (৬০৭) কিসে; (৬০৮) থাকে; (৬০৯) এস্থলে সুকণ্ঠ; (৬১০) কাছাইল অর্থাৎ ফুরাইয়া আসিল যে; (৬১১) ফুরাইল যে;

দ্বি-লামা ছিরেলে[৬১২] ন যেবং[৬১৩];
গোজেন — সর্ম্মখে বর লবং[৬১৪]।

(তৃতীয়)

তঁদাৎবেরেই কাপড়ে,
আরাধন করঙর হাত যোড়ে।
দুখ্যাকুলে যার জনম,
তঁদা সাধঙর পায জনম।
হীন কুলে ন — দিদুং[৬১৫],
দুখ্যাকুলে ন — হদুং[৬১৬]।
হাদে[৬১৭] ন — করতুম্[৬১৮] জীববধ,
যুগে যুগে ন-পড়তুম[৬১৯] দজগৎ।
পরম বৃক্ষি মোর ন-হদ[৬২০]।
চিদা-চর্জ্জা[৬২১] ন — খেদ[৬২২]।
কথা ন — কদ[৬২৩] তলেদি[৬২৪];
লোকে ন — কও[৬২৫] কলঙ্কী।
রোগে বেদে[৬২৬] ন ধও[৬২৭],
অজল[৬২৮] নীজ দাৎ ন — হদ[৬২৯]।
পোড়া ন — পিদুং[৬৩০] ধান দি,
উনা[৬৩১] ন — হদুং গোই[৬৩২] জনেদি।
অবুঝ[৬৩৩] জন্ম ন — হদুং,
তিতা কথা[৬৩৪] ন — শুন্দুং[৬৩৫]।
কানে ন — শুন্দুং কুকথা,
পরে ন — কথ কুকথা।
পড়োয় পণ্ডিত যেই দেশে,
জন্ম হদুং — গৈ[৬৩৬] সেই দেশে।
আর্নি[৬৩৭] রাজার দেশ লাক্ — ন — পাং[৬৩৮],

(৬১২) শেষ হইলে, (৬১৩) যাইব না, (৬১৪) লইব, (৬১৫) না যাইতাম, (৬১৬) না হইতাম অর্থাৎ না জন্মিতাম, (৬১৭) হাতে, (৬১৮) না করিতাম, (৬১৯) পড়িতাম না, (৬২০) না হইত, না হইতাম, (৬২১) চিন্তাভাবনাদি, (৬২২) না থাকিত, (৬২৩) না কহিত, (৬২৪) নীচ অর্থাৎ তোষমুদী, (৬২৫) না কবিত, (৬২৬) ব্যাধিতে, (৬২৭) না ধরিত, (৬২৮) উচ্চ, (৬২৯) না হইত, (৬৩০) পাইতাম, (৬৩১) কম, (৬৩২) না হইতাম গিয়ে; (৬৩৩) মূর্খ, (৬৩৪) কর্কশবাক্য, (৬৩৫) না শুনিতাম, (৬৩৬) হইতাম গিয়ে, (৬৩৭) আরও, (৬৩৮) দেখা না পাই

অগাধে অপথে যে — ন — পাং[৬৩৯]।
যেদক্[৬৪০] চিদা থায় ন — জান্দুং[৬৪১],
যেদক্ পোড়াধোয়া[৬৪২] ন — পেদুং।
গীত তিন লামা ফুরেলুং[৬৪৩],
সভায় হুজুর জানেলুং[৬৪৪]।

(চতুর্থ)

তঁদাৎ বেরেই কাপড়ন,
ভজিলুং গোজেন — চরণান।
গীতে রঙে উল্লাসে
সাধঙর[৬৪৫] সাধনান[৬৪৬] খোলাসে[৬৪৭]।
দুখ্যা জন্ম ন — হদুং,
সুখ্যা জন্ম হদুং — গোই,
বাবে[৬৪৮] এ-দ[৬৪৯] গম্[৬৫০] দিনে,
জন্ম দিত সুক্ষেণে[৬৫১];
সাদি[৬৫২] ঘরৎ উবশ্‌তুম[৬৫৩],
মন খোলাসে খেলেদুং[৬৫৪];
জাতে কূলে হদুং গোই,
থানে ঠমগে[৬৫৫] হদুং গোই।
ধর্ম্মী মা-বাপ লাগ-পিদুং[৬৫৬],
চিদ-সুখে মন-সুখে দুধ খেদুং[৬৫৭];
সাত ভেই সাত ভোন[৬৫৮] লাগ-পিদুং,
ননেয়া[৬৫৯] খুলা বো'য়া[৬৬০] মুই হদুং;
সোনা—ধূলনৎ ধুলে দাক্[৬৬১],
দ্য'র[৬৬২] ভঙানি[৬৬৩] ভঙ্গেদাক্;
জেওা[৬৬৪] সমারে জেদেঙা[৬৬৫];
ঘুত্তা[৬৬৬] সমারে খুড়াঙা[৬৬৭];

(৬৩৯) যাইতে না পারি, (৬৪০) যত, (৬৪১) না জানিতাম, (৬৪২) লাঞ্ছনাদি, (৬৪৩) ফুরাইলাম, (৬৪৪) জানাইলাম, (৬৪৫) সাধিতেছি, (৬৪৬) সাধনা, (৬৪৭) খোলসা করিয়া অর্থাৎ সরলচিত্তে, (৬৪৮) বাপে, (৬৪৯) আসিত, (৬৫০) ভাল, (৬৫১) সুক্ষণে বা শুভক্ষণে, (৬৫২) ভাল, (৬৫৩) উপস্থিত হইতাম, (৬৫৪) খেলিতাম, (৬৫৫) সম্ভ্রান্তঘরে, (৬৫৬) দেখা পাইতাম, (৬৫৭) খাইতাম, (৬৫৮) ভগ্নী, (৬৫৯) স্নেহপাত্র, (৬৬০) কনিষ্ঠ - বউটী, (৬৬১) দোলাইত, (৬৬২) দেবতার, (৬৬৩) ধ্বনি, (৬৬৪) জেঠা, (৬৬৫) জেঠী, (৬৬৬) খুড়া, (৬৬৭) খুড়ী

কালী কুশ্যারী বের বাড়ক্ (৬৬৮),
গুত্তিগুদরি (৬৬৯) ডেল (৬৭০) বাড়ক্।
ধনে জনে হদ (৬৭১) মোর,
পনে খুজি (৬৭২) দুধ দুধ খুজি দুবাবের।
সমারি (৬৭৩) বন্ধু পাংপারা (৬৭৪),
লোকে কুদুমে (৬৭৫) সব পুরা।
কথা'নি (৬৭৬) হলে মু—মিদা (৬৭৭),
গীতি রঙে গম্ গলা।
মাদা জগা (৬৭৮) চুল ধরোক্ (৬৭৯),
মাদুরগা হ'দ দ্বিবা চোখ।
বেঙা (৬৮০) হ'দ চোখ-ভং (৬৮১),
মুজুঙ (৬৮২) দাততুন (৬৮৩) হ'দ সং (৬৮৪)।
চেবার (৬৮৫) গম্ হ'দ উত্তানি (৬৮৬),
গোজনে বানেদ (৬৮৭) হাত্তানি (৬৮৮)।
তঁদা পেদুং দেবগড়ন (৬৮৯),
বারা অজার (৬৯০) বুকভরণ (৬৯১)।
ছানে শিক্যায় (৬৯২) গড়নে,
রূপে রঙে পিদুং সবখানে।
রাজা বাদার (৬৯৩) পান খেদুং (৬৯৪),
গুরু সাধি নাং (৬৯৫) পেদুং।
সাদি ঘরৎ উবুস্তুম,
পড়োয়া পণ্ডিত মুই হদুং।
দর্য্যা (৬৯৬) করলি (৬৯৭) পাই গণং (৬৯৮),
আকাজে চান্ (৬৯৯) তারা হাদে (৭০০) গণং।
সাধি পেদুং মুই বিয়া (৭০১),

(৬৬৮) কালীকুস্যারী ধান্য বিশেষের গাছের ন্যায় বাড়িতে থাকুক, (৬৬৯) গোষ্ঠী প্রভৃতিতে, (৬৭০) ডাল, (৬৭১) হইত, (৬৭২) বাঞ্ছা করি; (৬৭৩) মঙ্গীয, (৬৭৪) পাই মত, (৬৭৫) কুটুম্বে, (৬৭৬) কথাগুলি, (৬৭৭) মুখমিষ্ট, (৬৭৮) মাথা জুড়িয়া, (৬৭৯) ধরুক, (৬৮০) বক্র, (৬৮১) ভ্রু, (৬৮২) সম্মুখে, (৬৮৩) দাঁতগুলি, (৬৮৪) সমান, (৬৮৫) দেখিবাব, (৬৮৬) ওট অর্থাৎ ওষ্ঠখানি, (৬৮৭) নির্মাণ করিত, (৬৮৮) হাতখানি, (৬৮৯) দেবতার গঠন, (৬৯০) বাহু ওসার অর্থাৎ বিস্তৃত, (৬৯১) বুক মাংসল, (৬৯২) সৌন্দর্যে, (৬৯৩) বাটাব, (৬৯৪) খাইতাম, (৬৯৫) নাম, (৬৯৬) দরিয় অর্থাৎ সমুদ্র, (৬৯৭) কচ্ছপ, (৬৯৮) গণিতে পারিতাম, (৬৯৯) চন্দ্র, (৭০০) হাতে, (৭০১) বিবাহ এখানে স্ত্রী অর্থে ব্যবহৃত

লোকে মাদেত [৭০২] হাজিয়া [৭০৩]
সর্বলোকে পূজিতাক [৭০৪],
দে'লে [৭০৫] শত্তুরে [৭০৬] ভজদাক্ [৭০৭]।
হাদে পেদুং লেখা বর [৭০৮];
কেইয়াৎ [৭০৯] পেদুং রূপ-বর [৭১০]।
গীত চারিলামা ফুরেই যায়;
তঁদা সাধঙর আর বার।

(পঞ্চম)

তঁদাৎ বেরেই কাপড়ান,
ভজিলুং গোজেনর, চরণান;
চরণে ছালামে, ভজিলে,
সকল তিথ্য ফল পাই বেলে।
পাচফুল দান-ফল পেদুং গোই;
রথে বলে [৭১১] হদুং গোই।
গোজেন — সম্মুখে কর্ পাদং [৭১২],
সাত পুত চাই যদি বর মাগং [৭১৩]।
ডেনে [৭১৪] মাগং ধনবর;
বাঙে [৭১৫] মাগং জনবর;
ধনে সম্পদে সব পূরা [৭১৬],
জুরি—পাত্তুংগোই [৭১৭] হেৎ [৭১৮] ঘোড়া।
যে বর মাগঙর [৭১৯] মনের সাধ;
সেই বর পেদুং গোই হাদে হাদ।
হাল্যা [৭২০] উবুজিনে [৭২১] লেই সাধি [৭২২],
জুম্মোয়া উবুজিনে তং সাধি [৭২৩],
দেওয়ান উবুজিলে বীর সাধি,
রাজা উবুজিলে সেখাভূয়া সাধি [৭২৪]
কেইয়াৎ পেদুং সাজানা [৭২৫],
ত্রিশ তিন জাতিখুন্ পেদুংগোই খাজানা;

(৭০২) মাতাইত অর্থাৎ কথা বলিত, (৭০৩) হাসিয়া, (৭০৪) পূজা করিত, (৭০৫) দেখিলে, (৭০৬) শত্রুতে, (৭০৭) ভজনা করিত, (৭০৮) বিদ্যাবব, (৭০৯) কায়ায, (৭১০) রূপের বর, (৭১১) গতবে, (৭১২) হাত পাতি, (৭১৩) মাগি, (৭১৪) ডাইনে, (৭১৫) রাখে, (৭১৬) পূণ, (৭১৭) জুটাইতে পারিতাম গিয়ে, (৭১৮) হাতী, (৭১৯) মাগিতেছি, (৭২০) কৃষক, (৭২১) জন্মিলে, (৭২২) যেন 'লই' অর্থাৎ ঝাড়ি বিশেষ পাহ, (৭২৩) যেন জুনের টংঘর পাহ, (৭২৪) উঠিয়া যাইতে, (৭২৫) সাজসজ্জা;

খাদে [৭২৬] পালঙে [৭২৭] ব-খেদুং [৭২৮],
ত্রিশ তিন জাতি-ভাজ [৭২৯] মুই পাত্তুং [৭৩০];
যে বর মাগঙর মনের সাধ,
সে বর পেদুং হাদে হাদ।
গীত পাঁচলামা ফুরেই যার,
তঁদা সাধঙর আরবার;

(ষষ্ঠ)

তঁদাৎ বেরা কাপড় লই,
গোজেন ভজঙর গুজি হই [৭৩১]।
মাথা পাতি বত্তা লং [৭৩২],
সাত ভেই সাত ভোন্ [৭৩৩] বর মাগং।
হাদে ঢালি [৭৩৪] পানিয়ে [৭৩৫];
দিব মা বঝমতী [৭৩৬] সাক্ষিয়ে।
এগার হাজার চোরশী সন,
ফল্‌না [৭৩৭] বারে সাধঙর একামন।
চরণে ছালামে ভজঙর,
যেবার ছালামি [৭৩৮] মেলঙর [৭৩৯];
গীত হয় লামা ফুরেয়ে,
বুঝিলে বুঝিব মানেয়ে।
দেবর কুলে [৭৪০] দেব মানাই,
মানেই কুলে লোক মানাই;
কুনি [৭৪১] গেলা সঙ্গী ভেই,
সাধি সমারি [৭৪২] চলি যেই [৭৪৩]। ইতি

গোজেনের লামা এই সমাপ্ত হইল। পাঠক দেখিলেন, লেখকের ভক্তির গভীরতা কত! স্তোত্রের মধ্যে যে "এগার হাজার চোরাশী সন' এর উল্লেখ আছে তাহা বোধ হয় রচনার সময়। তবে হাজার কথাটা সম্ভবতঃ ঠিক নয়। আমাদের নিশ্চিত বিশ্বাস — এখানে শতকেই

(৭২৬) খাটে; (৭২৭) পালঙ্কে; (৭২৮) বাতাস খাইতাম অর্থাৎ বায়ুসেবন করিতাম; (৭২৯) ভাষা; (৭৩০) আমি যেন পারি।

(৭৩১) নত হইয়া বসিয়া; (৭৩২) আশীর্বাদ লই; (৭৩৩) ভগ্নী; (৭৩৪) ঢালিতেছি; (৭৩৫) জলকে; (৭৩৬) বসুমতী; (৭৩৭) অমুক; (৭৩৮) যাইবার অর্থাৎ বিদায়ের সালাম; (৭৩৯) মাগিতেছি; (৭৪০) দেবকুলে; (৭৪১) কোথায়; (৭৪২) সমাপ্ত করিয়া একসঙ্গে; (৭৪৩) চলিয়া যাই।

হাজার বলিয়া উল্লেখ করা হইয়াছে। এবং ইহা মখাব্দ। 'লামা'র ভাষায় জাতীয়তা পরিস্ফুট — যদিও কথঞ্চিৎ সংস্কৃত বটে শিবচরণের লেখা পড়া কতদূর ছিল, জানি না; তবে তিনি যে পূর্ব জন্ম হইতে কতকটা অগ্রসর হইয়াছিলেন তাহাতে আর সন্দেহ নাই। এ সম্বন্ধে আমাদের আর বিশেষ বক্তব্য নাই। সমালোচনার ভার পাঠকগণের উপর ন্যস্ত রহিল।

বলিয়া রাখা উচিত যে, এই "লামা" গুলি বস্তুত সঙ্গীত নহে। যে হিসাবে বেদকে গান বলা হয় আমরা সেই হিসাবে — তান-লয় সহকারে গীত হ'য় বলিয়া ইহাদিগকেও সঙ্গীত শ্রেণীভুক্ত করিলাম। অন্যথা ইহাদের সঙ্গীতসমূহ "উভগীত" (৭৪৪) আখ্যায় প্রসিদ্ধ। প্রাণের আকুল পিয়াসা মিটাইতে প্রায় সকলেই "উভগীতের" আশ্রয় লইয়া থাকে। ইহাতে সাধকের হৃদয়োচ্ছ্বাস, উদাসীনের মরম-কাহিনী বিরহীর প্রাণের জ্বালা, প্রেমিকের সরস বিশ্রম্ভালাপ অতি সংক্ষেপে, অথচ স্পষ্টরূপে প্রকাশিত হয়। এ সকল "উভগীতে" প্রায়ই দুই চরণের অধিক থাকে না। তাহাতেও আবার প্রথম চরণটি মাত্র পদমিলনের নিমিত্ত প্রযুক্ত হইয়া থাকে। সুতরাং অধিকাংশ স্থলেই পূর্ব ও উত্তরচরণে অর্থগত সম্বন্ধ দেখা যায় না। এবং "উভগীত" নিতান্ত ক্ষুদ্র বলিয়াই বোধ হয়, গায়কেরা উপসংহারে একটি সুদীর্ঘ 'কুই' (উ — উ — উ — উ) ধ্বনি দিয়া উহাকে অপেক্ষাকৃত দীর্ঘ করিয়া লয়। নিম্নে কয়টি প্রধান ভাবের গান সমুদয়ের নমুনা দেওয়া যাইতেছে ঃ—

উভগীত

ভক্তিভাব

১। ফুলে তুলি আলামৎ (৭৪৫)
সকল দেবতা ছালামৎ (৭৪৬) — উ — উ — উ — উ ...

২। তাগল ধারেই (৭৪৭) খোছিলৎ (৭৪৮),
বচ্ছি (৭৪৯) সরস্বতী মর্জ্জিলৎ (৭৫০) — উ — উ — উ — উ ...

৩। খাড়ি (৭৫১) লামেই কালাম্ (৭৫২) দ্যং (৭৫৩),
পঞ্চ সভা লক (৭৫৪) ছালাম দ্যং — উ — উ — উ — উ ...

৪। আরেরে (৭৫৫) বানেল (৭৫৬) যার জনম,
আগে ছালাম দ্যং তার চরণ — উ — উ — উ — উ ...

৫। তঁদাৎ বেরেই কাপড়ান,
ভজগুর গোজেনর চরণান — উ — উ — উ — উ ...

(৭৪৪) "উভগীত" শব্দটির ব্যুৎপত্তিগত অর্থ নির্ণয় দুরূহ। সম্ভবতঃ এসকল সঙ্গীতে পুরাকালে দম্পতী কর্তৃক উদগীত হইত। উভয়ের গীত এই অর্থে "উভগীত" সংজ্ঞা হইয়া থাকিবে, (৭৪৫) আদর্শ সূচক পটে (আলাম শব্দের পরিচয় আগে দেওয়া হইয়াছে), (৭৪৬) সালাম দিতেছি। (৭৪৭) দায়ে ধরে দিতেছি, (৭৪৮) খরশিলে - ধারাল - শিলায়, (৭৪৯) বস অর্থে, (৭৫০) মোর জিবে — আমনার জিহ্বায়, (৭৫১) কাষ্ঠখণ্ড, (৭৫২) গাছের গড়া, (৭৫৩) দিতেছি, (৭৫৪) লোক, (৭৫৫) অতিপূর্বে, (৭৫৬) প্রস্তুত করিল,

### উদাস ভাব

১। সুপারি কাবি [৭৫৭] খানে খান,
উদে [৭৫৮] মনখুন [৭৫৯] নানা গান — উ — উ — উ — উ ...

২। ছরমা [৭৬০] কুরারে [৭৬১] কি খুদ দিম [৭৬২],
উদাসী মনরে কি বুঝ্ দিম্ — উ — উ — উ — উ ...

৩। ছরমা কুরা ন খায় খুদ্
উদাসী মনে ন পায় বুঝ্ — উ — উ — উ — উ ...

৪। দনা [৭৬৩] উজানি জুনি গেল
পুরানি ভালেৎ [৭৬৪] দিন উদি [৭৬৫] গেল — উ — উ — উ — উ ...

৫। মাম্বারা [৭৬৬] খেইয়া [৭৬৭] ছাগল্যা;
দয্যাৎ [৭৬৮] ন ভাজের পাগল্যা [৭৬৯] — উ — উ — উ — উ ...

### বিরহ ভাব

১। মদনা তদেগর ঠুট্ জ্বলে [৭৭০]
রাঙা খাদিয়ে বুক জ্বলে — উ — উ — উ — উ ...

২। কিজিং ছিনি [৭৭১] পক্ষী গেল,
ভরন্দি বাজারৎ [৭৭২] লক্ষ্মী গেল — উ — উ — উ — উ ...

৩। চিগন [৭৭৩] মরিচা [৭৭৪] টানঙর [৭৭৫];
দে'লে স্বপ্পনে [৭৭৬] কানঙর [৭৭৭] — উ — উ — উ — উ ...

৪। দগরের [৭৭৮] বেঙ্ওয়া কর্‌কারি [৭৭৯];
লইয়ে পরাণে ধরফারি — উ — উ — উ — উ ...

৫। তোতেক [৭৮০] উড়ে ঝাকবলি [৭৮১]
রাখিৎ [৭৮২] ন পারম্ [৭৮৩] থাক্ বলি — উ — উ — উ — উ ...

প্রেমভাবাত্মক — গীতে অশ্লীল কথাগুলি অতি সাবধানে বিন্যস্ত হইলেও 'আদমের' মধ্যে কিংবা অনতিদূরে গান করা বয়োবৃদ্ধগণ পছন্দ করে না। 'কারণ ইহাতে যুবতীগণের চরিত্রভ্রষ্টা

(৭৫৭) কাটি, (৭৫৮) উঠে, (৭৫৯) মন হইতে, (৭৬০) লাজুক, (৭৬১) মোরগকে, (৭৬২) দিব, (৭৬৩) প্রায় তিনদিকে পর্বত-বেষ্টিত সমতল ক্ষেত্র, (৭৬৪) মঙ্গলেব, (৭৬৫) উঠিয়া, (৭৬৬) ফল বিশেষ, (৭৬৭) খাদক, (৭৬৮) সমুদ্রে, (৭৬৯) এক পর্বপরিমিত বাঁশ—ভাসিতেছে না, (৭৭০) মদনা তোতার ঠোঁট ঝকমক করে, (৭৭১) উপত্যকা ভূমি ছাড়িয়া, (৭৭২) পূর্ণ বাজাবে, (৭৭৩) ছোট, (৭৭৪) বেত, (৭৭৫) টানিতেছি, (৭৭৬) স্বপ্নে দেখিয়া, (৭৭৭) কাঁদিতেছি, (৭৭৮) ডাকিতেছি, (৭৭৯) কর্‌করি নামক বেঙটি, (৭৮০) তোতা, (৭৮১) ঝাঁকে ঝাঁকে, (৭৮২) রাখিতে, (৭৮৩) পারিতেছি না

হওয়ার আশঙ্কা আছে; প্রেমোন্মত্ত যুবকগণ জুমক্ষেত্রে বা বিজন অরণ্যে মনের আকুল আকাঙ্ক্ষা স্বাধীন কণ্ঠে পরিব্যক্ত করে। এ সময়ে প্রণয়িণী ভিন্ন অপর কেহ, সঙ্গে থাকে না, — অথবা প্রেমিক সম্পূর্ণ একাকীই থাকে। তাহারা কখনও বা গাইয়া বেড়ায় —

১। মাছে খেল শিল—কেই [৭৮৪]
ন-দেলে তোরে, মোর চিগন বেই, [৭৮৫] ন-পাবং থেই — উ—উ—উ—উ ....

২। বনৎ দগরে হরিণ — ছ;
ন-দেলে তোরে মরিব — উ — উ — উ — উ ...

৩। উড়ের পক্ষী তল্ চেইয়া;
ছাড়ি — নপারিম্ তর্ — মেইয়া — উ — উ — উ — উ ...

৪। ডিঙি কুলেম্বি, [৭৮৬] ত — র্খাদাৎ [৭৮৭],
মোর আসল পরান্নান্ [৭৮৮] ত — র্হাতৎ — উ — উ -- উ — উ ...

৫। এক পণ সুপারি হাজিব [৭৮৯],
তরে-মরেনি [৭৯০] ছাজিব [৭৯১] — উ — উ — উ — উ ইত্যাদি।

এভাবের আর কতকগুলি সঙ্গীত আছে, তৎসমুদয় কেবল যুবতীদিগের চিত্ত-বিজয়ের নিমিত্ত সন্ধান করা হয়। যুবতীগণ তাদৃশ সম্মোহনবাণে বিমুগ্ধ হইলে, যখন মরমের চঞ্চলতায় সরমের কপাট খুলিয়া যায়, পাল্‌টাগানে প্রত্যুত্তর প্রকাশ করে। ঈদৃশ সঙ্গীতালাপ অবশ্য যথোচিত সাবধানেই হইয়া থাকে। আবার তাহার ভাষাও কিরূপ সংযত এবং সতর্ক, নিম্নোদ্ধৃত অংশ হইতে প্রতীয়মান হইবে —

যুবক — (চিগন ছরা, চিগন চেই [৭৯২],
খুজি ডাগঙর [৭৯৩] চিগন বেই!
(ছরাছরি বিল হব;)
তোর হাতর পান-খিলি হিল [৭৯৪] হব?

যুবতী — ইঁজরের মাদাৎ বই [৭৯৫] চান-চাগৈ [৭৯৬],
খাদী মেলি — দিয়ম্ [৭৯৭] পান খাগৈ [৭৯৮]।

---

(৭৮৪) শিলের কলঙ্ক, (৭৮৫) যুবতী রমণীকে সরস সম্বোধন, (৭৮৬) ধরিব অর্থাৎ বাঁধিব, (৭৮৭) তোমার খাটে; (৭৮৮) প্রাণ খানি, (৭৮৯) হারাণ যাইবে, (৭৯০) তোমার ও আমার মিলন কি, (৭৯১) সাজিবে অর্থাৎ শোভা পাইবে, (৭৯২) মাচ ধরিবার যন্ত্র বিশেষ, (৭৯৩) আপনা হইতে আহ্বান করিতেছি, (৭৯৪) আস্বাদবিশিষ্ট, (৭৯৫) মাথায় অর্থাৎ প্রান্তে বসিয়া; (৭৯৬) চন্দ্র দেখ গিয়ে; (৭৯৭) খুলিয়া দিব, (৭৯৮) খাও গিয়ে।

যুবক — ধুন্দা[৭৯৯] বাজেই[৮০০] ত — দি[৮০১];
এতক মাগিলুম ন — দিলি।

যুবতী — শিলর কাঙারা[৮০২] কলে ধর;
পরাণে মাগিলে বলে ধর।

যুবক — শিলর কাঙারা ডর গরে[৮০৩];
বলে ধত্তুম্ লাজ গরে।

যুবতী — (মইন ঘরৎ খের[৮০৪] ঝাড়ি;)
মুই থেইম্[৮০৫] বেরা—ঘাজি[৮০৬]।

যুবক — বেল্যা নিগল্যে তিতি[৮০৭] পেইক্[৮০৮],
থবাক[৮০৯] বাজ্যেম্বই[৮১০] নিছিরোইৎ[৮১১]।

ইত্যাদি ইত্যাদি। বলা বাহুল্য ভদ্র পরিবারে এতাদৃশী স্বেচ্ছাচারিতা পূর্বকালেও ছিল না, এবং এখনও নাই। বর্তমানে সাধারণ চাক্‌মাগণের মধ্যেও কচিৎ মাত্র দেখা যায়।

বিমিশ্র সঙ্গীত

প্রধান কয়ভাবের দৃষ্টান্ত প্রদর্শিত হইল। এতদ্ভিন্ন কতিপয় গীতকে বিমিশ্র শ্রেণীভুক্ত করা যায়; তাহাতে বিমিশ্র ভাবের সমাবেশ থাকে। এগুলি বেশ লম্বা লম্বা; তবে এক বাক্যের সহিত অন্য বাক্যের অর্থগত সম্বন্ধ খুব বিরল — কেবল ছড়ার ন্যায় কতকগুলি এলোমেলো কথায় গ্রথিত মাত্র। যথা ঃ—

১। দীঘলি বাগৎ[৮১২] চরের মৈছ্[৮১৩],
সমারে[৮১৪] বেড়াদন্[৮১৫] নন্ — ভৈজ্[৮১৬]।
দগরের কুদুগী[৮১৭] ছন— বনৎ[৮১৮];
যত কূট্যারি[৮১৯] তার মনৎ[৮২০]।
পানি খেই ন্যাই[৮২১] পনখুন[৮২২];
দুখন তুলিজ[৮২৩] মনখুন[৮২৪]।

(৭৯৯) তামাক, (৮০০) সাজাই; (৮০১) ত — তামাক সাজাইতে তন্নিম্নে যে কঙ্কর দেওয়া হয়, (৮০২) শিলাবাসী কাঁকড়া, (৮০৩) ভয় করে, (৮০৪) খড়, (৮০৫) থাকিব, (৮০৬) বেড়া ঘেঁসিয়া, (৮০৭) অপরাহ্নে বা রাত্রিতে বাহির হইলে, (৮০৮) চাতক পক্ষী, (৮০৯) মঞ্চের ঠেস্ বিশেষ, (৮১০) ঘা দিব গিয়ে, (৮১১) নিশীথ রাত্রি, (৮১২) (খোলের) দীর্ঘ বাঁকে, (৮১৩) মহিষ, (৮১৪) সঙ্গে, (৮১৫) বেড়াইতেছে, (৮১৬) ঠাকুর ঝি ও জ্যেষ্ঠ ভাতৃবধূ, (৮১৭) স্ত্রীসজারু, (৮১৮) "ছনবনে", (৮১৯) কূটবুদ্ধি, (৮২০) তাহার মনে, (৮২১) খাইয়া, (৮২২) পরিষ্কার থেকে, (৮২৩) দুঃখ তুলিও না, (৮২৪) মন হইতে

২। বার্চ্ছি[৮২৫] বিয়া[৮২৬] পলগে[৮২৭],
নোয়া জুস্মান্[৮২৮] কাবি কলগে[৮২৯];
কলগৎ উদিল্ পদনা[৮৩০];
তদেগ্ পুঝি মদনা,
মদনা তদেগে কদা কয়,
খাদৎ[৮৩১] উজেল্লি[৮৩২] সদাগর;
মুজুনা[৮৩৩] মাদি পিচ্ছোলে[৮৩৪];
ইখুন্‌বেচ[৮৩৫] ভালা করিবো ঈশ্বরে।

৩। অজল[৮৩৬] পাগর্য্যা নীজঝুপ্[৮৩৭];
দিন দিন পরেল্লি[৮৩৮] কোলিযুগ[৮৩৯],
কোলিযুগৎ সত্য নেই,
বুগচিরি দেগেলে[৮৪০] পত্ত্য[৮৪১] নেই।

৪। ছ্বরা উজানি তুত্তং মাছ[৮৪২];
গুজরি[৮৪৩] পরেত্তি[৮৪৪] বৈশাখ মাস;
বৈশাখ মাসেনি ধান্ কজা[৮৪৫];
উত্তর ধাকদ্[৮৪৬] পানকদা[৮৪৭];
কুজি কুজি[৮৪৮] ছিনাং[৮৪৯] পান;
উথ্যে পুগেদি[৮৫০] পুনং চান[৮৫১]।
পুনং চানে সাজ ধল্য[৮৫২];
হাজেদুং[৮৫৩] মাজেদুং[৮৫৪] লাজ গল্য[৮৫৫]।

৫। কুকুর পুছিহাদ্ দবা[৮৫৬],
হাদ্ দবা-ছ[৮৫৭] নাক্ দবা;
নাক্‌দবা-ছ ভোমরা;
লড়াই নিল[৮৫৮] চোঙরা[৮৫৯];

(৮২৫) বড়সী, (৮২৬) বাহিয়া, (৮২৭) লোফাইয়া, (৮২৮) নূতন জুমখানি, (৮২৯) গিরিগহ্বরে, (৮৩০) জুমের পোড়ার পর নবোদগতে বাঁশ, (৮৩১) ঘাটে, (৮৩২) উপস্থিত হইল, (৮৩৩) এঁটেল, (৮৩৪) মাটি পিছলায়, (৮৩৫) ইহা হইতে বেশী, (৮৩৬) উচ্চ, (৮৩৭) গাছবিশেষ, ঝোঁপ নীচ, (৮৩৮) আসিয়া পড়িতেছে, (৮৩৯) কলিযুগ, (৮৪০) বক্ষ চিরিয়া দেখাইলে, (৮৪১) প্রত্যয়, (৮৪২) দীর্ঘ ঠোঁটবিশিষ্ট মাছ, (৮৪৩) গর্জ্জন করিয়া, (৮৪৪) আসিয়া পড়িতেছে, (৮৪৫) ধান্যবপন, (৮৪৬) উত্তর পার্শ্বে, (৮৪৭) পানের বর, (৮৪৮) কাঁচি, (৮৪৯) ছিন্ন করি (বহুবচনে), (৮৫০) পূর্বদিকে উঠিয়াছে, (৮৫১) পূর্ণচন্দ্র, (৮৫২) সাঁজ ধরিল অর্থাৎ আঁধার হইল, (৮৫৩) হাসিতে, (৮৫৪) কথা বলিতে, (৮৫৫) লজ্জা করিল, (৮৫৬) শ্বেতহস্তবিশিষ্ট, (৮৫৭) হাতধলার বাচ্চা, (৮৫৮) তাড়াইয়া নিল, (৮৫৯) বড় হরিণ

ধেল [৮৬০] চোঙরা গাং পার হোই [৮৬১];
সারেন্দ্ [৮৬২] কুনাদন্ [৮৬৩] রং — বারোই [৮৬৪];
এক্কোয়া সারেন্দ তিন্নোয়া খিল [৮৬৫];
তিন্নোয়া খিলৎ তিন্নান্ জিল [৮৬৬];
কানাই গাঙর [৮৬৭] দোছরি [৮৬৮];
ইছ্য [৮৬৯] লামে সুর ধরি [৮৭০];
বাচ্ছুন [৮৭১] কাবি নয় কুড়ি,
নয় কুড়ি বাঁশর তুলং ক্যাং [৮৭২];
ক্যঙে দিলুম চেরাগে [৮৭৩];
দেবায় কল্য পেরাগে [৮৭৪];
চেরাগর ধূমা [৮৭৫] লং কনি [৮৭৬];
উঠ্যে বাজারৎ [৮৭৭] অংবলি [৮৭৮]।
আংবালি বাজারৎ কি উঠ্যে?
চিগন্ চিগন্ তোবালে [৭৭৯] উঠ্যে। ইত্যাদি।

এই যে সকল সঙ্গীতের বিবরণ প্রদত্ত হইল, বলা বাহুল্য, তাহাদের সহিত কোনও বাদ্যযন্ত্র ব্যবহৃত হয় না।

সঙ্গীতে অনুরাগ

প্রথমেই বলিয়াছি, ইহারা যাত্রা, কবির গান প্রভৃতিতে যথাসাধ্য উৎসাহ দান করে। বিদেশীয় গায়কদল আসিয়া বৎসর বৎসর এই সুযোগে প্রভূত অর্থ লইয়া যায়, অথচ নিজেদের মধ্যে তাহা রক্ষা করিবার কাহারও তাদৃশী চেষ্টা পরিদৃষ্ট হয় না। কেবল তরণী সেন নামক "লার্ম্মা গোছা"র জনৈক দেওয়াননন্দন কয়েকবৎসর ধরিয়া এক যাত্রার দল চালাইয়া ছিলেন। তিনি তেমন উন্নতি দেখাইতে না পারিলেও, তদীয় উৎসাহ ও অধ্যবসায় প্রশংসাযোগ্য, সন্দেহ নাই। ইহাতে শিক্ষিত সাধারণের যোগ থাকিলে, আশানুরূপ উন্নতির আশা করা যাইতে পারিত। সম্প্রতি কামাখ্যা নামে অপর এক চাক্মা যুবক এপক্ষে মনোযোগ দিয়াছে। তাহার শক্তি সামান্য হইলেও, আমরা হৃদয়ের সহিত তাহার সাফল্য কামনা করি। নিকৃষ্ট বলিয়া অগ্রাহ্য করা অতি সহজ, তাহাকে উৎকৃষ্ট করিয়া তুলিতেই যাহা কিছু কষ্ট। উপযুক্ত উৎসাহ ও সহায়তা পাইলে, ইহা সমাজের বহু অর্থ রক্ষা করিতে পারিবে। তাই আমি সর্বশেষে এতৎপ্রতি সমগ্র চাক্মা সমাজের দৃষ্টি আকর্ষণ করিয়া বর্তমান ইতিবৃত্ত সমাপ্ত করিলাম।

---

(৮৬০) পলাইল, (৮৬১) নদীপার হইয়া, (৮৬২) সারিন্দা, (৮৬৩) কুঁদাইতেছে, (৮৬৪) সূতাব, (৮৬৫) কীলক, (৮৬৬) তাব, (৮৬৭) কানাই নদীর, (৮৬৮) দুই নদীর সঙ্গমস্থল, (৮৬৯) চিংড়ি, (৮৭০) সারি ধরিয়া, (৮৭১) বাঁশগুলি, (৮৭২) মঠ, ৮৭৩) প্রদীপ, (৮৭৪) দেবতায় বজ্রপাত করিল, (৮৭৫) ধূম, (৮৭৬) চুয়াইয়া মদ্য পড়িবার পাত্রের মুখে যে নেক্ড়া মুড়িয়া দেওয়া হয়, (৮৭৭) বাজাবে, (৮৭৮) কর্ণাভরণ, (৮৭৯) তোয়ালে।

# উপসংহার

## (১) বাঙ্গালী — সংস্রব — (২) মিশনারী — চেষ্টা এবং (৩) ইংরাজধিকারের ফল।

## ১

আমি নিজেও বাঙ্গালী; সুতরাং আমার মুখে বাঙ্গালী-চরিত্রের সমালোচনা তেমন শোভন না হওয়ারই কথা। কেননা, বাঙ্গালীসুলভ দোষগুণ ত আর আমাকে ছাড়িয়া নহে! তবে যদি সত্যের মর্যাদা রক্ষা করিতে গিয়া, আমার দ্বারা স্বীয় সমাজের কোন কলঙ্ককথা প্রকাশিত হইয়া পড়ে, আশা করি — বঙ্গবাসিসমাজ সেই আত্মনিন্দার নিমিত্ত আমাকে ক্ষমা করিবেন। কতিপয় নীচ মনা লেখক বাঙ্গালী জাতিকে যাদৃশ কুৎসিত বর্ণে চিত্রিত করিয়াছেন;বাঙ্গালী — চরিত্র যে তাহা হইতে বহু পরিমাণে উন্নত, একথা অসঙ্কোচে বলা যায়। জ্ঞানে, বিদ্যায়, বুদ্ধিমত্তায়, বাক্‌পটুতায় কি কর্মতৎপরতায় জগতে বাঙ্গালীর তুলনা মেলা কঠিন এবং তাহাদের শক্তিও অসামান্য। পক্ষান্তরে বাঙ্গালীর শঠতা এবং বিশ্বাসঘাতকতার উদাহরণেরও অভাব নাই। বাঙ্গালীর দুর্বলতাও সর্বত্র প্রসিদ্ধ বটে, কিন্তু উপযুক্ত ক্ষেত্র পাইলে, তাহারা আপন দৌর্বল্য পরিহার করিয়া স্বকীয় সামর্থ্য প্রকাশে সক্ষম। বর্তমান দেশব্যাপী আন্দোলন হইতে মদীয় মন্তব্যের সত্যাসত্য কতকটা উপলব্ধি করিতে পারা যাইবে।

চট্টগ্রামের ভূতপূর্ব কমিশনার মিঃ জন বিমসের কথায়* বলিতে গেলে — "চাক্‌মাগণ অর্ধবাঙ্গালী।" বস্তুতঃ ইহাদের পোষাক পরিচ্ছদ এবং আচার ব্যবহারে বাঙ্গালীর অনুকরণ যথেষ্টরূপে প্রবেশলাভ করিয়াছে। এবং ইহাদের ভাষাও যে বাঙ্গলাভাষার বিকৃত অবস্থামাত্র, তাহাও যথাস্থানে প্রদর্শিত হইয়াছে। এতদ্ভিন্ন চাক্‌মাদিগের (উপাধি ব্যতিরিক্ত) নামগুলিও এমন বাঙ্গালী-ভাবাপন্ন যে, তদ্দ্বারা তাহাদিগকে বাঙ্গালী হইতে পৃথক করা একরূপ অসম্ভব।

*Letter No. 227H
Dated – 5-9-1879

এক্ষণে দেখা যাউক, ইহাদের এই বাঙ্গালী অনুকরণ কতদূর সুফলপ্রসূ হইয়াছে। ১৮৭২ ইংরাজীর ১লা জুলাই কাপ্তেন লুইন বিভাগীয় কমিশনার বাহাদুরকে লিখিয়াছিলেন * "চাকমাগণ বাঙ্গলা বলে। বহু বৎসর ধরিয়া, বাঙ্গালী কৃষকদিগের সহিত অবাধ সম্মিলনে আমাদের রাজ্যের মধ্যে তাহারাই অতি দ্রুত উন্নতি লাভ করিয়াছে। কিন্তু ইহাদিগের কোন জাতির মধ্যে কাহাকেও শাসনকর্তার কার্যের বাধা ঘটাইতে দেখি নাই।তাহাদের মধ্যে যাহারা উপযুক্ত, তাহারা আর মনঃপ্রাণে চাক্‌মা জাতিতে থাকিতে চাহে না। ... পক্ষান্তরে প্রায় সমুদয় চাক্‌মা দেওয়ান ন্যূনাধিক পরিমাণে বাঙ্গালীদিগের সহিত

*Lette: No. 532

বসবাস করিতেছেন। ইহাতে দ্বিবিধ ফল আছে। দেওয়ান ও হেড্ম্যানগণ তাঁহাদের প্রজাগণকে চাপিয়া রাখিতে চাহেন, তাহা হইলে তাঁহারা অধিক লাভভাগী হন; এবং তাহাদিগকে অধিকতর শাসনে ˬ রাখা যায়। অপরদিকে চাক্মাদিগের মধ্যে এমন এক তেজস্কর ভাব জন্মিতেছে যে, তাহারা দেওয়ানগণ হইতে স্বকীয় স্বার্থ সম্পূর্ণরূপে রক্ষা করিতে প্রথমে চেষ্টা করিবে।" অনন্তর ১৮৭৫ খৃষ্টাব্দের ১৭ই জুন মিঃ পাউয়ার কমিশনার মহোদয়কে যে পত্র* লেখেন, তাহাতেও "বাঙ্গালী ও চাক্মাদিগের সম্মিলনে চাষে"র উল্লেখ আছে। ১৮৭৯ ইংরাজিতে কমিশনার বাহাদুর বঙ্গীয় গভর্নমেণ্টে যে পত্র (Letter No. 227 H) লিখিয়াছিলেন, তন্মধ্যে তিনি বলিয়াছেন — "আমরা আশা করি, চাক্মাগণ হাল চাষে বিশেষ উন্নতি লাভ করিতে পারিবে। কেননা তাহারা অর্ধবাঙ্গালী; তাই মঘদের অপেক্ষা হালচাষে অধিকতর কৃতকার্যতা লাভ করিয়াছে।" সুতরাং চাক্মাদিগের হালচাষের এই উন্নতিকে বাঙ্গালী সংসর্গের উৎকৃষ্ট ফল বই আর কিছুই বলা যায় না।

*Letter No. 472

কেবল ইহা নয়, এরূপ শত শত প্রমাণ উপস্থিত করা যাইতে পারে; যাহাতে দেখা যাইবে যে — বাঙ্গালীর সাহচর্যই চাক্মাদিগের বর্তমান উন্নতির মূল। গত কয়েক বৎসর ধরিয়া বিভাগীয় কমিশনারগণ রাঙামাটি গভর্নমেণ্ট উচ্চ ইংরাজী বোর্ডিং স্কুলে বাঙ্গালী ছাত্রের প্রবেশাধিকার রুদ্ধ করিবার চেষ্টা করিতেছিলেন। ফলতঃ তাঁহাদের সদুদ্দেশ্যে অনিষ্টেরই আশঙ্কা ছিল। বাঙ্গালী ছাত্রের প্রতিযোগিতা না পাইলে চাক্মাছাত্র দিগের বর্তমান উন্নতিও যে বহু-পশ্চাতে পড়িয়া থাকিত, তাহাতে আর সন্দেহ নাই। সম্ভবতঃ ইহা বুঝিতে পারিয়াই শিক্ষিত সম্প্রদায় গভর্নমেণ্টের তাদৃশ প্রস্তাবে প্রতিবাদ করিতেছিলেন। আশা করা যায়, বর্তমান বৌদ্ধাধিকার প্রবল থাকিলেও চাক্মাসমাজ বাঙ্গালী অনুকরণে অচিরে চট্টগ্রামীয় বড়ুয়া সম্প্রদায়ের ন্যায় জ্ঞানোন্নতি লাভ করিতে সমর্থ হইবে।

গ্রন্থাংশে আমরা দেখাইয়াছি, "কালিন্দী রাণী বাঙ্গালি মন্ত্রী দ্বারা পরিচালিত" "রাজা হরিশচন্দ্র বাঙ্গালী পদ্ধতির লোক" "বাঙ্গালীদের প্রতি তাঁহার এত ঝোঁক যে, তিনি হিন্দুপর্ব এবং ভোজাদিও পালন করিয়া থাকেন" "রাজা আপনাকে হিন্দু বাঙ্গালী প্রতিপন্ন করিতে বিশেষ প্রয়াসী" ইত্যাদি ইত্যাদি নানা কথা দ্বারা কর্তৃপক্ষ বাঙ্গালী সংস্রবের প্রতি দোষারোপ করিয়াছেন। এতৎসঙ্গে কমিশনার মি: জন, বিম্সের আরও কিঞ্চিৎ অভিমত* দেখাইয়া রাখি। — "(ডিপুটি কমিশনার) কাপ্তেন গর্ডনের রিপোর্টে দেখা যায়, পাহাড়ীদিগের মধ্যে সম্প্রতি এমন একভাব জন্মিয়াছে যে, তাহারা দীর্ঘতর সময় ধরিয়া একস্থানে তাহাদের চিফ্ বা হেড্ম্যানের কর্তৃত্বাধীন থাকিতে চাহে না। এই ভাব সম্ভবতঃ বাঙ্গালীদিগের প্রাধান্যে ঘটিয়াছে। এই বাঙ্গালীদিগের পরিচয় তাঁহার নিজের কথায় "Who are striving to impress the simple hilimen with that spirit of referring everything to law courts and questioning the validity of every order of

*Letter No. 21 H, 11-2-1879

an executive officer, which is so strong among themselves" অর্থাৎ যাহারা এই সরল স্বভাব পাহাড়ী-দিগের মনে প্রত্যেক বিষয়েই আইন-আদালতের আশ্রয় গ্রহণ এবং শাসন-কর্তৃগণের আদেশের বৈধতা বিচার করিবার ভাব-যাহা তাহাদিগের নিজেদের মনেও খুব প্রবল, উত্তেজিত করিয়া দিতেছে। আমরা রোয়াজা (অর্থাৎ হেড্‌ম্যান) প্রথা প্রবর্তিত না করিলে ইহারা অধিকতররূপে ছিন্নবিচ্ছিন্ন হইয়া যাইত।" ইত্যাদি।

প্রাগুদ্ধৃত মন্তব্যে কেবল ঈর্ষ্যাপ্রকাশ ছাড়া অপর কোন যুক্তি আছে বলিয়া ত মনে হয় না। যে বাঙ্গালীদের সংমিশ্রণে চাক্‌মাদিগের এতাদৃশী উন্নতি, যাহাদের অনুকরণে মুমূর্ষ জাতি নবজীবন লাভ করিয়া সভ্যতার দাবি করিতে অগ্রসর হইতেছে, সেই বাঙ্গালী সংসর্গের প্রতি দোষারোপ করা আদৌ সঙ্গত বোধ হয় না। মিঃ বিম্‌সের অন্যান্য উক্তির সহিতও একমত হওয়া যায় না। বাঙ্গালী প্রাধান্য কি তাহাদের বাসস্থান স্থায়ী রাখিবার সাহায্য করিয়াছে, অথবা তাহাদিগকে উদাসীন প্রায় ঘুরাইয়াছে ও ঘুরাইতেছে? পাঠকবর্গ দেখিয়া আসিয়াছেন, ইহারা জুমের জন্য কেমন এখানে ওখানে ঘুরিতেছিল। এখনও যাঁহারা লাঙ্গল ধরে নাই, তাহাদের সেই দুর্গতি;— দুই বৎসর একস্থানে স্থায়িরূপে থাকিবার উপায় নাই। বাঙ্গালীই ইহাদিগকে প্রথমে চাষ শিক্ষা দেয়। অদ্যাপি অনেকে বাঙ্গালীর সহায়তা ভিন্ন নিজেরা স্বাধীনভাবে চাষ চালাইতে পারে না। যাহারা চাষ ধরিয়াছে, তাহারা স্থায়ী বসতিও স্থাপন করিয়াছে। যদিও চাষী পাহাড়ীর মধ্যে কাহাকেও কাহাকেও জুমিয়ার ন্যায় বাসস্থান পরিবর্তন করিতে দেখা যায়, তাহা সম্ভবতঃ ভূমির চিরস্থায়ী বন্দোবস্তের অভাবে। সুতরাং বাঙ্গালী সংস্রবে ইহাদিগের স্থিতিশীলতার ক্ষতি হইয়াছে, এ কথা নিতান্তই ভিত্তিহীন।

মনুষ্যতালুকের সৃষ্টিতে অবশ্য রাজ্য মধ্যে বিশৃঙ্খলা ঘটিয়াছিল। ইহা যদি বাঙ্গালী-পরামর্শ প্রসূত হয়, তাহা হইলে মন্ত্রনাদাতার বুদ্ধির প্রশংসা করা যায় না। কিন্তু সেই ব্যক্তিগত অজ্ঞতা লইয়া কোন এক জাতির উপর দোষারোপ করা কদাপি ন্যায়সঙ্গত নহে। এতদ্ভিন্ন বাঙ্গালী সমাজের অপর এক দুর্নাম অর্থপিশাচ মোক্তার ও মহাজনদিগের গর্হিত উৎপীড়ন। উপযুক্ত পানে জলৌকাও তৃপ্ত হয়, কিন্তু ইহাদিগের আকর্ষণ পেট ফাটিয়া গেলেও, ছাড়িবার নহে। যাহাকে একবার পথে পাওয়া গিয়াছে, তাহাকে সর্বস্বান্ত করিয়া পরিতুষ্ট হইলেও, হতভাগার পূর্বজন্মের সুকৃতির ফল বলিতে হয়।

কাপ্তেন লুইন "ফ্লাই অন্ দি হুইলে" লিখিয়াছেন* "আমি নীচ বাঙ্গালী মোক্তারদিগের দ্বারা অতিশয় ত্যক্ত-বিরক্ত হইয়াছিলাম। তাহারা পাহাড়ীদিগের অজ্ঞতা ও সারল্যের প্রলোভন আকৃষ্ট হইয়া এখানে আসিয়াছিল। ঘরে ঘরে ঝগড়া বাধাইয়া, তাহারা ইহাদিগকে মোকদ্দমা দায়ের করিতে উত্তেজিত করিত।" "ধূর্ত্ত বাঙ্গালী মোক্তার ও টর্নিগণ এই পার্বত্যপ্রদেশের গরলস্বরূপ। তাহাদিগকে এখান হইতে তাড়াইতে আমি কদাপি শৈথিল্য প্রকাশ করি নাই।

*Page 284

*Page 336-337

(সম্ভবতঃ মহামুনি) মেলার পরে আমি এমন এক উপযুক্ত কারণ পাইয়াছিলাম, যদ্দারা তাহাদের অবশিষ্ট তিনজনকেই স্টীমারযোগে এদেশে হইতে তাড়াইবার সুবিধা হইয়াছিল। সাধারণতঃ যেমন হয়, তাহারাও তদ্রূপ কমিশনার ও গভর্নমেন্ট সমীপে আমার বিরুদ্ধে অভিযোগ করিয়াছিল। তাহাতে অজ্ঞতা এবং দুর্বলতার মধ্যে কলহ বাধাইয়া ও মোকর্দ্দমা তুলিয়া কিরূপে তাহারা জীবিকানির্বাহ করিত এবং আমার বিচারের বিরুদ্ধে আইনের কূটতক ও বিপরীত বর্ণনায় অপিল করিয়া কিরূপে গভর্নমেন্টের শাসন শক্তিকে দুর্বল করিবার চেষ্টা পাইত, আমি তৎসমস্তই দেখাইয়াছিলাম। ... চতুর বাঙ্গালিগণ পাহাড়ীদিগের প্রতি অত্যাচারপূর্বক টাকা বাহির করিবার জন্য আমাদের আইনকে যন্ত্রস্বরূপ ব্যবহার করিত।"

সত্য কথা বলিতে কি, এই বর্ণনার কিছুমাত্র অতিরঞ্জিত নহে। ভুক্তভোগী অনেক সাক্ষী অদ্যাপি পাওয়া যায়। অবশেষে গভর্নমেন্ট এই পার্বত্য চট্টগ্রাম হইতে বাদী ও প্রতিবাদীর মধ্যবর্তী মোক্তারাদির প্রথা উঠাইয়া দিয়াছেন। তাহাও অনেকদিন গত হইতে চলিল; তথাপি এত বৎসর পরেও সেই অত্যাচার ক্ষত আমাদের চক্ষে আসিয়া পড়ে। সেইসঙ্গে গভর্নমেন্ট কর্তৃক উত্তরর্ণদিগের সুদের হারও শতকরা বার্ষিক বার টাকা করিয়া নির্দিষ্ট হইয়াছে; কিন্তু অধুনা সেই আবরণমাত্র প্রকাশ্যতঃ রাখিয়া মহাজনদিগের উৎপীড়ন অবাধে চলিতেছে। পূর্বেই বলিয়াছি, মিতব্যয়িতার অভাবে পাহাড়ীরা প্রায়শঃই ঋণ করিতে বাধ্য হয়। যত টাকা ধার করিবে, খতে তাহার দেড়গুণ লিখিয়া দিতে হইবে, ইহা অত্রত্য চিরাগত পদ্ধতি। অন্যথা কোন মহাজন হইতেই সাধারণ লোকে কর্জ্জ পায় না। সুদ অবশ্য নিয়মাতিরিক্ত নয়। কেবল ইহা নহে, বৎসরান্তে চক্রবৃদ্ধিক্রমে সুদ-আসল যোগ করিয়া পুনরায় তাহাদিগ হইতে উক্তদেড় গুণের খৎ পরিবর্তন করিয়া লওয়া হইয়া থাকে। এইরূপে দেয় টাকা এককালীন পরিশোধের শক্তি না থাকিলে অধমর্ণ পুত্রপৌত্রাদিক্রমে মহাজনের কবল হইতে মুক্তিলাভ করিতে পারে না।

আমি যখন প্রথম এখানে আসি, তখন রাঙামাটী উচ্চ ইংরেজী স্কুলের হেড্মাষ্টার মাননীয় শ্রীযুক্ত রামকমল দাস মহাশয় একদা তৎপ্রসঙ্গে বলিয়াছিলেন, এমনও একদিন গিয়াছে, — যে মহাজনেরা মৃত অধমর্ণের উত্তরাধিকারীর অভাবে তাহার শ্মশানোত্থিত ধূম যেইদিকে গিয়াছিল, সেই প্রতিবেশীদের নিকট হইতে প্রাপ্য টাকা আদায় করিত! উঃ কি ভয়ানক ব্যবস্থা। ইহাকেই "বে-আইনী মুল্লকে"র বিধি বলা যাইতে পারে বটে! এখানকার মহাজনেরা ক্ষুদ্র ক্ষুদ্র দোকান উপলক্ষ করিয়া বসিয়া আছে। প্রজ্ঞাদৃষ্টিশালী দেখিতে পান — নির্মম দস্যু ছদ্মবেশে শিকারের প্রতীক্ষা করিতেছে! এ সম্বন্ধে আমি নিজে আর কিছু না বলিয়া কাপ্তেন লুইনের "ফ্লাই অন্ দি হুইল" হইতে আর একটি চিত্র উঠাইয়া দিতেছি, যাহা সচরাচর ঘটিয়া থাকে। তিনি নিজেই লিখিয়াছেন, "আমি অবাস্তব কোনও ঘটনা জানাইব না। ইহা কাল্পনিক নহে; আমি ইহা হইতে আরও শোচনীয়

*Page 338

উদাহরণ জানি। "জনৈক পাহাড়ী মহাজনের প্রাপ্য টাকা চুকাইয়া দিলে, মহাজন বলিল, — বন্ধু, বেশ ভালই হইল; এই দেখ — আমি তোমার খৎ নষ্ট করিয়া ফেলিতেছি।" এই বলিয়া সে উক্ত পাহাড়ায় খতের বদলে অপর এক পুরাতন কাগজ ছিঁড়িল। ঐ বেচারী লিখিতে বা পড়িতে জানে না; সুতরাং মহাজনের দায় হইতে মুক্ত হইল ভাবিয়া, আনন্দের সহিত ঘরে গেল।

"মহাজন কিছুকাল পরে উক্ত খৎ মূলে সেই পাহাড়ীর বিরুদ্ধে সুদ ও আসলের চক্রবৃদ্ধি কষিয়া নালিশ উপস্থিত করে। এই পাহাড়ীকে আমরা নীল চন্দ্র বলিব। উপস্থিত হইয়া আত্মপক্ষ সমর্থনের জন্য যথা নিয়মে নীলচন্দ্রের নামে সমন জারীও করা হয়। মোকদ্দমার শুনানির দিন মহাজন তদীয় নৌকার মধ্যে থাকিয়া নীলচন্দ্রের আগমন প্রতীক্ষা করিতে লাগিল। পরে তাহাকে দেখিয়া তাড়াতাড়ি অনুরাগপূর্ণ মুখ এবং স্বরে স্তোকবাক্যে সন্তুষ্ট করণাভিপ্রায়ে বলিল, 'প্রিয়বন্ধু সত্যই আমি দুঃখিত হইতেছি যে, আমার ভ্রমে তুমি কত কষ্ট ও পথশ্রম পাইয়াছ। তোমার আর আদালতে যাওয়ার প্রয়োজন নাই। সমনখানি আমাকে দাও। আমি সাহেবকে প্রকৃত কথা খুলিয়া বলিব। ততক্ষণ তুমি আমার ঘরে গিয়া খাও এবং মদ্যপান কর।

এইরূপে সেই হতভাগ্য মাছি আহার ও পানের নিমিত্ত গেল আর সে সময়ে চতুর উর্ণনাভ আদালতে চলিল। এদিকে যথাসময়ে মোকদ্দমার ডাক হইল, নীলচন্দ্রকে উপস্থিত না পাইয়া মহাজনের সম্পূর্ণ দাবিতে মোকদ্দমা একতরফা ডিক্রী হইয়া গেল। অনন্তর মহাজন স্বগৃহে প্রত্যাবৃত্ত হইয়া তদীয় দায়িককে আতিথেয়তা দ্বারা সন্তুষ্ট করিয়া শীঘ্র শীঘ্র বাড়ী পাঠাইয়া দিল। আপিলের ম্যাদ গত হওয়ার পূর্বে তাহাকে আর কোন কথা বা চিহ্ন জানাইল না। ইহাতে ডিক্রী বলবৎ হইয়া দাঁড়াইল। অনন্তর ঐ দুর্ভাগ্য পাহাড়ীর মস্তকোপরি ঝঞ্ঝা-বাত ঘুরিতে লাগিল। সে ক্রমে বুঝিতে পারিল যে, অপরিমেয় ঋণে ভারাক্রান্ত হইয়াছে। এরূপ কার্জ্জে সে আর কোন দিন পড়ে নাই এবং পরিশোধ করিবারও আশা করিতে পারে নাই। কাজেই সে প্রকৃত পক্ষে অবশিষ্ট জীবনের নিমিত্ত মহাজনের দাস হইয়া রহিল। যদিও এ পাহাড়ে প্রকৃত ন্যায়পর উত্তমর্ণও আছেন, কিন্তু তথাকথিত মহাজনের সংখ্যাই বিশেষ প্রবল। বস্তুতঃ তাহাদিগের এতাদৃশ জঘন্য ব্যবহার কখনই মার্জ্জনীয় নহে। তাহাদের কৈফিয়ত যে, আমরা ব্যক্তিবিশেষের সহিত এরূপ করি বটে, কিন্তু আবার অনেকেই আমাদিগকে প্রতারিত করে। গড়ে হিসাব করিলে, আমরা যে বেশী কিছু লাভ করি, এমত নহে, বস্তুতঃ অনেকেই যে মহাজনের টাকা 'বেমালুম হজম' করিয়া ফেলে, ইহাও অসত্য নহে। শুনিয়াছি, সহৃদয় গভর্নমেন্ট মহাজন-দিগের উৎপীড়ন সংবাদে ব্যথিত হইয়া অধমর্ণাদিগকে এক সময়ে ২৮০০০ হাজার টাকা ধার দিয়াছিলেন; কিন্তু তাহার অর্দ্ধেক টাকাও আদায় হয় নাই, — 'অন্য পরে কা কথা?' সুতরাং এরূপস্থলে অল্পসুদে কুসীদ ব্যবসায়ীদের পোষাইবে কেন? তাই বলিয়া তাহারা যে বামের চাপড় খাইয়া শ্যামের বুকে ছুরি বসাইবে, ইহাও সর্বতোভাবে গর্হিত ও নিন্দনীয়! রাজা

ভুবনমোহন রায় মহোদয়ের ঐকান্তিকী চেষ্টায় সম্প্রতি গভর্নমেন্ট হইতে আদেশ হইয়াছে, কোন উত্তমর্ণ অধমর্ণের সম্বৎসরোপযোগী খাদ্য সংস্থান না রাখিয়া মাল ক্রোক করিতে পারিবে না। ইহাতেও নিরুপায় পাহাড়ীদিগের অশেষ উপকার হইয়াছে। সুখের বিষয়, সহৃদয় গভর্নমেন্ট পাহাড়ীদিগকে স্বয়ং ঋণ দিয়া মহাজনদিগের হস্ত হইতে রক্ষা করিবার নিমিত্ত দৃষ্টিনিক্ষেপ করিয়াছেন। আশা আছে, এতদ্বারা তাহাদের সর্বস্বান্ত হওয়ার কারণ অচিরেই বিদূরিত হইবে।

কাপ্তেন লুইন বাঙ্গালী চরিত্র সম্বন্ধে আর যে সব মন্তব্য রাখিয়া গিয়াছেন, তাহা যেন ঈর্ষাপ্রসূত। বস্তুতঃ তিনি বাঙ্গালী — চরিত্রের বিকৃতি অঙ্কনে সাতিশয় সিদ্ধহস্ত ছিলেন। কোন কোন স্থানে তিনি বাঙ্গালীদের অকর্মণ্যতা প্রতিপন্ন করিতেও চেষ্টা পাইয়াছেন। বোধ হয়, বাঙ্গালী কর্মচারীগণ তদীয় ব্যবহারে সন্তুষ্ট হইতে না পারিয়া অভিযোগাদি করিয়াছিলেন;তাহাতেই তিনি "ফ্লাই অন্ দি হুইলে" লিখিয়াছেন* "বাঙ্গালী বাবুরা যখন দেখিলেন যে, আমার বিরুদ্ধে আবেদন ও অভিযোগ সমুদয় পন্ড হইয়া গেল, তখন তাঁহারা একযোগে কর্ম পরিত্যাগ করেন।" ... "সুতরাং আমি বার্মিস ক্লার্ক আনাইয়াছিলাম।" কিন্তু আমরা তদানীন্তন রাজকর্মচারী (বর্তমান সব ডেপুটী কালেক্টর) শ্রীযুক্ত কৃষ্ণচন্দ্র দেওয়ানের মুখে শুনিতে পাই — মিঃ লুইন বাঙ্গালিগণকে তাড়াইয়া তাহাদের পদে (আরাকানী) মঘ কেরানী নিযুক্ত করিয়াছিলেন সত্য; কিন্তু অবশেষে তাহাদিগের দ্বারা, কাজ চলে না দেখিয়া, বাঙ্গালীদিগকে পুনরায় আহ্বান করেন এবং তাহাদের পদোন্নতি করিয়া দিয়া মনোমালিন্য দূর করেন। হায়, তথাপি তিনি খোঁচা দিতে ছাড়েন নাই। অপর এক স্থলে* লিখিয়াছেন, — "আমি একজন ভিন্ন অপর সকল বাঙ্গালীবাবু হইতে পৃথক ছিলাম। ধর্মাধিকরণে মদীয় উপযোগিতা লোকে তখন বুঝিল! বস্তুতঃ তিনি আত্মপ্রতিষ্ঠা সমর্থন কল্পে যাহাই লিখুন না কেন, তাহা লইয়া বাদ প্রতিবাদ করিবার স্থান ইহা নহে। তিনি বাঙ্গালা বাবুগণের সম্পর্কে কিরূপ ছাড়িয়াছিলেন, তাহা তখনকার বাঙ্গালীসমাজ কিছুতেই উপলব্ধি করিতে পারেন নাই। তদানীন্তন কর্মচারিগণ হইতে অধুনা এরূপ সাক্ষ্যই পাওয়া যায়।

*Page 361

*Page 363

যাক্, বাঙ্গালী চরিত্রের সাফাই গাইতে গিয়া অনেক বাজে কথা বকিলাম। মোট কথা, বাঙ্গালী-সংস্রবে চাক্‌মাদিগের ইষ্টানিষ্ট দুই ঘটিয়াছে। বাঙ্গালীদের হইতে তাহারা ভাষা, শিক্ষা, চাষ ও বাণিজ্য প্রভৃতি যে সকল দুর্লভরত্ন লাভ করিয়া আজ সভ্য সমাজে পরিচিত হইতেছে, তজ্জন্য তাহারা চিরকাল কৃতজ্ঞ থাকিবে। পক্ষান্তরে বাঙ্গালী-জীবনের স্বভাবগত যে দোষ, তাহাও তাহাদিগেতে সংক্রামিত না হইয়া যায় নাই। আমরা পাশ্চাত্য জাতির কাছে যে পরিমাণে বিলাসিতায় অভ্যস্ত হইয়াছি, চাকমাগণও আমাদের সঙ্গফলে প্রায় তৎসমস্তই আয়ত্ত করিয়া লইয়াছে। অবশ্য, ইহাতে ইংরেজাধিকারও মুখ্যভাবে কম সাহায্য করে নাই। আর একটি দৃষ্টানুকরণ — চাকরী। কিন্তু ইহাতে প্রচলিত শিক্ষারই ফল বলিতে হইবে। ফলতঃ বাঙ্গালীর

সংসর্গে যা কিছু সামান্য অনিষ্ট ঘটিলেও, তাহাদের দ্বারা প্রভূত উপকার লাভ হইয়াছে। নতুবা তাহাদের বর্তমান অভ্যুদয় কদাপি সম্ভবপর ছিল না। তাহার প্রমাণ পার্বতীয় অপরাপর জাতি এযাবৎ বহুদূরে পড়িয়া আছে।

এই চাক্‌মা ও বাঙ্গালীর সংস্রব আরম্ভ হইয়াছে, আজ কালের কথা নহে। 'দেঙ্গ্যাওয়াদি আরে দফুং" এ খৃষ্টীয় দ্বাদশ শতাব্দীর প্রথমভাগেও এতৎ সম্বন্ধে পরিচয় পাইয়াছি। তখন তাহাদিগের মধ্যে যে একতার ভাব দেখা গিয়াছিল, আরও বহুকালপূর্বে যে তথাকথিত সংস্রব আরম্ভ হইয়াছিল, সন্দেহ নাই। ক্রমে পরস্পরের সম্বন্ধে এত ঘনিষ্ঠ হয় যে, ষোড়শ শতাব্দীর প্রথমভাগেও বাঙ্গালিগণ চাক্‌মা-রাজার মন্ত্রী ছিলেন। যাহা হউক বড়ই সুখের কথা যে, বর্তমানে ইহাদিগের মধ্যে অনেকেই ধর্মে, কর্মে, ভাষায়, কথায় শিক্ষাদাতা বাঙ্গালীর সহিত প্রতিযোগিতায় দাঁড়াইবার উপযুক্ত হইয়াছে। কোন কোন বাঙ্গালী তাহাদের 'বাঙাল' আখ্যায় — বাঙ্গালীর প্রতি ঘৃণা প্রদর্শন মনে করিয়া দুঃখিত হয়। কিন্তু আমরা তাহা সরল প্রাণের মধুর সম্ভাষণ বোধে আনন্দের সহিত গ্রহণ করিয়া থাকি। পশ্চিমবঙ্গের লোকেরাও পূর্ববঙ্গবাসিগণকে 'বাঙাল' ডাকেন এবং উড়িষ্যাবাসীদিগকে আমরা 'উড়ে' বা 'উড়িয়া' বলি, তজ্জন্য কাহারও মনে কষ্টগ্রহণ করা কর্তব্য নহে।

২

মনুষ্য সমাজের অধ্যুষিত ভূমন্ডলের এমন কোন স্থান আছে কিনা জানি না, যথায় খৃষ্টিয়ান মিশনারী মহোদয়গণের ধর্মালোকরশ্মি বিকীর্ণ হয় নাই। পথে-ঘাটে-বনে-জঙ্গলে — সর্বত্রই তাঁহাদের গতিবিধি। অবিচলিত উৎসাহে, অক্লান্ত অধ্যবসায়ে যাবতীয় বাধাবিঘ্ন তুচ্ছ জ্ঞান করিয়া তাঁহাদিগকে ধর্মবিস্তার চেষ্টায় তৎপর দেখা যায়। বস্তুতঃ যাঁহারা ঈদৃশী সাধনায় নিরত, তাঁহারা এবং তাঁহাদের সাহায্যকারীগণ মহামতি যীশুর প্রকৃত আশীর্বাদভাজন ও সমাজের প্রশংসার পাত্র।

সম্ভবতঃ সকলেই অবগত আছেন যে, এই মিশনারীসমাজ নানা সম্প্রদায়ে বিভক্ত। তন্মধ্যে "লন্ডন ব্যাপটিষ্ট মিশনারী সোসাইটি" সর্বপ্রথম ১৮১২ খৃষ্টাব্দে আসিয়া চট্টগ্রাম ও এই পার্বত্য প্রদেশের দক্ষিণাংশে কার্যারম্ভ করেন। এই প্রথম উদ্যোক্তার নাম রেভঃ, ডি. ব্রুইন। কিন্তু তিনি অতি অল্প দিন পরে তাঁহারই কর্তৃক দীক্ষিত জনৈক মঘ-বালকহস্তে নিহত হন। তৎপরবর্তী মিশনারী রেভঃ পিককও ১৮২০ খৃষ্টাব্দে জ্বররোগে প্রাণত্যাগ করেন। অনন্তর রেভঃ ফিঙ্ক আসিয়া কার্যভার গ্রহণ করিলেন। তদীয় চেষ্টায় দুই বৎসরের মধ্যেই কক্সবাজার ও তৎসমীপবর্তী কয়েকটি গির্জায় ১৬৩ জন ধর্মান্তরিত পাহাড়ী যোগদান করিতেছিল, কিন্তু প্রথম ব্রহ্মযুদ্ধে তাহারা চারিদিকে ছড়াইয়া পড়ে এবং অধিকাংশ জ্বর ও যুদ্ধে মৃত্যুমুখে পতিত হয়। এইরূপে রেভঃ ফিঙ্কের চেষ্টা ও অধ্যবসায় সমস্ত পন্ড হইয়া যায়। অতঃপর ১৮৯০ খৃষ্টাব্দ পর্যন্ত এতদ্দেশে এই সম্প্রদায়ের কোন সংবাদ পাওয়া যায় না। কেবল "ফ্লাই অন্দি

হুইলে" দেখিতে পাই, কাপ্তেন লুইন লিখিয়াছেন, — এখানে ধর্মপ্রচারার্থে জনৈক মিশনারীকে পাইবার জন্য, আমি কলিকাতাবাসী মিশনারীদের সহিত চিঠি লেখালেখি করিয়াছিলাম। আমি যখন বুঝিলাম যে, এ সকল সরল জড়োপাসক-দিগের মধ্যে ধর্ম-প্রচারের বিস্তৃত ক্ষেত্র পড়িয়া রহিয়াছে, তখন আমার নিজ হইতে উক্ত মিশনারীর অর্ধেক বেতন দিতে সঙ্কল্প করিয়াছিলাম। পরন্তু এ বিষয়ে আমি বৌদ্ধধর্মাবলম্বীদিগকে সম্মতি প্রদান করি নাই।" ইতি — ইহা ১৮৬৬ হইতে ১৮৭৪ খৃষ্টাব্দের মধ্যবর্তী সময়ের কথা হইলেও, চেষ্টা বা সঙ্কল্পমাত্র ফলে কিছুই হয় নাই। অধিকন্তু আমরা এই শেষ কয় পংক্তি হইতে তদীয় অন্তঃকরণ পরিষ্কার বুঝিতে পারিলাম। — তিনি স্বধর্মপ্রেমে এমনি মাতোয়ারা ছিলেন যে, ভিক্ষুগণকে তাহাদের ন্যায্য অধিকার হইতেও বঞ্চিত করিয়াছিলেন।

*Page 379

যাহা হউক, ১৮৯১ খৃষ্টাব্দে রেভঃ ডি. ক্রজ্ চট্টগ্রামের কার্যভার গ্রহণ পূর্বক দ্বিতীয় চেষ্টা আরম্ভ করেন। তিনি বৎসরে একবার মাত্র এই পার্বত্যপ্রদেশে প্রচারার্থ পর্যটন করিতেন, তাহাতেও নাকি তিনি জ্বরে এরূপ ভগ্নস্বাস্থ্য হইয়া পড়েন যে, অবশেষে অবসর গ্রহণ করিতে বাধ্য হইয়াছিলেন। অনন্তর রেভঃ ম্যাক্লিন তদীয় স্থলাভিষিক্ত হন। তখন হইতে এই সম্প্রদায় প্রকৃত ফলপ্রসূ হইতে আরম্ভ হয়। ১৮৯৫ অব্দে ম্যাক্লিন দীর্ঘ বিদায় লইয়া স্বদেশে যান; প্রত্যাবর্তন পথে 'পোর্ট সেইডে' নিউমোনিয়ায় (Pneumonia) পঞ্চত্ব প্রাপ্ত হন। তাহার পর রেভাঃ ডোনেল্ড কর্মভার গ্রহণ করেন। প্রায় পাঁচ বৎসর কাল ধরিয়া তিনি নিয়মিতরূপে কার্য নির্বাহ করিয়াছিলেন। তিনি ১৮৯৯ অব্দে অবসর গ্রহণকালে তিনখানি 'আউট স্টেসন' এবং ৭৫ জন মেম্বরবিশিষ্ট একখানি গির্জ্জা রাখিয়া যান।

বলা বাহুল্য, মিশনারীগণের প্রাগুক্ত যাবতীয় চেষ্টা প্রধানতঃ চট্টগ্রামেই চলিয়াছিল। ইহাতে চাক্মা সম্প্রদায়ের দূরের কথা, এই পার্বত্যপ্রদেশের সহিতও সম্বন্ধ অতি সামান্য ছিল। অনন্তর ১৯০০ খৃষ্টাব্দের প্রথম ভাগে রেভঃ জর্জ্জ হিউজ এবং তদীয় পত্নী আসিয়া উক্ত কার্যভার গ্রহণ করেন। ইহারা এই মিশন কার্যে আত্মসমর্পন করিবার পূর্বে উভয়েই ইংলন্ড এবং ওয়েল্সে বহুকাল ধরিয়া শিক্ষকতা করিয়াছিলেন। বর্তমান কর্মে প্রবৃত্ত হইয়া দেখিলেন, এই পার্বত্যপ্রদেশের কার্যে, চট্টগ্রামে থাকিয়া সাময়িক পরিদর্শন অপেক্ষা নিকটে থাকিতে পারিলেই অধিকতর ফললাভের সম্ভাবনা। এই নিমিত্ত তাঁহারা রাঙামাটিতে অত্রত্য হেড্ কোয়ার্টার স্থাপন করেন। ১৯০৩ খৃষ্টাব্দে যখন এখানে বর্তমান সুরম্য 'বাংলা' নির্মিত হয়, তখন হইতেই তাঁহাদের কার্যালয় এখানে স্থায়িরূপে সংস্থাপিত হইয়াছে। বস্তুতঃই তাঁহাদের আশা সফলতা লাভ করিয়াছে; সেই বৎসরেরই শেষভাগে তাঁহাদিগের সম্প্রদায়-সংখ্যা ৬০০ হইয়া দাঁড়াইয়াছিল। কার্যাভার বৃদ্ধি পাওয়ায় তিনি একজন ইউরোপীয় সহকারীও পাইলেন। তাঁহারা এখানে শিক্ষা-সাহায্যেও মনোযোগ অর্পণ করেন। চৌদ্দখানি গ্রামে পাঠশালা খোলা হইয়াছিল, তন্মধ্যে তিনখানিতে 'বোর্ডিং'ও ছিল। কিন্তু দুঃখের বিষয়, এত চেষ্টা সত্ত্বেও তাঁহাদের বিদ্যালয়ে ছাত্র

পাওয়া দুর্ঘট হইল। প্রচারের সুবিধার্থে অনন্তর তাঁহারা চিকিৎসা-সাহায্য উন্মুক্ত করিলেন। তজ্জন্য লন্ডনের সুশিক্ষিত ডাক্তার জি. ও. টেইলর এম.বি.;এফ.আর.পি.এম., সস্ত্রীক আসিয়া যোগদান করেন। তদীয় পত্নীও একজন তত্রত্য সুশিক্ষিতা ধাত্রী, ইতোপূর্বে লন্ডন নগরের কোন সুপ্রসিদ্ধ চিকিৎসাগারে "সিষ্টার" (Sister) স্বরূপে কিছুকাল কার্য করিয়াছিলেন।

১৯০৬ অব্দে তাঁহারা চন্দ্রঘোনায় দ্বিতীয় কার্যক্ষেত্র খোলেন। তথায় সুপ্রসিদ্ধ "লুইনের পাহাড়ে"র উপর অপর এক রমণীয় 'বাংলা' বিনির্মিত হয়। এই স্টেশনের ভার ডাঃ টেইলার এবং তদীয় পত্নীর উপর ন্যস্ত হইয়াছে। তাঁহাদের চিকিৎসা-সাহায্যে কেবল পার্বত্যগণ নহে, প্রতিবেশী হিন্দু মুসলমান অধিবাসিগণও প্রভূত উপকার লাভ করিতেছে। পরবর্তী বৎসর তাঁহারা এক 'আউট ডোর ডিস্পেন্সরী' খুলিয়াছেন, গত সনে এক সুবৃহৎ ইষ্টকনির্মিত (Arthington) 'হস্পিটাল' প্রস্তুত হইয়াছে। বস্তুতঃ এই নূতন স্টেশনের নিমিত্ত যদিও তাঁহাদের অর্ধলক্ষাধিক টাকা ব্যয় হইয়াছে, কিন্তু তদ্দ্বারা ইতোমধ্যেই বহুসহস্র পীড়িত ব্যক্তি অশেষ উপকার লাভ করিয়াছে।

মিশন সম্প্রদায়ের অতি সংক্ষিপ্ত বিবরণী একরূপ প্রদত্ত হইল, এক্ষণে তাঁহাদের বর্তমান পরিচালকগণের একটি স্থূল পরিচয় দিয়াই মদীয় বক্তব্য শেষ করিতেছি। এই সম্প্রদায় পরিচালনে অধুনা —

মিশনারী — রেভঃ জি. এবং মিসেস্ হিউজ তাঁহাদের সহকারী — রেভঃ পি. এইচ., জোন্স এবং রেভঃ প্রিয়নাথ সাঁৎ।

ডাক্তার — জি. ও. এবং মিসেস্ টেইলার তাঁহাদের সহকারী — শ্রীযুক্ত ডাঃ রাজেন্দ্রলাল বিশ্বাস (এসিঃ) এবং শ্যামাচরণ চাক্‌মা (কমপাউন্ডার)। এতদ্ব্যতীত নয়জন পাহাড়ী প্রচারক এবং তেরজন বাঙ্গালী ও পাহাড়ী শিক্ষক আছেন।

আশা করি এতদ্দ্বারা প্রিয় পাঠকমণ্ডলী তাঁহাদের চেষ্টার উগ্রতা উপলব্ধি করিতে পারিতেছেন। কিন্তু বলিব কি, এত প্রাণপণ যত্ন চাক্‌মাসমাজে অতি অল্পই ফলপ্রসব করিয়াছে। পূর্বে যে শিক্ষা সাহায্যের কথা উল্লেখ করিয়াছি, তৎকল্পে তাঁহারা এই চাক্‌মাপ্রধান চাক্‌মা সার্কেলে কয়েক বৎসর ধরিয়া অনেক স্কুল রাখিয়াছিলেন। যদিও সেইসকল কোনও স্কুলে খৃষ্টিয়ান শিক্ষক না এবং খৃষ্টিয়ান উপদেশও দেওয়া হইত না, তথাপি চাক্‌মাগণ তাঁহাদের প্রতি এত অবিশ্বাসী যে, অপর শিক্ষা-সাহায্য অভাবে তাহারা সন্তানগণকে অশিক্ষিত রাখিত, তবুও এইসব বিদ্যালয়ে পড়িতে দিত না;অধিকন্তু সামান্য সামান্য বাধাও উপস্থিত করিত। ইহাতে তাঁহারা সেই সকল স্কুল বন্ধ করিয়া দেন। এখানে কেবল খৃষ্টিয়ান বালকদিগের আবশ্যকোপযোগী ২।৩ খানি স্কুল মাত্র রাখিয়া তাঁহাদের অবশিষ্ট শিক্ষা-সাহায্য বোমাং সার্কেলে স্থানান্তরিত

করিয়াছেন;তথায় কাপ্তাই উপত্যকাবাসী বহুসংখ্যক মঘ তাঁহাদের অনুযাত্রী হইয়াছেন। আশ্চর্যের কথা, — এই স্থূল সংখ্যা কমিয়া যাওয়াতেও চাক্‌মা-সমাজ দুঃখিত নহে, বরং যেন তাহারা বলিতেছে — 'ছেড়ে দে মা কেঁদে বাঁচি!"

এইরূপে, মিশনারী চেষ্টা খুব প্রবল হইলেও, বিরাট চাক্‌মা সম্প্রদায় হইতে তাঁহারা অতি সামান্য সহানুভূতিই পাইয়াছেন। এ যাবৎ সোনারাম, শ্যামাচরণ, রঘুমণি প্রভৃতি ৩, ৪ জন মাত্র তাঁহাদের দলভুক্ত হইয়াছেন। তন্মধ্যে ভদ্রপরিবারসম্ভূত যে একজন ছিলেন, তিনি আবার বৌদ্ধধর্মে প্রত্যাবর্তন করিয়াছেন। কিন্তু উল্লিখিত তিনজনই তাঁহাদের নিকট চিরকৃতজ্ঞ থাকিতে একান্ত বাধ্য। কেননা, এই সোনারাম অতি দরিদ্র চাক্‌মার সন্তান ছিল। প্রথমে বাসার চাকরী মাত্র অবলম্বন করিয়া চট্টগ্রাম যায়, তাহাতেই মিশনারী আশ্রয় লাভ করে। কিন্তু তাঁহারাও তাহার জন্য যথেষ্ট করিয়াছেন, তাহাকে শ্রীরামপুর মিশনারী কলেজে পর্যন্ত পড়াইয়াছিলেন। এক্ষণে সে তাঁহাদের সহকারীরূপে প্রচারের কার্যে আছে। শ্যামাচরণও দরিদ্র-সন্তান, শিশুকালে পিতৃহীন হইয়া জনৈক ত্রিপুরার অন্নে প্রতিপালিত হয়। অধুনা তাঁহাদের সাহায্য লাভ করিয়া কমপাউন্ডারী কার্যে অগ্রসর হইয়াছে। অপর রঘুমণি এক দীন হীন বৃদ্ধ, তাহার জীবিকা নির্বাহের দ্বিতীয় উপায়ই নাই। বস্তুতঃ এই ধর্মোন্মত্ত মিশনারী সম্প্রদায় বাড়ী ঘর আত্মীয় বান্ধব পরিত্যাগ করিয়া, কোথায় এই সুদূর দুর্গম প্রদেশে দুশ্চর-প্রচার ব্রতে জীবন সমর্পণ করিয়া আছেন। তাঁহাদের এত অর্থব্যয়, এত ক্লেশ স্বীকারেও আশানুরূপ ফল পাওয়া যাইতেছে না দেখিয়া মনে দুঃখ হয়। তবে আশ্বাসের কথা এই যে, রেভঃ হিউজ মহোদয় আমায় লিখিয়াছেন, — "The results therefore from among the Chakmas has not been great. The number of baptised Chakmas in membership with the Christian church is small, but the number of equirers and of those who believe in the 'Lord Jesus Christ' as their saviour is by no means inconsiderable." অর্থাৎ 'তাই চাক্‌মা সম্প্রদায়ের মধ্যে ফল এত বেশী নহে। গির্জাভুক্ত চাক্‌মা খৃষ্টিয়ানের সংখ্যা অল্প, কিন্তু তত্ত্বজিজ্ঞাসু এবং প্রভু যীশু খীষ্টকে পরিত্রাতা স্বরূপে বিশ্বাসকারীর সংখ্যা কোনরূপে মন্দ নহে।' তিনি আরও বলেন, — 'The missionaries are inspired with the hope, that when the sense of fear of consequences which now animates so many of the people passes away, the number of additions to the church will be large; and that this timidity will pass, may, is passing they feel absolutely confident.' অর্থাৎ 'মিশনারীগণ আশায় উৎফুল্ল আছেন যে, এই অসংখ্য লোক যাহার পরিণামফলের ভয়ে এক্ষণে কাতর রহিয়াছে; যখন তাহাদের এই ভয় চলিয়া যাইবে, তখন গির্জায় দীক্ষিতের সংখ্যা ভয়ঙ্কর বৃদ্ধি পাইবে এবং এই ভীরুতা দূর হইবে, না — চলিয়া যাইতেছে, তাহারা সম্পূর্ণরূপে (খৃষ্টিয়ানদের পরিণাম ফলে) বিশ্বাস উপলব্ধি করিতেছে।



সমগ্র ভারতবর্ষে ইংরেজশাসন মঙ্গল কি অমঙ্গলের নিমিত্ত হইয়াছে. তাহার বিচার বর্তমান প্রবন্ধের লক্ষ্য নহে। আর তৎসম্বন্ধে নিরপেক্ষ মন্তব্য ইংরেজ বা আমাদের কাহারও হইতে পাইবার সম্ভাবনা নাই। কেননা এক্ষেত্রে উভয় পক্ষই স্বার্থসংপৃক্ত। তবে ইহা নিশ্চিত যে, সেই বৈদিক যুগ হইতে বিচার করিলে এ জগতে আমাদের স্থান বহু উচ্চে অবস্থিত;আর তাহা ছাড়িয়া দিলে বর্তমান যুগে আমরা ইংরেজ হইতে অনেক শিখিয়াছি, এবং এখনও আমাদের সেই শিক্ষা পূর্ণ হয় নাই। যাহারা এককালে সহোদর ভ্রাতাকে সিংহাসনচ্যুত করিয়া তাহাতে বিজাতিকে আনিয়া বসাইয়াছিল এবং তাহাদের সহিতও মনোমালিন্য হওয়ায়, অপর এক বৈদেশিক শক্তিকে আহ্বান করিয়া আনিয়াছিল, আর এক্ষণে সেই ভারতবাসী আসমুদ্র-হিমাচল ব্যাপিয়া রাজনৈতিক অধিকার লাভের আন্দোলন ধরিয়াছে — ইহাও ইংরেজ-শাসনের অন্যতম শুভময় ফল নহে কি? সে যাহা হউক, এই প্রবন্ধ তাদৃশ রাজনীতিক গবেষণার নিমিত্ত নহে। ইংরেজাধিকারে কেবল চাক্‌মাজাতির ইষ্টানিষ্ট পর্যালোচনা মানসেই ইহার অবতারণা।

একটি কথা প্রথমে এস্থলে উল্লেখ করিতেই হইতেছে। সকলেরই মনে রাখা কর্তব্য, রাজপুরুষগণও মনুষ্য বটেন, সুতরাং রাজশক্তি ব্যতিরিক্ত মানব-সুলভ দুর্বলতাও তাঁহাদেরও মধ্যে রহিয়াছে। তবে কাহারও কাহারও তাদৃশ দুর্বলতা রাজশক্তির রুদ্রমুর্তি অপেক্ষাও ভয়ঙ্কর হইয়া দাঁড়ায়। এই গ্রন্থে তাদৃশ দৃষ্টান্তের অভাব নাই সত্য, কিন্ত অতীব দুঃখের সহিত তৎসমুদায় উল্লেখ করিতে বাধ্য হইয়াছি। বলিতে কি, অনেক কথা আমরা চাপিয়া যাইতে ত্রুটি করি নাই। কেননা, ব্যক্তিগত স্বার্থচেষ্টা অতি নীচতারই পরিচায়ক; পবিত্র রাজশক্তির ভিতর দিয়া তাহা দেখাইতে গেলে, রাজারই অবমাননা করা হয়। তথাপি যে কয়েক কথা বলিতে বাধ্য হইয়াছি, ন্যায় ধর্মের মর্যাদানুরোধে মাত্র। তাঁহাদের তথাকথিত কার্যকে কেহ রাজবিধানের অন্তর্ভুক্ত মনে করিলে, মহাভ্রমে পতিত হইবেন।

মির মহম্মদ কাসিম বঙ্গের সিংহাসনারোহণ করিয়া কৃতজ্ঞতাস্বরূপ ইংরেজ কোম্পানীকে চট্টগ্রাম, বর্ধমান ও মেদিনীপুরের সর্বাধিকারীত্ব দানে পুরস্কৃত করেন। তদবধি চট্টগ্রামের ভাগ্যচক্রের সঙ্গে সঙ্গে চাক্‌মাদিগের অদৃষ্টনেমিও ইংরেজ-হস্তে পরিচালিত হইতে আরম্ভ হয়। তবে তদানীন্তন চাক্‌মারাজগণ করদ ও মিত্ররাজপ্রায় ব্যবহৃত হইতেন। রাণী কালিন্দীর শাসনকাল হইতেই মিত্রতাবন্ধন ক্রমে অধীনতাশৃঙ্খলে দৃঢ়তর করিবার উদ্যোগ আরম্ভ হইয়াছে। পূর্বেই বলিয়াছি, ইংরেজাধিকারে চাক্‌মাসমাজে ব্যক্তিবিশেষের স্বার্থে যেমন আঘাত পড়িয়াছে; সাধারণের সুখ-সুবিধা তেমন বৃদ্ধি পাইয়াছে। এ কথায় কেহ কেহ আপত্তি করিয়া থাকেন। তাঁহারা বলেন, বর্তমান সভ্যতাদীপ্তযুগে ব্রিটিশ শাসন না আসিলেও তাদৃশ সুযোগ পাওয়া যাইত। উদাহরণস্বরূপ তাঁহারা অপরাপর স্বাধীন ও মিত্ররাষ্ট্রের প্রতি অঙ্গুলী নির্দেশ করিয়া দেখাইয়া থাকেন। কিন্তু আমরা তাঁহাদিগের পক্ষ সমর্থন করিতে পারি না। কারণ পৃথিবীর

বক্ষে লব্ধ প্রতিষ্ঠ এতাদৃশ পরক্রমশালী জাতির অধীন না হইলে, তাহাদের বর্তমান উন্নতি অন্ততঃ সর্বাঙ্গ-সুন্দররূপে সংঘটিত হইত কিনা, গভীর সন্দেহ আছে। ইতিপূর্বে যে মুসলমানাধীনে ছিল, তৎকালীক ইতিবৃত্তও নিতান্ত উচ্ছৃঙ্খলাময় এবং অশান্তিতে পরিপূর্ণ। বস্তুতঃ রাজা প্রবল প্রতাপশালী না হইলে দেশের শান্তিরক্ষা একরূপ অসম্ভব। তখন দক্ষিণে মঘ, পূর্বে কুকি এবং উত্তরে ত্রিপুরারাজের ক্ষমতাও কম ছিল না, মুসলমানরাজ একমাত্র পশ্চিমে থাকিয়া আশ্রিত-রাজ্যের কত আর শান্তিবিধান করিতে পারেন! ইংরেজ এদেশের একচ্ছত্র সম্রাট, সুতরাং তাঁহাদের হইতে যথার্থ আশা করা যাইতে পারে।

গ্রন্থভাগেও প্রদর্শিত হইয়াছে, ইংরেজাধিকারের প্রথমভাগ পর্যন্ত এতদ্দেশে নির্মম কুকিদিগের শোচনীয় অত্যাচার অব্যাহতপ্রায় চলিতেছিল। তাহাদের অত্যন্ত বাড়াবাড়ি দেখিয়া অনন্তর ১৮৬০ খৃষ্টাব্দ হইতে গভর্নমেন্ট দেশ সুশাসনকল্পে যেই প্রত্যক্ষভাবে হস্তক্ষেপ করিতে আরম্ভ করিলেন, সঙ্গে সঙ্গে তাহাদের উপদ্রবও কমিতে লাগিল। হায়, তখন ধনী-নির্ধন কাহারও ধন-মান-প্রাণ নিরাপদ ছিল না। সকলেই সপরিবারে সতত সশঙ্কিত থাকিত। তাহাদের ভয়ে স্বামী-স্ত্রীকে, মাতা-সন্তানকে, পুত্র-জরাজীর্ণ পিতামাতাকে ফেলিয়া পালাইয়াছে। এরূপ শত সহস্র দৃষ্টান্ত দেওয়া যাইতে পারে। অধিক কি, সুদূরবাসী আমরাও শিশুকালে "লেংটা কুকি"দিগের তাদৃশ পাশবিক অত্যাচারকাহিনী শুনিয়া শুনিয়া ভয়-ব্যকুল হইতাম। আর এক্ষণে আসিয়া যাহা দেখিতেছি, তদ্দ্বারা তাহারা যে কোন কালে তেমন হিংস্র-চরিত্রের ছিল — কিছুতেই ধারণা হয় না। "বাবু" দেখিলে, কাছে আসিতেও ভয় পায়, এবং একজন "বাবুর" সমভিব্যাহারে চারিজন কুকি চলিতেও প্রাণভয়ে কাতর হয়। ধন্য ইংরেজ-প্রভুত্ব!

ইহা হইতেই এতদ্দেশে শান্তিরক্ষায় গভর্নমেন্টের যোগ্যতা অক্লেশে অনুমিত হইতে পারে, তবে এই সঙ্গে একটি আনুষঙ্গিক কথা না বলিলে প্রত্যবায়ভাগী হইতে হয়। বিগত আদমসুমারী মতেও দেখা যায়, এতদঞ্চলে সর্বসাকল্যে ২১৪১০ ঘর লোকের বসতি আছে অথচ দেশের ক্ষেত্রফল ৫১৩৮ বর্গমাইল। সুতরাং গড়ে প্রায় ১/৪ বর্গমাইলে এক ঘর লোকের বসতি পড়ে। ঘর হিসাবে জনসংখ্যাও গড়ে ৫.৯ মাত্র। অতএব এই শ্বাপদসঙ্কুল দেশে এরূপ বিরলবসতি কত যে বিপজ্জনক — সামান্য অনুধাবনেই বুঝিতে পারা যায়। বর্তমানে দস্যু বা ততোধিক ভয়ানক কুকি-উপদ্রব দমিত হইয়াছে বটে, কিন্তু হিংস্রজন্তুর অত্যাচার যথেচ্ছ চলিতেছে। উৎপন্ন শস্যের অর্ধাংশও কৃষকেরা গৃহে আনিতে পায় না, তদুপরি পানের ভয়ে ত নিয়তই উৎকণ্ঠায় থাকিতে হয়। এতদবস্থায় আত্মরক্ষার একমাত্র সম্বল — বন্দুকের সংখ্যা সমগ্র পার্বত্য চট্টগ্রামে দুই হাজারও নহে, অর্থাৎ প্রায় ২৩/৪ বর্গমাইল অন্তর একটি করিয়া বন্দুক আছে। তাই আমরা দুঃখের সহিত বলিতে বাধ্য হইতেছি যে, ইহাদের ধনপ্রাণ রক্ষার প্রধান সহায় বন্দুকের পরিমাণ আরও বৃদ্ধি করা কর্তব্য। পূর্বে ইহাদিগের হইতে বন্দুকের টেক্স লওয়া হইত না, আজ কয়েকবৎসর হইতে বন্দুক প্রতি ।০ চারি আনা করিয়া কর বসিয়াছে। বস্তুতঃ

ভাবিয়া দেখিতে গেলে, আমাদের দেশে আমোদ তথা শিকার-প্রয়াসে মাত্র বন্দুক রাখা হইয়া থাকে;আর ইহারা তাহা শস্য এবং ততোধিক জীবনরক্ষার নিমিত্ত রাখিতে বাধ্য হয়। সুতরাং ইহাদিগকে এইজন্য যথেষ্ট সুবিধা দেওয়া বিধেয়। আর পার্বত্য পার্বত্য চট্টগ্রামে বারুদাদি বিক্রয়ের দুইটি মাত্র ডিপো আছে। অথচ একবার তিনমাসের জন্য ।।০ আধসেরের অধিক বারুদ বিক্রয় নিষিদ্ধ। ইহাতে একদিকে যেমন তাহাদিগকে বহুদূর হইতে দুর্গম পার্বত্যপথ অতিক্রম করিয়া অশেষ কষ্ট পাইতে হয়, পক্ষান্তরে তিনমাসে আধসের বারুদ দ্বারা কিছুতেই চলে না। অর্দ্ধসের বারুদে কোনরূপ শতেক বার পর্যন্ত গুলি ছোঁড়া যায়। কিন্তু হিংস্র জন্তুর উপদ্রব বৃদ্ধি পাইলে, বিশেষতঃ ফসলের পক্ষী ও বন্য পশু হইতে শস্য রক্ষা করিতে ঐ বারুদে তিনদিনও চলে না। তাই প্রার্থনা, কর্তৃপক্ষ এজন্য অধিকতর কৃপাদৃষ্টি করিবেন।

অবশ্য বর্তমানে দেশের নানাস্থানে যেরূপ গন্ডগোল চলিতেছে, তাহাতে আমাদের এই প্রস্তাবে গভর্নমেন্ট কর্ণপাত না করিতে পারেন, তৎপক্ষে বক্তব্য এই যে, এখানে তেমন কোন গোলযোগের লক্ষণও নাই, এবং এই নিরীহ সরল প্রাণ পাহাড়ীদের মধ্যে তাদৃশ ভাব আসা সম্ভবও নহে। তবে যে মধ্যে মধ্যে উচ্ছৃঙ্খলাচারের সংবাদ পাওয়া যায়, তাহা ব্যক্তিবিশেষের মস্তিস্ক বিকৃতিমাত্র। তথাপি সন্দেহ হইলে কর্তৃপক্ষ সার্কেলাচিফের মত গ্রহণ করিয়া সৎভাবাপন্ন ব্যক্তিগণকে প্রার্থিত বিশেষ, সুবিধা দিতে পারেন।

পথের দুর্গমতা ও আপদসঙ্কুলতা নিবন্ধন এবং সংবাদাদি প্রেরণের সুবিধা অভাবে পূর্বে এদেশের আমদানী রপ্তানি প্রায় চলিত না। ইংরেজের প্রবল ক্ষমতাবলে এক্ষণে দেশে শান্তি স্থাপিত হইয়াছে, যাতায়াতের এবং সংবাদ প্রেরণের সুবিধাও দিন দিন অতি দ্রুতভাবে বর্দ্ধিত হইতেছে। অবশ্য ডাক ও টেলিগ্রাম সম্বন্ধে এখানে ভারতের অন্যান্য স্থানের সহিত সমানই ব্যবস্থা, কিন্তু রাস্তাঘাটাদির নিমিত্ত কোন পথকর নাই। এইরূপে অসুবিধাসমূহ দূরীকৃত হওয়াতে অধুনা বাণিজ্যের অশেষ শ্রীবৃদ্ধি হইতেছে। বিশেষতঃ তাঁহাদের প্রবর্তিত অবাধবাণিজ্যের কল্যাণে ইহাদের অশেষ উন্নতি ঘটিয়াছে। নতুবা একদিকে আমদানী অভাবে যেমন জীবনযাত্রা দুর্বহ হইত, পক্ষান্তরে রপ্তানী না থাকিলেও ততোধিক অসুবিধা ঘটিত। অধুনা এদেশবাসীগণ বাণিজ্যের সফলতা হৃদয়ঙ্গম করিয়া ক্রমেই অধিকতরভাবে তাহাতে লিপ্ত হইতেছে। এই সঙ্গে ইংরেজরাজের অন্যতম সহৃদয়তার কথা পুনরায় বলিয়া রাখা প্রয়োজন। কতিপয় বাঙ্গালী মহাজন এই নিরীহ পার্বত্যদিগকে প্রতারিত করিতে যেরূপ অহর্নিশ যত্নশীল, তাহাতে গভর্নমেন্টের সাধুচেষ্টা সবিশেষ ধন্যবাদার্হ। সুদের হার হ্রাস, ততোধিক ন্যূন সুদে ঋণদান এবং সংবৎসরোপযোগী আহার্যের ক্রোক প্রতিষেধ ব্যবস্থা প্রভৃতি ইংরেজরাজেরই মহতী কীর্তি।

গ্রন্থভাগেই দেখিয়াছেন, ব্রিটিশ গভর্নমেন্টের ঐকান্তিক উৎসাহেই চাক্‌মাগণ লাঙ্গলের চাষ ধরিতে আরম্ভ করিয়াছে এবং এই অনুরাগ বর্তমান রাজা বাহাদুরের উপাধি প্রদানকালেও ভূতপূর্ব লেপ্টেনান্ট গভর্নর সার জন উড্‌বরণের মুখে প্রকাশ পাইয়াছে। বন-সংরক্ষিণী ব্যবস্থাও

তাহারই অন্যতম কারণবিশেষ। মাইয়সী রিজার্ভ ছাড়িয়া দিতেও মাননীয় গভর্নমেন্ট বলিয়াছেন, চাষের ভূমির বিস্তারের নিমিত্তই ইহা করা হইল। অপরতঃ রাজা অপেক্ষা হেড্‌ম্যানদিগের দ্বারাং চাষের প্রতি লোক অধিকতর প্ররোচিত হইতে পারে, তজ্জন্য কৃষিলব্ধ রাজস্বে রাজা হইতে হেড্‌ম্যানের কমিশন ভাগ অধিক রাখা হইয়াছে। এতদ্ভিন্ন কৃষিতে প্রথম তিন বৎসর নিষ্কর-সুবিধা দিয়া তাহা আরও লোভনীয় করিয়াছেন। তবে চাষ বিস্তারের পক্ষে আর দুই অন্তরায় আছে। প্রথমতঃ — বন্দোবস্তিগুলি সাধারণ 'আমল নামা' মাত্র; গভর্নমেন্ট ইচ্ছা করিলে যখন তখন সেই জমি বাজেয়াপ্ত করিতে পারেন। দ্বিতীয়তঃ — ইহাতে অধীনস্বত্ব প্রদানের অধিকার নাই; এমন কি কেহ গোপনে অধীনস্বত্ব দিয়াছে প্রমাণিত হইলে কর্তৃপক্ষ তাহার 'আমল নামা' খারিজ করিতে পারেন। অথচ গভর্নমেন্টের এই বিধি কার্যতঃ রক্ষাও হইতেছে না; শুনিতে পাই, বুদ্ধিমানগণ বিনামায় যথেষ্ট ইজারা চলাইতেছেন, কিন্তু রাজশক্তির ভয়ে সকলে সাহস না পাওয়ায় চাষবিস্তারে ব্যাঘাত ঘটিতেছে। তাই আমরা এস্থলে মাননীয় গভর্নমেন্টসমীপে উক্ত অভাবদ্বয় নিরাকরণার্থ সনির্বন্ধ প্রার্থনা জানাইতেছি। 'আমল নামা'র পরিবর্তে চিরস্থায়ী বন্দোবস্ত প্রদানের রীতি থাকিলে, এতদিনে খুব সম্ভব এদেশের আবাদযোগ্য প্রায় সমুদয় ভূমিতেই চাষ চলিত এবং ইহাদের মধ্যে স্থান পরিবর্তনের যে একটা উচ্ছৃঙ্খল বাসনা অদ্যাপি পরিদৃষ্ট হয়, তাহাও প্রায় থাকিত না। আর এই জঙ্গলাকীর্ণ ভূমি লাঙ্গল চালনার উপযুক্ত করা সমধিক ব্যয়সাপেক্ষ। এক এক ভূমি আবাদের উপযোগী করিতে, অন্ততঃ ৫০ পঞ্চাশ টাকা খরচ পড়ে; এবং চাষের জন্য অনূন্য একশত টাকার এক যোড়া মহিষ প্রয়োজন। গরীব পাহাড়ীদের অনেকেই এই মূলধন অভাবে চাষে হস্তক্ষেপ করিতে পারে না এবং দুঃসাহস করিয়া করিলেও অনেকে মহাজনদিগের কুসীদায়ে ভারগ্রস্ত হইয়া পড়ে। অবশ্য এ নিমিত্ত সহৃদয় গভর্নমেন্ট সামান্য সুদে কৃষকদিগকে ঋণদান করিতেছেন। সেই ১৮৭২ খৃষ্টাব্দেও যখন এদেশে সর্বপ্রথম লাঙ্গলের চাষ প্রবর্তিত হয়, ইংরেজরাজ প্রজাসাধারণকে ৮০০০০ টাকা ঋণ দিয়াছিলেন; কিন্তু তাহা হইতে কোনরূপে মাত্র ৫০০০০ টাকা আদায় হইয়াছিল। তথাপি গভর্নমেন্ট আবশ্যকস্থলে ঋণদানে কুণ্ঠিত নহেন, গত বৎসরও প্রায় ২৫০০০ হাজার টাকা দিয়াছেন। কিন্তু তবুও সকলের প্রয়োজনীয় অভাব মোচিত হইতেছে না। কেননা উপযুক্ত জামিন বা সম্বলের অভাবে অনেকেই ঋণ পায় না, সুতরাং অন্ততঃ সমর্থ ব্যক্তিগণকে ইজারা প্রদানের ক্ষমতা প্রদত্ত হইলে তাঁহারা অধিক পরিমাণে ভূমি আবাদ করিয়া আবশ্যকীয় মহিষাদি সহ সাধারণ্যে বিলি করিতে পারেন। চাষদ্বারা যে ইহাদের উন্নতি হইতেছে, তাহা সহৃদয় গভর্নমেন্ট হৃদয়ঙ্গম করিতে পারিয়াছেন দেখিয়াই, আমরা এই দুই প্রস্তাব উপস্থিত করিলাম। বর্তমান সুপারিন্টেন্ডেন্ট মিঃ আর. এইচ. স্নেইড্‌ হাচিন্সন্‌ মহোদয় এতৎপ্রতি সবিশেষ উৎসাহ দেখিতে পাই; তিনি চাষ বিস্তারের দিকে যেরূপ যত্ন লইতেছেন, আশা করি, এই আলোচনার প্রতি সকরুণ দৃষ্টিপাত করিবেন।

এই সঙ্গেই আলোচনাযোগ্য, এই হতভাগ্য পাহাড়ীদিগকে গত উপর্য্যুপরি দুর্ভিক্ষের করাল কবল হইতে রক্ষা করিতে ইংরেজরাজের দয়াল হস্ত অবারিতভাবে অভয় প্রদান করিয়াছে। অন্যান্যবারের কথা নাইবা ধরিলাম, গত ১৯০৬ খৃষ্টাব্দের সমগ্র বঙ্গদেশব্যাপী ভীষণ দুর্ভিক্ষে এখানকার অবস্থা যাহা স্বয়ং প্রত্যক্ষ করিয়াছি, তাহাতে সহৃদয় গভর্নমেন্টের আনুকূল্য লাভ না করিলে ইহাদের অর্দ্ধেকেরও অধিক নিশ্চিতই কালসদনে গমনে বাধ্য হইত। তাদৃশ এককালীন দান ছাড়া দুর্ভিক্ষ-পীড়িত জনগণকে ইংরেজ গভর্নমেন্ট ৬,০০০ টাকা বিনাসুদে ঋণ দিয়াছিলেন এবং আবশ্যক হইলে আরও দিতে প্রস্তুত ছিলেন।

স্বাস্থ্যরক্ষার প্রতি সতর্কদৃষ্টি ইংরেজরাজের প্রধান খ্যাতি। ইহাদিগের পূর্ববর্ত্তীগণ রাজা হইতে এরূপ যত্ন পাইয়াছে কিনা, বিশেষ, সন্দেহ আছে। ব্রিটিশাধিকারে আসার পর এ অঞ্চলে ক্রমে (রাঙামাটি, বান্দরবন, বড়কল, লামা, মানিকছড়ী, রামগড় ও তিনটিলায়) সাতটী দাতব্য চিকিৎসালয় সংস্থাপিত হইয়াছে। এতদ্ভিন্ন বসন্তের আক্রমণ নিবারণকল্পে টীকাদানের ব্যবস্থাও কম সহৃদয়তা-পরিচায়ক নহে। তবে কিনা দেশীয় লোকের বিশ্বাস গো-বীজের টীকা বসন্তের প্রকৃষ্ট অন্তরায় নহে। তাই অধিকাংশ লোকই টীকাদানের প্রাচীন প্রথার প্রতি অধিকতর আস্থাবান। এ সম্বন্ধে বিলাতেও আন্দোলন চলিতেছে, শুনা যায়। সে যাহা হউক এই টীকার নিমিত্তও গভর্নমেন্টের বার্ষিক প্রায় ৩০০০ টাকা ব্যয়িত হয়।

স্বাস্থের পরেই শিক্ষার কথা আইসে। কিন্তু বলিতে কি, প্রজাপুঞ্জের শিক্ষাবিধানের নিমিত্তও প্রাচীন চাক্‌মা-রাজগণ কোনরূপ চেষ্টা করিয়াছেন বলিয়া প্রমাণ পাওয়া যায় না। মহীয়সী কালিন্দী রাণীর উন্নত শাসন খুঁজিয়াও তৎসম্বন্ধে কোন প্রয়াসচিহ্ন পরিদৃষ্ট হয় না। কিন্তু ইংরেজরাজ প্রত্যক্ষভাবে এদেশ শাসনে হস্তক্ষেপ করিয়াছেন — অদ্যাপি অর্ধশতাব্দী পূর্ণ হয় নাই। এই স্বল্পকালমধ্যে নিরক্ষর প্রায় চাক্‌মা সমাজ যে কি পরিমাণে শিক্ষোন্নতি লাভ করিয়াছে, তাহা গ্রন্থভাগেই বিস্তারিত দেখাইয়া আসিয়াছি। এই নিমিত্ত গভর্নমেন্টের বার্ষিক প্রায় বিশ হাজার টাকারও অধিক ব্যয় হয়। বস্তুতঃ শিক্ষার বিস্তার ইংরেজ রাজত্বের সর্বোৎকৃষ্ট সুফল। জাতিধর্মনির্বিশেষে জ্ঞান প্রচারের চেষ্টা ভারতে ইংরেজের ন্যায় আর কেহই করেন নাই। এই শিক্ষা বিস্তারের ফলে চাক্‌মাসমাজে এক সম্পূর্ণ নূতন উদ্দীপনা প্রবেশ করিয়াছে। তাহারা এক্ষণে নৈতিক ও সামাজিক বহুবিধ সংস্কার সাধনে ব্রতী হইয়াছে। এমন কি, অনেক ক্ষুদ্র ক্ষুদ্র রাজনৈতিক সমস্যা লইয়াও চিন্তা করিতে আরম্ভ করিয়াছেন।

এইরূপে ইংরেজশাসন ইহাদের জীবন, স্বাস্থ্য এবং শিক্ষা সম্বন্ধে কিরূপ যত্ন লইতেছেন যৎকিঞ্চিৎ বলা হইল, অনন্তর শাসন পরিচালন লইয়া দুই চারিটি কথা মাত্র পুনরাবৃত্তি করিয়া যাইব। পূর্বাপেক্ষা যে অধুনা সাধারণের সুবিচার লাভের পথ প্রশস্ত হইয়াছে, তাহা কেহই অস্বীকার করিতে পারিবেন না। তাহাতে আবার অধিকতর সুবিধা এই যে, এখানকার বিচারকার্যে ষ্ট্যাম্পের আবশ্যকতা নাই এবং ব্যবহারজীবীদিগেরও উৎপীড়ন নাই। সামান্য সাদা এক খণ্ড

কাগজেই আবেদন গ্রাহ্য হয়, এবং বাদী প্রতিবাদীগণ ইচ্ছা করিলে নিজেরাই পরস্পর ও সাক্ষীকে প্রয়োজন মত প্রশ্ন করিতে পারে। এক কথায় ইংরেজরাজ এখানে সহজে ও সরলভাবে দুষ্টের দমন এবং শিষ্টের পালন-ব্যবস্থা করিয়াছেন। ধর্মে ও জাতীয়তায় আঘাত লাগিবে আশঙ্কায় তৎসংক্রান্ত বিচারাদি সমাজের প্রধানগণের উপর ন্যস্ত রাখিয়াছেন। আরও সুখের কথা, ইহাদের মধ্যে উপযুক্ত ব্যক্তিগণকে রাজকর্মচারীপদে গ্রহণ করিয়াও গভর্নমেন্ট যথেষ্ট সহৃদয়তায় পরিচয় দিতেছেন।

পরিশেষে আমরা সুদক্ষ রাজ কর্মচারী কাপ্তেন টমাস হার্ব্বাট লুইন মহোদয়ের কয়টি কথা এস্থলে উদ্ধৃত করিয়া গ্রন্থ সমাপ্ত করিতেছি। তাঁহারই দ্বারা এদেশে ব্রিটিশ রাজ্য বিস্তৃত ও সুদৃঢ় হয় এবং তিনি বহু বৎসর ধরিয়া এখানকার শাসন-দণ্ড পরিচালন করেন। সুতরাং ইংরেজশাসনের সমালোচনা তিনি যেরূপ নিপুণতার সহিত লিপিবদ্ধ করিতে পারিয়াছেন, আমাদিগের হাতে ততটা হওয়ার আশা নাই। তিনি পুর্বোল্লিখিত "পার্বত্য চট্টগ্রাম এবং তএত্য অধিবাসীবৃন্দ" নামক পুস্তকের উপসংহার শেষে লিখিয়াছেন;—

"এক্ষণে আমি বলি, আমরা এই পার্বত্যপ্রদেশ নিজেদের নিমিত্ত শাসন করিব না, ইহার অধিবাসীবৃন্দের মঙ্গল এবং সুখ-স্বাচ্ছন্দ্যের নিমিত্ত মাত্র শাসন-দণ্ড চালাইব। তাহা সভ্যতা বিস্তারের জন্য নহে, পরন্তু সভ্যতা আপনা হইতেই আসিয়া পড়িবে। এখানে কেবল একজন লোক ব্যতীত আর কিছুরই প্রয়োজন দেখা যায় না। শাসন ক্ষমতা দিয়া তাহাদের উপর একজন কর্মচারী দেওয়া হউক; তিনি যেন গভর্নমেন্টের বিরাট কপিচক্রের মধ্যে কেবল দড়ির ন্যায় না চলেন; পরন্তু তাহাদের অপারগতায় সহিষ্ণু, সত্বরতার সহিত পর্যবেক্ষণপর এবং সমগ্র বসুধায় কুটুম্বজ্ঞানরূপ তাহাদের স্বাভাবিক অনুভূতিতে উপলব্ধি হন। এই নূতন ভাব সমূহ হৃদয়ঙ্গম ও তাহাদের ধারণাকে মার্জিত করিয়া লইতে উপযুক্ততা থাকে, কিন্তু কোন জাতীয় সংস্কারের উপর হস্তক্ষেপ করিতে যেন সাবধান রহেন। এইরূপ পরিচালনাধীনে তাহাদের নিজেকেই শনৈঃ শনৈঃ সভ্যতা লাভ করিতে দেওয়া হউক। শিক্ষাব্যবস্থা তাহাদের সম্মুখে উন্মুক্ত থাকুক, তাহারা তাহা স্বকীয় বিধি ব্যবস্থা মতে চালাইয়া — বিনষ্ট ও বিকৃত ইংরেজী আদর্শে নহে, পরমেশ্বরের সৃষ্টপ্রাণীর নূতন ও মহান স্বরূপে বাহির হইয়া আসিবে।" (১১৮ পৃষ্ঠা।)

আমরাও তদীয় উদার উপদেশের সহিত একমত হইয়া — ভগবান সমীপে প্রার্থনা করি, প্রজার সর্বাঙ্গীন মঙ্গলবিধান রাজা ও রাজশক্তির চিরকামনীয় হউক।

—— সমাপ্ত ——

# মতামত

(বহু বিস্তৃত পত্র হইতে সংক্ষিপ্ত অংশমাত্র উদ্ধৃত)

**চাকমারাজ শ্রীশ্রীযুত ভুবনমোহন রায় বাহাদুর এবং সুপ্রসিদ্ধ রায় শ্রীযুক্ত শরচ্চন্দ্র দাস বাহাদুর** সি. আই. ই. মহোদয়দ্বয়ের অভিমত পুস্তকের প্রথমেই মুদ্রিত হইয়াছে। অনন্তর—

**জাতীয় অন্যতম নেতা** — পার্বত্য চট্টগ্রামের স্কুল সমূহের ডেপুটী ইন্‌স্পেক্‌টার **শ্রীযুক্ত অবিনাশচন্দ্র** দেওয়ান মহোদয় লিখিয়াছেন;—

"** আপনি যে আমাদিগকে জনসাধারণের নিকট পরিচিত করিতে এত শক্তি ও অর্থ ক্ষয় করিয়াছেন, তজ্জন্য সমগ্র সমাজ চিরকৃতজ্ঞ থাকিবে। বস্তুতঃ আপনি আমাদের জাতিকে অণুবীক্ষণ-দূরবীক্ষণের সাহায্যে পুঙ্খানুপুঙ্খরূপে দেখিয়া বর্ণনা করিয়াছেন, তাহাতে আমাদেরও স্বজাতি সম্বন্ধে জানিয়া লইবার আছে। এতভিন্ন আমাদের পুরাবৃত্ত-ভাগ আপনার অসীম গবেষণার ফল; ইহাতে বহু অজ্ঞাত গৌরব-গরবের কাহিনী অতীতের তিমিরাচ্ছন্ন গহ্বর হইতে আপনার কৃপায় উদ্ধার লাভ করিয়াছে। আমাদের প্রত্যেক বালকের হস্তে ইহার এক এক খণ্ড দেখিতে পাইলে বুঝিব, সমাজ প্রাচীনের প্রতি সম্মান প্রদর্শন করিতে শিখিয়াছে।"

কলিকাতা বিশ্ববিদ্যালয়ের ভাইস্‌চ্যান্সেলার এবং হাইকোর্টের বিচারপতি মান্যবর **শ্রীযুক্ত ডাঃ আশুতোষ মুখোপাধ্যায় সরস্বতী, এম. এ. ডি. এল, ডি. এস. সি, সি. এস. আই.** মহোদয় লিখিয়াছেন,—

"I have looked ** with great interest. The work evinces considerable research, earried on first hand under difficult circumstances, and the result is a valuable contribution to the anthropological study of Indian hill tribes. The author deserves encouragement, and, it would be a bare act of just recognition of solid work if the Government were to patronise the book".

বঙ্গীয় সাহিত্য পরিষদের সম্পাদক এবং রিপন কলেজের অধ্যক্ষ শ্রীযুক্ত রামেন্দ্রসুন্দর ত্রিবেদী এম. এ. মহাশয় লিখিয়াছেন,—

"Babu Satis Chandra Ghosh has done real service to Bengali literature by the publication of his work on the Chakma tribe of

Chittagong. So far as I am aware, this is the first work of its kind in our literature and it is sure to give an impetus to ethnological and anthropological studies among our young men. There is a wide and an almost unlimited field for such studies in connection with the wild tribes of the province and the work that has been done in this direction by foreign scholars has to be snpplemented and completed by our own men. It is a sign of the times that a Bengalee gentleman has come forward to take up the work of investigation and exploration and the fruits of his research as embodied in the title volume will be welcomed by all lovers of our literature. The author is a pioneer in the work and let us hope that his example will be followed by others. I am glad that the Bangiya Sahitya Parisad as the foremost literary scientific society entirely manned by Indians has thought it proper to encourage the author by finding a place for the book in the series of useful works published under its auspiecs But the author stands in need of more substantial form of encour· agement and I hope that all lovers of our literature will extend their gracious patronage to the author. Our Government has never been niggardly in the matter of encouraging authors of Bengali works of real merit, and Babu Satis Chandra Ghosh has established a claim upon the Government by his valuable and original contribution to a hitherto neglected branch of the Bengali literature."

লেখকাগ্রগণ্য রায় বাহাদুর শ্রীযুক্ত কালী প্রসন্ন ঘোষ বিদ্যাসাগর সি. আই. ই. মহোদয় লিখিয়াছেন;—

"** চাক্‌মা জাতি নামক বৃহৎ গ্রন্থ উপহার পাইয়া একান্ত অনুগৃহীত হইয়াছি। আপনি এই গ্রন্থ প্রণয়ন দ্বারা বাঙ্গালা সাহিত্যের বিশেষ পুষ্টি সাধন করিয়াছেন। আপনাকে শত ধন্যবাদ। যেমন অতল ও অপার মহাসমুদ্রের মধ্যে অতি সামান্য বারি বিন্দু, তেমনই মানব জাতির ইতিহাস স্বরূপ মহাসমুদ্রের মধ্যে চাক্‌মাজাতির ইতিবৃত্ত। ইহা একদিকে, এই অর্থে ক্ষুদ্র হইতেও ক্ষুদ্রতর — অতি ক্ষুদ্র নগন্য বস্তুরূপে প্রতিভাত হইতে পারে, কিন্তু আর একদিকে, ইহার মূল্য অতি বৃহৎ। কেননা এইরূপ ক্ষুদ্র ক্ষুদ্র ঐতিহাসিক বস্তুর সংকলন ও সংগ্রহের দ্বারাই মানবজাতিরূপ বিরাট পুরুষের ঐতিহাসিক জীবন চরিত সংকলিত হইয়া থাকে। আপনি সে মহাচরিতরূপ মহিমান্বিত মন্দিরের একপার্শ্বে একখানি

সুন্দর ইষ্টক সংযোজিত করিয়াছন। ইহা আপনার বিশেষ সৌভাগ্য এবং দেশেরও সৌভাগ্য। ভারতবর্ষের ভূগোল বৃত্তান্ত কতকটা সংগৃহীত হইয়াছে। কিন্তু ইহার ভৌগোলিক ইতিহাস নাই। যদি কোন ভাগ্যবান সাহিত্যিক কোন দিন ভারতের ভৌগোলিক ইতিবৃত্ত অথবা সভ্যতার ইতিহাস লিখিতে প্রয়াসপর হন, তখন এই চাক্‌মাজাতি নামক গ্রন্থ নিশ্চয়ই তাঁহার প্রয়োজনে লাগিবে এবং ইহা খুঁজিয়া লইতে হইবে। গ্রন্থের ভাষা বিষয়ের উপযোগী। গ্রন্থোক্ত বিবরণ পারিপাট্যের সহিত বিন্যস্ত হইয়াছে। এই গ্রন্থখানি দেশের শিক্ষিত সমাজে আদৃত হইলে সুখী হইব।"

অবসরপ্রাপ্ত সুবিজ্ঞ সিবিলিয়ান মিঃ জে. ডি. এণ্ডার্সন মহোদয় লিখিয়াছেন;—

"** I am delighted to see a production of this kind in Bengali. Until lately Indians were strangely indifferent to the scientific, the enthological and linguistic interest of the humbler Indian raees, and yet, evidently, the investigation of their customs and language could by no one be more effactually made than by men whose own speech is intelligible to their semisavage or backward races. ** you have collected a great quantity of interesting matter. * I have asked the Royal Asiatic Society to let me review your book in their Journal. I will do my best to write a cureful appreciation of your learned labours."

বহু ভাষাতত্ত্ববিদ্ প্রাচ্য পণ্ডিত ডাঃ জি. এ. গ্রিয়ার্সন পি. এইচ. ডি., আই. সি. এস., সি. এস. আই. মহোদয় লিখিয়াছেন,— "**** it is a most valuable contribution on a little known branch of ethnology, I congratulate you on its successful completion."

বাঙ্গালা সাহিত্যের বিশেষজ্ঞ লেখক শ্রীযুক্ত দীনেশচন্দ্র সেন বি. এ. মহোদয় লিখিয়াছেন—

"** একটী নগন্য জাতি, যাহার নাম অনেকের নিকটই অজ্ঞাত ছিল, তাহাকে নগন্য মনে না কবিয়া সতীশবাবু বিপুল উদ্যমের সহিত, নানা উপকরণ সংগ্রহ পূর্ব্বক এই ইতিহাসখানি প্রণয়ন করিয়াছেন। ** ভারতবর্ষের যে কোন স্থানের ইতিহাসকে নগন্য বলিয়া উড়াইয়া দেওয়ার সময় এখন নহে। ক্ষুদ্রকে ক্ষুদ্র না ভাবিয়া প্রীতির চক্ষে দেখিলে তাহাতে কত সুফল ফলিতে পারে, সতীশ বাবুর এই ইতিহাস তাহার নিদর্শন স্বরূপ। ইহাতে শুধু অজ্ঞাত এক জাতীর কৌতূহলোদ্দীপক মনোরম একখানি চিত্র প্রকাশিত হয় নাই, বস্তুতঃ আমাদের দেশের ইতিহাসের নানা তমসাচ্ছন্ন কোন সতীশ বাবুর গবেষণার ফলে নূতন আলোকে উদ্ভাসিত হইয়া উঠিয়াছে। যাহারা ভারতবর্ষের ইতিহাসরূপ মুক্তামালা

গ্রন্থন করিতে প্রয়াসী, তাঁহাদিগকে সতীশ বাবুর মতন উদ্যমের বজ্র সেই মণিপথ সমুৎকীর্ণ করিতে হইবে।"

হাইকোর্টের ভূতপূর্ব্ব বিচারপতি স্যার **শ্রীযুক্ত গুরুদাস বন্দ্যোপাধ্যায় নাইট** এম. এ., ডি. এল. মহোদয় লিখিয়াছেন;—

"** It is written in simple and elegant style, evinces much research, and gives an interesting account **"

**মহামহোপাধ্যায় শ্রীযুক্ত সতীশচন্দ্র বিদ্যাভূষণ** এম. এ., পি. এইচ. ডি. মহোদয় লিখিয়াছেন;—

"** excellent and exhaustive work in Bengali **. It throws full light on the Chakma tribe and the Bengali dialect as spoken by them. Your style of writing is simple and idiomatic and your treatment of the subject is logical and interesting. I am sure your book will be widely appriciated as it deserves to be. **"

সংস্কৃত কলেজের বর্তমান অধ্যক্ষ **শ্রীযুক্ত কালীপ্রসন্ন ভট্টাচার্য** এম. এ. মহোদয় লিখিয়াছেন,—

"** আমি এই গ্রন্থ পাঠ করিয়া * অনেকে ঐতিহাসিক রহস্য অবগত হইতে পারিয়াছি। আমাদের দেশের দুর্ভাগ্য বসতঃ নিকৃষ্ট উপন্যাসাদি গ্রন্থই সমাধিক আদৃত হইয়া থাকে, কিন্তু ইতিহাসবাদি গ্রন্থের তাদৃশ আদর দেখিতে পাওয়া যায় না। অস্মদেশীয় শিক্ষিত সম্প্রদায়কে আমি অনুরোধ করিতেছি, তাঁহারা এই গ্রন্থখানি একবার পাঠ করিয়া দেখিবেন। পাঠ করিয়া যে একান্ত প্রীত হইবেন, তদ্বিষয়ে সন্দেহ নাই।"

চট্টগ্রামের ভূতপূর্ব কমিশনার ও পূর্ব্ববঙ্গ আসামের বর্তমান ডিরেক্টর অব ল্যাণ্ড রেকর্ডস্ **মিঃ এফ. পি. ডিক্সন, আই. সি. এস.** মহোদয় লিখিয়াছেন;—

"** full of information and of interest."

বাঙ্গালার সুপ্রসিদ্ধ কবি ও লেখক **শ্রীযুক্ত নবীনচন্দ্র দাস কবি-গুণাকর,** এম. এ. বি. এল. মহোদয় লিখিয়াছেন—

"** It is as excellent in its internal merits as it is beautiful in its external binding and displays a power of insight and keen observation into the character and inner life of a people, rarely to be found in any other history of this kind in the Bengali language. **"

বহুদর্শী লেখক **শ্রীযুক্ত বিজয়চন্দ্র মজুমদার** বি. এল., এম. আর. এ. এস. মহোদয় লিখিয়াছেন,—

"সমালোচনার জন্য অনেক গ্রন্থ পাই, কিন্তু এমন গ্রন্থ উপহার পাওয়া বড় সহজ সৌভাগ্য নয়। রায় বাহাদুর শরৎচন্দ্র দাস মহাশয় যথার্থই বলিয়াছেন, যে আপনার চাক্‌মাজাতির সচিত্র ইতিবৃত্ত জাতিতত্ত্ব বিষয়ক গ্রন্থের মধ্যে সর্ব্ব প্রথম। * আপনার গ্রন্থে চাক্‌মাজাতির বিবরণ এত পরিপূর্ণভাবে আছে, যে এই গ্রন্থখানি যদি ইংরাজিতে লিখিত হইত, তবে এন্‌থ্রপলজিকাল্‌ অনুসন্ধান সভা আপনাকে সম্মানিত করিতেন। ** এই অতি উৎকৃষ্ট গ্রন্থখানি কেহ পড়িবে না জানি, কিন্তু আপনি যে কীর্ত্তি স্থাপন করিলেন, তাঁহার পুরস্কার দান করিবার জন্য একজন আছেন — তিনিই আপনাকে পুরস্কৃত করিবেন।"

বঙ্গীয় গবর্নমেন্টের প্রধান অনুবাদক রায় **শ্রীযুক্ত রাজেন্দ্রচন্দ্র শাস্ত্রী বাহাদুর** লিখিয়াছেন;—

"** এই গ্রন্থ প্রণয়নে আপনি যেরূপ পরিশ্রম, গবেষণা ও অনুসন্ধিৎসা প্রদর্শন করিয়াছেন, তাহা বর্তমান বাঙ্গালা লেখক সম্প্রদায়ে নিতান্ত বিরল। এরূপ সর্ব্বাঙ্গসুন্দর গ্রন্থ বহুকাল পাঠ করি নাই। গ্রন্থের প্রাতিপাদ্য বিষয়ের হৃদয়গ্রাহিতা সামান্য পত্রযোগে বর্ণনা করা অসম্ভব। কি সামাজিক, কি নৈতিক, কি ঐতিহাসিক, সকল প্রকার তত্ত্বেরই অবতারণা গ্রন্থমধ্যে দেখা যায় এবং সেই অবতারণার জন্যই গ্রন্থখানি এত হৃদয়গ্রাহ্য হইয়াছে। ** গ্রন্থের ভাষা ভাল ও সুপাঠ্য। কাগজ, ছাপাই ও বাঁধাই অতি উৎকৃষ্ট।"

বসুমতী ও হিতবাদীর ভূতপূর্ব সম্পাদক **শ্রীযুক্ত জলধর সেন** মহোদয় লিখিয়াছেন;—

"** আপনার পুস্তক পাঠ করিয়া প্রীতি লাভ করিযাছি বলিলে কিছুই বলা হয় না। আমি পুস্তকখানির আগাগোড়া বিশেষ মনোযোগের সহিত পাঠ করিয়াছি। আপনি চাক্‌মাজাতি সম্বন্ধে অবশ্য জ্ঞাতব্য কোন কথাই বাদ দেন নাই। এজন্য যে আপনাকে বিশেষ পরিশ্রম করিতে হইয়াছে, তাহা পুস্তকের প্রত্যেক পৃষ্ঠায় অঙ্কিত রহিয়াছে। ***"

সুপ্রসিদ্ধ লেখক **শ্রীযুক্ত জ্যোতিরিন্দ্রনাথ ঠাকুর** মহোদয় লিখিয়াছেন;—

"** আপনি যে প্রণালীতে চাক্‌মাজাতির ইতিবৃত্ত লিখিয়াছেন, ইহাই ইতিবৃত্ত লিখিবার প্রকৃত প্রণালী। এ বিষয়ে আপনার গ্রন্থ আদর্শ স্থানীয় বলা যাইতে পারে। ভারতের প্রত্যেক ভাগের ইতিবৃত্ত এইভাবে সঙ্কলিত হইলে, সমগ্র ভারতের প্রকৃত ইতিহাসের ভিত্তি স্থাপিত হইবে সন্দেহ নাই। শুধু রাজাদের বংশাবলী ও রাজত্বকালের বিবরণ — দেশের প্রকৃত ইতিহাস নহে। আপনি এই গ্রন্থ-রচনায় যেরূপ অক্লান্ত পরিশ্রম, অধ্যবসায় ও মৌলিক গবেষণার পরিচয় দিয়াছেন, তাহা বাঙ্গালীর মধ্যে বিরল। আপনার 'চাক্‌মাজাতি' যেমন কৌতুহলোদ্দীপক, তেমনি শিক্ষাপ্রদ।*"

বিখ্যাত সমালোচক **শ্রীযুক্ত ইন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় বি. এল.** মহোদয় লিখিয়াছেন;—

"** আপনার অপূর্ব্ব গ্রন্থ পাইয়া আপ্যায়িত হইয়াছি। গ্রন্থের উপাদান-সংগ্রহে আপনি

প্রভূত পরিশ্রম করিয়াছেন, তাহাতে সন্দেহ নাই। প্রকরণ পরিপাটীও প্রশংসনীয় হইয়াছে। আপনার পরিশ্রম সার্থক হইয়াছে। ** স্বল্প কথায় বলা যায় যে. আপনার পুস্তক কুতূহলোদ্দীপক. কৌতুকপ্রদ, সুতরাং উপাদেয় হইয়াছে।"

প্রসিদ্ধ সাহিত্যিক **শ্রীযুক্ত ব্যোমকেশ মুস্তফী** মহোদয় লিখিয়াছেন;—

"*** আপনার সংগ্রহগুণে এবং সাজাইবার সুশৃঙ্খলায় ইতিহাসখানি অতি উপাদেয় হইয়াছে। ** আপনার যথেষ্ট কৃতিত্ব ও গবেষণার পরিচয় পাইলাম। ঐতিহাসিক অংশ আপনি যথেষ্ট প্রমাণ প্রয়োগে যেভাবে গঠিত করিয়া তুলিয়াছেন, তাহাতেও আপনার যথেষ্ট গুণপনা ও বস্তুসংগ্রহের আশ্চর্য্য ক্ষমতা দেখিয়া বিস্মিত হইয়াছি। ফলতঃ আমার বিশ্বাস, এ পর্য্যন্ত যতগুলি বন্যজাতির বিবরণ লিখিবার চেষ্টা হইয়াছে, তাহার কোনটিই আপনার অবলম্বিত সুচিন্তিত পথে অগ্রসর হয় নাই। আপনার চাক্‌মাজাতির ইতিবৃত্তখানি সর্ব্বপ্রকারে কৌতূহলোদ্দীপক, সুখপাঠ্য, সুলিখিত এবং সুন্দর ইতিহাস হইয়াছে। এই শ্রেণির সাহিত্যে এবং ইতিহাসেও এখানি· একখানি অপূর্ব্ব, নূতন এবং প্রথম পুস্তক হইয়াছে। আপনার ন্যায় আরও যে সকল কৃতবিদ্য ব্যক্তি বাঙ্গালার অন্যান্য প্রদেশের বর্ব্বরজাতি মধ্যে বাস করেন. তাঁহারা যদি আপনাকে অনুসরণ করিয়া বঙ্গভূমির আদিম সন্তানগুলির ইতিহাস সঙ্কলনে প্রবৃত্ত হন, তাহা হইলে বঙ্গ সাহিত্যের এবং বাঙ্গালার ইতিহাসের একটা প্রধান অংশ ক্রমে পরিপূর্ণ হইয়া উঠিতে থাকে। **"

**শ্রীযুক্ত ভোলানাথ সরকার এম. এ.** মহোদয় লিখিয়াছেন;—

"*** It contains a lucid and graphic description of the manners and castoms of the Chakmas, their arts and manufactures, their religion and marals and their social and political condition. It moreover presents to the reader a good deal of historical information which is equally interesting and instructive. ** It is a really valluable production, and a rich contribution to the modern· literature of Bengal."

## সংবাদপত্রের মতামত

**নব্যভারত** — "*** এই গ্রন্থকার চাক্‌মাজাতির ইতিহাস সঙ্কলন করিয়া সাহিত্য ক্ষেত্রের বিশেষ উপকার সাধন করিয়াছেন। এই সকল আদিম নিবাসীদিগের বিবরণ না জানার দরুণ ইতিহাস সম্বন্ধে লিখিবার বা ভাবিবার সময় আমাদিগকে বিশেষ কষ্ট পাইতে হয়। ** গ্রন্থকার বিশেষ অনুসন্ধান করিয়া এই সুবিস্তীর্ণ পুস্তকখানি লিখিয়াছেন। এই সুন্দর গ্রন্থখানি দ্বারা বাঙ্গালা ভাষার এক বিশেষ অভাব পূর্ণ হইল।"

**জ্যোতিঃ।** — "*** এই গ্রন্থের পত্রে পত্রে সতীশবাবু পর্যবেক্ষণ ও অনুসন্ধিৎসার অসাধারণ পরিচয় দিয়াছেন বটে, প্রত্যেক বিদ্যোৎসাহী পাঠক ইহার এক এক খণ্ড ক্রয় করিয়া গ্রন্থকারকে উৎসাহ দান করুন, অর্থের ও সময়ের ব্যয় উভয়ই সফল হইবে। একটি জাতিকে বুঝিতে ও বুঝাইতে হইলে যাহা যাহা দরকার, সতীশ বাবু তৎসমস্তই ইহাতে সন্নিবেশিত করিয়াছেন। চাক্‌মাদের ত ইহা জাতীয় সম্পদই বটে, অন্যের পক্ষেও ইহা একটা অতি উপাদেয় সামগ্রী। পড়িতে উপন্যাস অপেক্ষাও মনোরম ও শিক্ষাপ্রদ বিবেচিত হইবে।"

**ভারতী।**— "*** লেখকের দুঃসহ শ্রমসাধনার ফলে গ্রন্থখানি বঙ্গসাহিত্যের সম্পদস্বরূপ হইয়াছে। লেখক চাক্‌মাজাতির ইতিবৃত্ত; সামাজিকতা, সভ্যতা প্রভৃতির সুন্দর একটী চিত্র পাঠকের সমক্ষে ধরিয়াছেন; ভৌগোলিক তথ্যটুকুও বাদ পড়ে নাই। গ্রন্থখানিতে লেখকের সূক্ষ্ম পর্য্যালোচনাশক্তি সুশৃঙ্খল বর্ণনাভঙ্গী ও উদার সহানুভূতি প্রতি পত্রে জাজ্জ্বল্যমান হইয়া উঠিয়াছে। এই অজ্ঞাত পাবর্বত্যজাতির ঘরের ছোট কথাটিও লেখকের দৃষ্টি এড়াইতে পারে নাই।"

**প্রবাসী।** — "*** আর একখানি ভাল বই, আমরা সাদরে অভিবাদন করিতেছি। কোনও জাতিবিশেষের ইতিহাস সঙ্কলন বাংলা সাহিত্যে খুব অল্পই আছে। তাহার মধ্যে এখানি সবর্বপ্রধান মনে হয়। গ্রন্থকার নিজের পর্য্যবেক্ষণ দ্বারা চট্টগ্রামের চাক্‌মাজাতির আচার ব্যবহার, জীবনযাত্রা-প্রণালী, ঘরবাড়ী, পোষাক-পরিচ্ছদ, ভাষাপ্রবাদ প্রভৃতির পুঙ্খানুপুঙ্খ বৃত্তান্ত সংগ্রহ করিয়াছেন। এই সকলই অত্যন্ত কৌতূহলোদ্দীপক। ইহা পাঠে জঘন্য উপন্যাসের চেয়ে অধিকতর কৌতূহল ও আনন্দ লাভ হইবে নিঃসন্দেহ। গ্রন্থের ছাপা, বাঁধাই প্রভৃতিও পরিষ্কার। ***"

**ইণ্ডিয়ান মিরর।** "The book shows that he has made excellent use of his oppartunities. The history, ethnology, manners, customs, language, literature, religion, and characteristics of the tribe have been described with comprehenciveness and in a style that canot fail to fascinate. The book is interspered with illustration which add much to its attractiveness."

**দি ঈষ্ট্।** — "*** The work is written in Bengali, neatly got up and illustrated with half tone pictures of the chakma hill tribe of Chitagong and a map of the hill tracts. It deals with the history of the chakma race, their customs, religion and detail of every day life. He has not only given an abundant proof of his careful study of the history of this

race, but his ability to write it in an interesting manner. The style of the book is simple, clear and vigorous. The work is a monument of the author's patent research and indifatigable industry for a number of years. Such a production in Bengali or even in English from the pen of a Bengali is rare indeed and speaks volumes in favour of the young author who, being a teacher in the hill tracts, mixed freely with the hill people to gather materials for his work. **We wish all success to this new publication and trust it wiil be appreciated by the Bengali public and the author encouraged by the educational authorities."

বেঙ্গলী— "** It is a valuable publication the historical importance whereof cannot be gainsaid. ** the author Babu Satis Chandra Ghosh has spared no pains to make his work a highly profitable study. It bears traces of a careful and prolonged research and we are glad to be able to say that we have gone trhough the book with sustained interest. ** The volume under notice is exquisitely bound and its printing and get up leave nothing to be desired. There are some illustrations which add to the value of the book."

অমৃত বাজার — "** has given us such a relief — there is so much life and thought so cogently put together. We are struck with the deep insight displayed by the author in every page of this excellent book. The labour and the trouble undertaken and the critical acumen displayed extort praise. The Chakma tribe has an interesting history of progress of their own and the author has done a great service to the Bengali reading public by revealing it to them. Readers may find points of difference but they make the book all the more valuable because of the independent line of thought of the author. It is a pity that amongst so many scribblers in fiction there are so few, so exceedingly few, to deal in with facts — and fewer still who would not take the trodden path and find a way of their own. We recommend the book to the careful study of all Bengali

readers and we hope Mr. Ghosh has for us fresh and the surprises stored away in his antiquarian research chambers."

ইংলিশম্যান। — "*** We should record with due apreciation and respect, that the 26th publication of the granthall of that admirable society is a topographical, historical, ethnological and linguistic account of the Chakmas in the Chitagong Hill Tracks which we can only compare with the series of similar works published in English under the auspices of the Government of Eastern Bengal and Assam. ** the subject, more over, is one of such technical itnerest that if would require a critic with first hand knowledge of the tribe described to do justice to the author's learning and perseverance. Are we to regret that the book was not published in English? We are divided in mind. It would have had a larger audience, and one more competent, perhaps, to discuss the anthro-pological chapter. On the other hand, Mr. Ghosh has established an excellent precedent. There are still, as there have always been, men employed by verious native States who, knowing no English, are not on that account less competent to acquire such a knowledge of the people among whome they live such as can rarely be gained by a foreigner. ** The simplest plan is to induce them, if they will, to tell fully all that they know, and this seems to have been the plan followed by Mr. Ghosh. He would indeed be hard to please who could not find something to interest him in a book so full of varied material, the accumulations of many years of intercourse with an engaging and interesting people. Mr. Ghosh's attitude towards his Chakma friends is, in itself, characteristic and interesting. ** Mr. Ghosh begins his book by claiming for the Chakmas the highest place in civilsation and intelligence among the High landers of India, and does not hesitate to rebuke Brian — Hodgson himself for including them among the aboriginal races. His zeal for his clients may be exaggerated — it is for experts to decide — but it indicates the true anthropologist's enthusiasm.

For surely no anthropologist ever succeeded in writing a full and fair account of any isolated race unless he felt a real liking for the people whose ways and manners be has studied. *** Let us hope that the examle he has set will be widely followed, and that other Indian gentlemen whose work has placed them among primitive peoples, will not and in due course publish their observations. In any case, we think that it is only becoming that we should record the publication of what is no doubt the first anthropological work printed in any Indian vernacular, and is therefore an additional honour to the not inconsiderable pretentions of Bengali literature. Sound scholarship and accurate observisation quite what one would expect of the Bengali race, as indeed might fairly be inferred from their unmistakeable aptitude for law and procedure. Let us hope the Mr. Ghosh's elaborate work may set a precedent soon to be followed by many imitations."

(From a long Review)

# চাকমা জাতি
## (আদ্যভাগ)

### পাবর্বত্য চট্টগ্রামের শাসনকর্ত্তাদিগের তালিকা।

| খৃষ্টাব্দ | সুপারিন্টেন্ডেন্ট এবং ডেপুটি কমিশনার | এসিঃ এবং এক্সট্রা এসিঃ কমিশনারগণ |
|---|---|---|
| ১৮৬৪ | জি. ম্যাক্‌গিল, জি. সি. কিল্‌বি। | |
| ১৮৬৫ | জি. সি. কিল্‌বি। | |
| ১৮৬৬ | জি. সি. কিল্‌বি, লেপ্টেঃ টি. এইচ. লুইন। | |
| ১৮৬৭ | কাপ্তেন টি. এইচ্. লুইন। | আর. এইচ্. রেইনী। |
| ১৮৬৮ | কাপ্তেন টি. এইচ্. লুইন। | আর. এইচ্. রেইনী, এ, রেট্রে। |
| ১৮৬৯ | কাপ্তেন টি. এইচ্. লুইন, এ. রেট্রে, মেজর জে. এম্. গ্রেহাম। | এ. রেট্রে। |
| ১৮৭০ | কাপ্তেন টি. এইচ. লুইন (ছুটিত্যে), এ.রেট্রে মেজর জে. এম্.গ্রেহাম। | এ. রেট্রে। |
| ১৮৭১ | কাপ্তেন টি. এইচ. লুইন মেজর জে. এম. গ্রেহাম, এ. ডবলিউ. কোক্রাম। | এ. রেট্রে। |
| ১৮৭২ | কাপ্তেন টি. এইচ. লুইন, এ. ডবলিউ. কোক্রাম। | এ. রোট. (ছুটিত্যে),লেপ্টেঃ এ. হ. গর্ডন। |
| ১৮৭৩ | কাপ্তেন টি. এইচ. লুইন। | এ. রেটে (ছুটিত্যে), লেপ্টেঃ এ. ই. গর্ডন। |
| ১৮৭৪ | কাপ্তেন টি. এইচ. লুইন, এ. ডবুলিড. বি, | লেপ্টেঃ এ. ই. গর্ডন, এফ. এ. চিচেষ্টার, এ. রেট্রে। |
| ১৮৭৫ | এ. ডবলিউ. বি. পাউয়ার। | এফ্. এ. চিচেষ্টার। |
| ১৮৭৬ | এ. ডবলিউ. বি. পাউয়ার,. জে. এন্ডার্সন। | লেপ্টেঃ এ. ই. গর্ডন। |

| খৃষ্টাব্দ | সুপারিন্টেন্ডেন্ট এবং ডেপুটি কমিশনার | এসিঃ এবং এক্সট্রা এসিঃ কমিশনারগণ |
|---|---|---|
| ১৮৭৭ | জে. এন্ডার্সন, ই. এইচ. রুডোক। | এ. রেট্রে। |
| ১৮৭৮ | জে. এন্ডার্সন, (ছুটিতে), ই, ই. এইচ. রুডোক, কাপ্তেন এ. ই. গর্ডন। | লেপ্টেঃ জো. এফ. রিভেট - চার্নক। |
| ১৮৭৯ | কাপ্তেন এ. ই. গর্ডন, কাই. জি.লিলিংটন সি. এ. এস. বেডকোর্ড | সি. এ. এস. বেডফোর্ড; লেপ্টেঃ জে. এফ্. রিভেট - চার্নক। |
| ১৮৮০ | কাপ্তেন এ. ই. গর্ডন, সি. এ. এস. বেডকোর্ড. আর. এইচ্. রেইনী | সি. এ. এস. বেডফোর্ড |
| ১৮৮১ | কাপ্তেন এ. ই. গর্ডন, এল. আব. ফোরস জে. কেনেডি। | আর. আর. পোপ। |
| ১৮৮২ | এল. আর. ফোর্বস্। | |
| ১৮৮২ | এল. আর. ফোর্বস্। | |
| ১৮৮৪ | এল. আর. ফোর্বস্, সি. এ. এস. বেডফোর্ড | |
| ১৮৮৫ | সি. এ. এস. বেজফোর্ড, এস.জে. ডাগ্লেস্। | জে. এল. হেরল্ড্। |

| ডেপুটি কমিশনারগণ | শাসনকাল | ডেঃ মাজিঃগন | শাসনকাল |
|---|---|---|---|
| সি. ৫. এস. বেডফোর্ড | ১-১-১৮৮৬ | ডবলিউ | ১৮৮৬-৮৭ |
| বেডফোর্ড। | ১৬-৫-১৮৮৭ | এফ. সি | |
| সি, ওয়েন। | ১৭-৫-১৮৮৭-২৩-৫-১৮৮৭ | মষ্ট্রিয়াস | |
| এল. আঁর | ২৪-৫-১৮৮৭ - | | |
| ফোর্বস। | ৩১-১৮৯১ | | |
| সি. এ. এস | ১-৪-১৮৯১ | সি. ওয়েন | ১৮৮৭ |
| বেড়্ফোর্ড। | ১৭-৪-১৮৯১ | | |
| সি. এম. মারে | ১৮-৪-১৮৯১ | এ. ডবলিউ | |
| সি. আই. ই. | ১৫-১১-১৮৯১ | কোজারেট | ১৮৮৭-৮৮ |

শুনিতে পাই, ইতিপূর্ব্বে ১৮৬০ হইতে ১৮৬৩ খৃঃ অব্দ — মিঃ ম্যাকগিলের পূর্ব্ব পর্য্যন্ত, কাপ্তেন ম্যাক্‌বেথ্‌ কাপ্তেন গ্রেহাম্‌, এবং জন টুয়েডিক প্রভৃতি ছিলেন; তৎপর কিছুদেনের জন্য কমিশনারের পার্শ্বনেল এসিঃ অভয়াচরণ দাস মহোদয় ও অস্থায়িভাবে এই কার্য্য করেন।

| এসিস্টান্টকমিশনারগণ | শাসনকাল | ডেঃ মাজিঃগণ | শাসনকাল |
|---|---|---|---|
| সি. এম. মারে | ১৬-১১-১৮০১ — | | |
| সি. আই. ই | ২৫-১২-১৮৯১ | | |
| এফ. সি. ডেলি। | ২৬-১২-১৮৯১— ১২-১-১৮৯২ | | |
| সি. এম. মারে সি. আই. ই. | ১৩-১-১৮৯২— ৩০-৬-১৮৯৩ | এইচ. এইচ. হার্ড | ১৮৮৭-৮৯ |
| জে. এ. কেইভ | ১-৭-১৮৯৩ — | | |
| ব্রাউন। | ৭-১১-১৮৯৩ | | |
| সি. এম.মারে.সি. আই. ই. | ৮-১১-১৮৯৩— ১৪-৬-১৮৯৪ | | |
| আব. এইচ. স্নেইড্ হাচিন্সন | ১৫-৬-১৮৯৪ ১৫-১২-১৮৯৪ | সি. এফ্ মেঙ্গন | ১৮৮৯ |
| সি. এম. মারে | ১৬-১২-১৮৯৪ | | |
| সি. আই. ই. | - ২০-৩-১৮৯৬ | | |
| জে. এ. কেইভ্ ব্রাউন। | ২১-৩-১৮৯৬ — ১৯-৪-১৮৯৭ | | |
| ডবলিউ. এন. ডেলিভিন। | ২০-৪-১৮৯৭ — ১-৩-১৮৯৮ | | |
| এফ্. পি. ডিক্স'ন। | ১০-৮-১৮৯৭ — ৩১-৮-১৮৯৭ | | ১-৪-১৮৯১ |
| জে. এ. কেইভ্ ব্রাউন। | ২-৩-১৮৯৮ — ১-৫-১৯০০ | জে. টি. জার্বো | ১৫-২-১৮৯৩ ২১-৩-৯৬ |
| সুপারিন্টেন্ডেন্টগণ | | | — ৩১-৮-৯৯ ৩-১১-৯৯ |

| সুপারিন্টেন্ডেন্টগণ | শাসনকাল | ডেঃ মাজিঃগন | শাসনকাল |
|---|---|---|---|
| আর. এইচ. স্নেইড. হাচিন্সন। | ২-৫-১৯০০— ১-৯-১৯০১ | আব. এ. স্টিফেন | ১০-১০-০১ — ১৮-৫-০২ |
| আর. এ. স্টিফেন। | ২-৯-১৯০১ — ৯-১০-১৯০১ | | ১৮-৭-০২ — ৬-৭-০৩ |
| আর. এইচ. স্নেইড. হাচিন্সন। | ১০-১০—১৯০১ — ১৮-৫-১৯০২ | | |
| আর. এ. স্টিফেন্। | ১৯-৫-১৯০২ — ১৭-৭-১৯০২ | ওয়ার্ডজোন্ | ৭-৭-০৩ ২৯-৮-০৫ |
| আর. এইচ্.স্নেইড. হাচিন্সন। | ১৮-৭-১৯০২ — ১৮-৬-১৯০৪ | | |
| আর. করডেন রামসে। | ১৯-৬-১৯০৮ — ১৭-১১-১৯০৪ | এইচ. এল. ফেল | ৩০-৮-০৫ — ২৩-৮-০৬ |
| আর. এইচ. স্নেইড. হাচিন্সন। | ১৮-১১-১৯০৪ — ১৬-৯-১৯০৬ | আর. এ. স্টিফেন | ১৫-৮-০৬ - - ১৬-৯-০৬ |
| আর. এ. স্টিফেন | ১৭-৯-১৯০৬ — ২১-৯-১৯০৬ | | ২২-৯-০৬ — ১৯-১১-০৬ |
| আর. এইচ. স্নেইড হাচিন্সন। | ২২-৯-১৯০৬ — ১৩-৮-১৯০৮ | | |
| এইচ. এল্ফেল্। | ২৪-৮-১৯০৮ — ১১-১০-১৯০৮ | এইচ. এল. ফেল | ১২-১০-১৯০৬ |
| আর. এইচ. স্নেইড্ হাচিন্সন। | ১২-১০-১৯০৮ | | |

## মধ্যভাগ

## সকৌন্সিল গভর্নর জে ডিয় কর্ত্তৃক বিধিবদ্ধ
## পার্ব্বত্য চট্টগ্রামের ১৯০০ খৃষ্টাব্দের বিধান
## প্রথম পরিচ্ছেদ
## (উপক্রম)

১

(১) এই বিধান পার্ব্বত্য চট্টগ্রামের ১৯০০ সালের বিধান, নামে অভিহিত হইতে পারে। (২) ইহা পার্ব্বত্য চট্টগ্রামের সর্ব্বাংশে চলিবে। (৩) স্থানীয় গভর্নমেন্টের কলিকাতা গেজেটে বিজ্ঞাপিত তারিখ হইতে এই বিধান কার্য্যকরী হইবেক।

২

(১) এই বিধানে—

(ক) "পার্ব্বত্য চট্টগ্রাম" শব্দে এই ধারার দ্বিতীয় অংশানুসারে বিজ্ঞাপিত স্থানসমূহকে বুঝায় এবং (খ) "কমিশনার" শব্দে চট্টগ্রাম বিভাগের কমিশনার বুঝানো যাইতেছে।

(২) স্থানীয় গভর্নমেন্ট পূর্ব্বে সকৌন্সিল গভর্নর জেনেরেলের সম্মতি লইয়া কলিকাতা গেজেটে* বিজ্ঞাপনী দ্বারা পার্ব্বত্য চট্টগ্রামের সীমা নির্দ্দেশ করিতে পারেন এবং ঐরূপে উক্ত সীমা পরিবর্ত্তন করিতে পারেন।

১৯০৫ খ্রীষ্টাব্দের ১৬ই অক্টোবর ইহা ও বঙ্গদেশ হইতে বিচ্ছিন্ন হইয়া "পূর্ব্ববঙ্গ আসাম প্রদেশ গঠনে স্বতন্ত্র লেপ্টেনান্ট গভর্নরের অধীনে যাওয়ায়, এক্ষণে এতৎসম্বন্ধীয় যাবতীয় তত্ত্বাদি উক্ত "কলিকাতা গেজেটের" পরিবর্ত্তে স্থানীয় (পূর্ব্ববঙ্গ ও আসামের) "গভর্নমেন্ট গেজেটে" প্রকাশিত হইয়া থাকে।

সিডিউল যথা : — গভর্নর জেনারেল বাহাদুরের ১৮৪৩ সালের ভারতের দাসত্ববিষয়ক আইন। (The Indian Slavary Act, 1843), ১৮৫০ সালের বিচারকদের রক্ষা বিষয়ক আইন (The Judicial Officer's Protection Act 1850), ঐ সালের রাজকীয় বন্দিবিষয়ক আইন (The State Prisoners Act, 1850), ১৮৫৭ সালের রাজকীয় অভিযোগ সম্বন্ধীয় আইন (The State Offences Act, 1857), ১৮৫৮ সালের রাজকীয় বন্দি - বিষয়ক আইন, ভারতীয় দণ্ডবিধি (The Indian Penal Code) ১৮৬১ সালের পুলিশ আইন, ১৮৬৪ সালের কশাঘাত আইন (The Whipping Act, 1864) ইহার ষষ্ঠ ধারা পরিবর্ত্তিত হইয়া হইবে — উপরোক্ত ধারামতে যাহা কিছু থাকা সত্ত্বে ও কোন অপরাধীকে যে কোন শাস্তির পরিবর্ত্তে বা সঙ্গে কশাঘাত দ্বারা দণ্ড দেওয়া যাইবে, ১৮৭২ সালের ভারতীয় সাক্ষ্যবিষয়ক আইন

## দ্বিতীয় পরিচ্ছেদ
## (আইন)

৩

(৩) এই বিধানের অধীন থাকিয়া অষ্টাদশ ধারার ব্যবস্থানাসারে যে যে সময়ে যে নিয়ম প্রচলিত হইবে, সেই মতে পার্ব্বত্য চট্টগ্রামের শাসনকার্য্য পরিচালিত হইবে।

(১) সিডিউলে আইনসমূহের যে পর্য্যন্ত নির্দ্ধারন ও পরিবর্ত্তন করা হইয়াছে তৎসমূদায় এই বিধানের বাধা না জন্মাইলে পার্ব্বত্য চট্টগ্রাম চলিতে পারিবেক।

(২) যদ্যাপি স্থানীয় গভর্নমেন্ট পূর্ব্বে সকৌন্সিল গভর্নর জেনেরেলের সম্মতি লইয়া "কলিকাতা গেজেটে" বিজ্ঞাপনী দ্বারা ঘোষণা করেন যে,

(ক) অপর কোন আইন সম্পূর্নরূপে, বা আংশিক ভাবে কিংবা কোনরূপ পরিবর্ত্তিত হইয়া (যাহা বিজ্ঞাপনীতে বর্নিত হইতে পারে), এই পার্ব্বত্যপ্রদেশে চলিবে অথবা (খ) সিডিউলে বিবৃত যে কোন আইন বা ধারার (ক) অংশানুসারে বিজ্ঞাপনী দ্বারা প্রযুক্ত হইতে ঘোষিত আইন এই পার্ব্বত্যপ্রদেশে চলিবে না।

এতদিন এযাবৎ কিংবা অতঃপর বিধিবদ্ধ অপর কোন আইন পার্ব্বত্য চট্টগ্রামে প্রযুজ্য বলিয়া বিবেচিত হইবে না।

## তৃতীয় পরিচ্ছেদ
## (কয়েক অফিসের নিয়োগ ক্ষমতা)

৪

স্থানীয় গভর্নমেন্ট কলিকাতা গেজেটে বিজ্ঞাপনী দ্বারা —

(ক) যে কোনো ব্যক্তিকে পার্ব্বত্য চট্টগ্রামের সুপারিটেণ্ডেন্ট নিযুক্ত করিতে পারেন, এবং

(The Indian evidence Act, 1872), ১৮৭৭ সালের ভারতীয় তমাদী আইন (The Indian Limitation Act 1877), ১৮৭৮ সালের ভারতীয় বনবিষয়ক আইন (The Indian Forest Act, 1878), ১৮৭৯ সালের হস্তিরক্ষণ আইন (The Elephants' Preservation Act, 1879), The General Clauses Act 1897, ১৮৯৮ সালের ফৌজদারী কার্য্যবিধি (The Code of Criminal Procedure 1898) কিন্তু ১৮১৭ ধারানুসারে প্রবর্ত্তিত নিয়মাবলী দ্বারা প্রদত্ত ক্ষমতায় চিফ্ দেওয়ান বা হেড্ম্যান কর্ত্তৃক যে সকল মোকদ্দমা মীমাংসিত হয়, তাহাতে এই আইনের কোন অংশ থাকিবে না, ১৮৯৮

তথাকথিত প্রদেশে শাসন কার্য্যের সাহায্য নিমিত্ত যে কয়জন উপযুক্ত বিবেচিত হয়, তত সংখ্যক এসিস্ট্যান্ট সুপারিন্টেন্ডেন্ট এবং অপর কর্ম্মচারী নিযুক্ত করিতে পারেন।

৫

স্থানীয় গভর্নমেন্ট কলিকাতা গেজেটে বিজ্ঞাপনী দ্বারা এই বিধানের অন্তর্গত কিংবা ভবিষ্যতে প্রবর্ত্তিত ব্যবস্থাধীন সুপারিন্টেন্ডেটের যাবতীয় বা কোন ক্ষমতা যে কোন এসিস্টান্ট সুপারিন্টেন্ডেটকে অর্পনএবং তদীয় এলাকাধীন স্থানের সীমা নিরূপন করিয়া দিতে পারেন।

৬

ফৌজদারী ও দেওয়ানী বিচারোদ্দেশ্যে এবং রাজস্ব ও সর্ব্বসাধারনের সুবিধার্থে পার্ব্বত্য চট্টগ্রাম জিলা গঠিত হইবে;সুপারিন্টেন্ডেন্ট ডিস্ট্রীক্ট ম্যাজিস্ট্রেট হইবেন;এবং উক্ত ধারানুসারে স্থানীয় গভর্নমেন্ট যে আদেশ করেন তদধীনে উক্ত পার্ব্বত্য প্রদেশ সমূহের দেওয়ানী, ফৌজদারী ও রাজস্ব অপরাপর কার্য্যসমূদয়ের পরিচালন ক্ষমতা সুপারিন্টেন্ডেন্টের হস্তে অর্পিত হইবে।

৭

পার্ব্বত্য চট্টগ্রামে এক সেসন বিভাগ গঠিত হইবে, এবং কমিশনার সেসন জাজ হইবেন। (২) সেসন জাজ স্বরূপে তৎসমীপে কমিশনার; যে কোন অপরাধের বিচার, ম্যাজিস্ট্রেট কর্ত্তৃক তৎসমীপে বিচারার্থ প্রেরিত না হইলে ও প্রাথমিক বিচারালয়ের ন্যায় গ্রহণ করিতে পারেন, এবং তাদৃশ বিচার গ্রহন কালে তিনি ১৮৯৮ সালের ফৌজদারী কার্য্যবিধির নির্দ্ধারিত ম্যাজিস্ট্রেট কর্ত্তৃক "ওয়ারেন্ট কেসের" বিচারের নীতি অনুসরণ করিণবেন।

সালের ভারতীয় পোষ্ট অফিস আইন : বঙ্গের লেপ্টেনান্ট গভর্নর বাহাদুরের ১৮৬৯ সালের পুলিস বিধান (The Bengal General Clauses Act 1899; এবং বঙ্গীয় আদালতের ১৮১৮ সালের বঙ্গের রাজকীয় বন্দী-সম্বন্ধীয় বিধানবলী (The Bengal State Prisoners Regulation 1818) প্রভৃতি আইনসমূহের যতটুকু পর্য্যন্ত সময়ে সময়ে চট্টগ্রাম জেলার প্রবর্ত্তিত হয়। তদ্ভিন্ন ১৮৮১ সালের পার্ব্বত্য চট্টগ্রামের সীমান্ত পুলিশ বিধান (The Chittagong Hill Traccts Frontier Police Regulations 1881) ইহার "ডেপুটি কমিশনার" স্থলে "সুপারিন্টেন্ডেন্ট" শব্দ বসিবে।

৮

স্থানীয় গভর্নমেন্ট ১৮৯৮ সালের ফৌজদারী কার্যবিধি অনুসারে প্রাণদণ্ডের আদেশ মঞ্জুর করিতে হাইকোর্টের ক্ষমতা পরিচালন করিবেন; এবং কমিশনার কথিত বিধানের অবশিষ্ট ব্যবস্থাসমূহে হাইকোর্টের ক্ষমতা চালাইবেন।

৯

সুপারিন্টেন্ডেন্ট পার্ব্বত্য চট্টগ্রামের যে কোন কর্ম্মচারী বা আদালত সম্মুখে উপস্থাপিত ফৌজদারী বা দেওয়ানী যে কোন মোকদ্দমা উঠাইয়া লইতে পারেন এবং তাহা হয়ত নিজেই বিচার করিতে অথবা অপর কোন কর্ম্মচারী কি আদালতের নিকট বিচারের জন্য দিতে পারেন।

## চতুর্থ পরিচ্ছেদ
(অস্ত্র, বারুদাদি, গাঁজা ও মদিরা প্রভৃতি)

১০

(১) সুপারিন্টেণ্ডেন্ট আগ্নেয়াস্ত্রের সংখ্যা এবং যে কোন গ্রামের অধিবাসীদিগের অধিকারে যে পরিমাণ ও যে রকমের বারুদাদি থাকিতে পারে, তাহা নির্দ্ধারিত করিয়া দিতে পারেন এবং যেরূপ উপযুক্ত বোধ করেন, সেই সকল অধিবাসীদিগকে একত্রিত রূপে বা তাহাদের যে কেহকে স্বতন্ত্রভাবে উক্ত আগ্নেয়াস্ত্র বা বারুদাদি অধিকারে রাখিবার অনুমতি প্রদান করিতে পারেন। (২) এই ধারার '১' অংশানুসারে যে সকল আগ্নেয়াস্ত্র রাখিবার অনুমতি প্রদত্ত হইয়াছে, তৎসমুদয়ই চিহ্নিত এবং রেজেস্টারী ভূক্ত করা যাইবে (৩) সুপারিন্টেন্ডেন্ট এই ধারার '১' অংশানুসারে প্রদত্ত আগ্নোস্ত্র ও বারুদাদি অধিকারে রাখিবার যে কোন অনুমতি তুলিয়া লইতে পারেন, এবং তদনুসারে যাবতীয় আগ্নেয়াস্ত্র ও বারুদাদি সুপারিন্টেণ্ডেন্ট অথবা তদীয় একতম অধস্তন কর্ম্মচারীর নিকট প্রদান করিতে হইবে। (৪) সুপারিন্টেন্ডেন্ট যে কোন ব্যক্তি কে বারুদাদি প্রস্তুত করিবার অনুমতি প্রদান করিতেএবং তাদৃশ অনুমতি উঠাইয়া লইতে পারেন। (৫) যদি কোন ব্যক্তি সুপারিন্টেন্ডেন্টের অনুমতি ব্যতিরেকে কোন আগ্নেরাস্ত্র বা বারুদাদি অধিকার রাখে অথবা পার্ব্বত্য চট্টগ্রাম হইতে রপ্তানী করে, কিংবা বারুদাদি প্রস্তুত করে, তবে সে তিন বৎসরের অনতিকাল পর্য্যন্ত কারাদণ্ডে বা অর্থদণ্ডে অথবা উভয় প্রকারে দণ্ডিত হইবে। (৬) পূর্ব্বে স্থানীয় গভর্নমেন্টের সম্মতি লইয়া সুপারিন্টেন্ডেন্ট লিখিত হুকুম দ্বারা কোন গ্রামে এই ধারায় '১' '২' '৪' ও '৫' অংশ সমূহ বা তাহাদের যে কোনটী প্রযুক্ত হইবে না, আদেশ করিতে পারেন।

১

(১) পূর্ব্বে কমিশনারের সম্মতি লইয়া সুপারিন্টেন্ডেন্ট লিখিত হুকুমদ্বারা দা, বর্শা, তীরধনু বা এ সমুদয়ের যে কোন অস্ত্র লইয়া যাইতে কোন গ্রামের সমগ্র কিংবা যে কোন অধিবাসীকে বারণ করিতে পারেন, যদি তৎপ্রদেশের শান্তিরক্ষাকল্পে তাদৃশ নিষেধ বিধান তাঁহার প্রয়োজনীয় মনে হয়। (২) এই বিধানের '১' অংশানুসারে বিহিত প্রত্যেক আদেশ যতকাল ধরিয়া বলবৎ থাকিবে, তাহা নির্দ্দিষ্ট করিয়া লিখিত হইবে। (৩) কোন ব্যক্তি এই বিধানে '১' অংশানুসারে বিহিত আদেশ অমান্য করিলে ছয় মাসের অনধিক কাল পর্য্যন্ত কারাদণ্ডে বা অর্থদণ্ডে অথবা উভয় প্রকারে দণ্ডিত হইবে।

২

(১) কেহ সুপারিন্টেন্ডেন্টের মঞ্জুরীকৃত পাশ (License) ব্যতিরেকেআফিঙ, গাঁজা, চরস্ অথবা এই সমুদয় দ্বারা প্রস্তুত কোন দ্রব্য আমদানী, রপ্তানি, উৎপাদন কি বিক্রয় করে, অধিকারে রাখে, অথবা আফিঙ, গাঁজা বা চরস্ উৎপাদনের নিমিত্ত কোন গাছের চাষ করে, তবে সে ছয় মাসের অনধিকাল পর্য্যন্ত কারাদণ্ডে বা অর্থদণ্ডে অথবা উভয় প্রকারে দণ্ডিত হইবে। (২) এই ধারার '১' অংশানুসারে বিহিত ব্যবস্থা থাকা সত্ত্বেও যে কোন ব্যক্তি পারিবারিক ব্যবহারের নিমিত্ত সুপারিন্টেন্ডেন্টের প্রদত্ত পাশ ব্যতিরেকে ও পাঁচ তোলা পর্য্যন্ত আফিঙ, গাঁজা বা চরস অথবা তদ্দ্বারা প্রস্তুত কোন দ্রব্য রাখিতে পারিবেন।

৩

(১) কোন ব্যক্তি সুপারিন্টেন্ডেন্টের প্রদত্ত পাশ ব্যতিরেকে কোন বিদেশীয় সুরাসার কিংবা চুয়ানো মদিরা আমদানী কি বিক্রয় করিলে তিন মাসের অনধিকাল পর্য্যন্ত কারাদণ্ডে বা অর্থদণ্ডে অথবা উভয় প্রকার দণ্ডিত হইবে। (২) (ক) কোন ব্যক্তি স্বকীয় ব্যবহারার্থে — বিক্রয়ের জন্য নহে, যে কোন বিদেশীয় সুরাসার বা চুয়ানো মদিরা — যাহারা শুল্ক প্রদত্ত হইয়াছে, আমদানী করিলে;অথবা (খ) যদি কোন ব্যক্তি তাহার স্বকীয় ব্যবহারার্থে যথাবিধি কাহার ও দ্বারা আনী, তাদৃশ সুরাসার বা মদিরা তাহার স্থানত্যাগকালে বা মৃত্যুর পর বিক্রয় করে বা তাহার পক্ষে কি তাহার সম্পর্কিত প্রতিনিধির পক্ষে 'নিলাম করা হয়, তাহা হইলেও — এই ধারার আমলে আসবে না।

ব্যাখ্যা। এই ধারার উদ্দেশ্যার্থে " বিদেশীয় সুরাসার বা চুয়ানো মদিরা" শব্দে বুঝাইতেছে যে, পার্ব্বত্য চট্টগ্রামে প্রস্তুত বা উৎপন্ন হয় না, এমন কোন সুরাসার বা চুয়ানো মদিরা।

৪

কোন ব্যক্তি সুপারিন্টেণ্ডেন্টের প্রদত্ত পাশ ব্যাতিরেকে পার্ব্বত্য চট্টগ্রামে প্রস্তুত ও উৎপাদিত সুরাসার বা চুয়ানো মদিরা রপ্তানি কি বিক্রয় করিলে তিন মাসের অনধিককাল পর্য্যন্ত কারাদণ্ড বা অর্থদণ্ড অথবা উভয়প্রকারে দণ্ডিত হইবে।

## পঞ্চম পরিচ্ছেদ

(বিবিধ)

৫

১৮৬১ সালের পুলিস আইন এবং ১৮৬৯ সালের বঙ্গীয় আইন (বঙ্গীয় পুলিস বলের ব্যবস্থা সংশোধক আইন) অনুসারে পার্ব্বত্য চট্টগ্রামে এক সাধারণ পুলিস ডিস্ট্রিক্ট স্বরূপে বিবেচিত হইবে, এবং কমিশনার ইনস্পেক্টর জেনেরেল অব্ পুলিসের যাবতীয় ক্ষমতা ও কর্ত্তৃত্ব পরিচালন করিবেন।

৬

পার্ব্বত্য চট্টগ্রামের যাবতীয় কর্ম্মচারী সুপারিন্টেন্ডেন্টের অধস্তন-স্বরূপে পরিগণিত হইবেন; তিনি তাদৃশ যে কোন কর্ম্মচারীর তথা ৬ষ্ঠ ধারানুসারে সুপারিন্টেন্ডেন্টের কোন ক্ষমতালব্ধ এসিস্টান্ট সুপারিন্টেন্ডেন্টের যে কোন আদেশ পরিবর্ত্তন করিতেপারেন। (২) কমিশনার পার্ব্বত্য চট্টগ্রামের সুপারিন্টেন্ডেণ্ট বা অপর কোন কর্ম্মচারী কর্ত্তৃক এই বিধানানুসারে বিহিত যে কোন আদেশ পরিবর্ত্তন করিতে পারেন। (৩) এই বিধানানুসারে যে কোন আদেশ স্থানীয় গভর্নমেন্ট পরিবর্ত্তন করিতে পারেন।

৭

(১) এই বিধানের অভিপ্রায় ও উদ্দেশ্যসমূহ কার্য্যকরী করিবার নিমিত্ত স্থানীয় গভর্নমেন্ট নিয়মাবলী প্রস্তুত করিতে পারেন। (২) সাধারণভাবে উপরিলিখিত ক্ষমতার কোন বাধা না

জন্মাইয়া এরূপ নিয়মাবলী দ্বারা বিশেষত ঃ —

(ক) পার্ব্বত্য চট্টগ্রামে দেওয়ানী বিচার পরিচালন সংক্রান্ত ব্যবস্থা করিতে পারেন।

(খ) তথাকথিত প্রদেশের মোকর্দ্দমায় আইন-ব্যবসায়ীদেগের উপস্থিতি নিবারণ বা নিয়মিত করিতে পারেন।

(গ) তথাকথিত প্রদেশ দলিলাদি রেজেস্টারীর ব্যবস্থা করিতে পারেন।

(ঘ) তথাকথিত প্রদেশ ভূমির হস্তান্তর করণে বাধাপ্রদান বা তাহা নিয়মিত করিতে পারেন।

(ঙ) তথাকথিত প্রদেশকে সার্কেল সমূহে, সেই সকল সার্কেল্ নানা তালুকে এবং তৎসমুদয় তালুক, আবার নানা মোজায় বিভাগ করতে পারেন।

(চ) চিফ্ দেওয়ান হেড্ম্যানগনের যোগে তথাকথিত সার্কেল, তালুক ও মৌজা সমূহের রাজস্ব নির্দ্ধারণ বা সংগ্রহ সম্বন্ধে ব্যবস্থা করিতে পারেন।

(ছ) চিফ্ দেওয়ান এবং হেডম্যানগণের ক্ষমতা ও এলেকার সীমা নির্দ্দেশ এবং তাদৃশ এলেকা ও ক্ষমতার পরিচালন নিয়মিত করিতে পারেন।

(জ) দেওয়ান ও হেড্ম্যানের নিযুক্তি ও পদচ্যুতি নিয়মিত করিতে পারেন।

(ঝ) চিফ্ দেওয়ান, হেড্ম্যান ও গ্রাম্য কর্ম্মচারীদিগকে পুরস্কারস্বরূপ সাধারণতঃ ভূমির স্বত্ত্ব বা অপর যাহা উপযুক্ত বিবেচিত হয়, দিতে পারেন।

(ঞ) চাষী রায়তগনের এক সার্কেল হইতে সার্কেলান্তরে পলায়নে বাধা, বা তাহা নিয়মিত করিতে পারেন।

(ট) সাধারণের উপকারার্থে প্রয়োজনীয় ভূমি গভর্নমেন্ট কর্ত্তৃক খাসকরণ নিয়মিত করিতে পারেন।

(ঠ) তথাকথিত প্রদেশে টেক্সের টাকা আদায় করিবার ব্যবস্থা করিতে পারেন।

(ড) এই বিধান বা তদধীন সময়ে সময়ে প্রবর্ত্তিত নিয়মানুসারে কর্ম্মচাবীদিগের কার্য্যবিধি নিয়মিত করিতে পারেন।

(৩) এই ধারানুসারে স্থানীয় গভর্নমেন্ট কর্ত্তৃক বিহিত যাবতীয় নিয়মাবলী কলিকাতা গেজেটে বিজ্ঞাপিত হইবে;এবং তাদৃশী বিজ্ঞাপনী এই বিধানের ন্যায় কার্যকরী হইবে।

৮

এই বিধান অথবা তৎকালে প্রচলিত কোন আইন ভিন্ন, এই বিধান বা উপরোক্ত নিয়মানুসারে বিহিত কোন মীমাংসা, কার্য্য বা আদেশ সম্বন্ধে অন্য কোন দেওয়ানী বা ফৌজদারী আদালতে আপত্তি উত্থাপন করা যাইবে না।

৯

১৮৬০ সালের ২২ আইন (সাধারণ বিধান ও আইনানুসারে স্থাপিত আদালতের এলেকা হইতে চট্টগ্রাম জিলার পূর্ব্ব সীমাবর্ত্তী কতিপয় প্রদেশ বিচ্ছিন্ন করার আইন) ১৮৬৩ সালের বঙ্গীয় ৪ আইন (১৮৬০ সালের ২২ আইনের সংশোধক আইন) ১৮৭৪ সালের সিডিউল ডিষ্ট্রিক্টস্ আইনের দ্বিতীয় সিডিউলের এবং ১৮৯১ সালের রহিত ও সংশোধিত করার আইনের যে অংশে (পূর্ব্বোক্ত যে কোন আইনের কথা উল্লেখ থাকে, তাহা এ) তদ্দ্বারা রহিত করা গেল।

উপরিউক্ত বিধানের অষ্টাদশ ধারানুসারে

## লেপ্টেনান্ট গভর্ণর বাহাদুর কৃত নিয়মাবলী

(Dated the 1st May 1900, Notification No. 123 P.D.)

## দেওয়ানী বিচার পরিচালন

১

দেওয়ানী বিচার কার্য্য অতীব সরল ভাবে সত্বর তার সহিত যোগ্য ও ন্যায় সঙ্গত রূপে নিস্পত্তি চলিবে।

২

বিচারক অভিযোগাদি পরিচালনকালে প্রথমত উভয়পক্ষের মৌখিক জবানবন্দি শুনিয়া তাহাদের মধ্যে প্রকৃত বিচার নিস্পত্তি করিতে চেষ্টা করিবেন। বিচারক সাক্ষ্য ব্যতিরেকে মোকর্দ্দমার প্রকৃত বিষয়ের উপর মীমাংসা করিতে অসমর্থ না হইলে, সাক্ষী আহ্বান করা হইবে না।

৩

নথিতে নিম্নোক্ত বিররনী থাকিবে, যথা — অভিযোগকারীর নাম, অভিযোক্তার নাম, মোকর্দ্দমার দাবী ও অন্য বিষয়ের প্রকৃতি, অভিযোগকারীর বর্ণনার সারাংশ, অভিযোক্তার বর্ণনার সারাংশ, (যেখানে সাক্ষ্য গৃহীত হয়) সাক্ষীর জবানবন্দীর সারাংশ, বিচার নিস্পত্তির যুক্তি এবং তারিখ ও দস্তখত যুক্ত হুকুম।

৪

কোন বিষয় বা অভিযোগে কোর্টফিস গৃহীত হইবে না।

৫

পরওয়ানা জারীর রুজিনা — অধিকতম নিকটবর্ত্তী থানা হইতে যাতায়াতে যত দিন প্রয়োজন হয়, এতদিনের দৈনিক ছয় আনা হিসাবে গৃহীত হইবে।

৬

পরওয়ানা বা ডিক্রিজারী করিতে রাজকর্ম্মচারিগণ যতদূর সম্ভব দেওয়ানী কার্য্যবিধি অনুসারে চলিবেন। অপর জিলার আদালত হইতে প্রাপ্ত সমন বা ডিক্রি সম্বন্ধে নিম্নোক্ত নিয়মাবলী পরিলক্ষিত হইবে;— (১) পার্ব্বত্য চট্টগ্রামের বাহিরের দেওয়ানী আদালত সমূহ হইতে জারী করিবার নিমিত্ত পরওয়ানা বা ডিক্রি —

(ক) পরওয়ানা সম্বন্ধে মোকর্দ্দমার অবস্থা এবং পাঠাইবার কারণ, আর ডিক্রি সম্বন্ধে রায়ের এক খণ্ড নকল — ইংরাজিতে বিকৃত করিয়া এবং

(খ) হাইকোর্টের নির্ধারিত ফিল সহ আসিলে, সুপারিন্টেণ্ডেন্ট সেই পরওয়ানা বা ডিক্রি জারী করাইবেন। (২) যদি কোন কার্য্য নৌকা ভাড়া বা রসদ বহন কি তাদৃশ কোন কারণে প্রাপ্ত ফিস হইতে জারী খরচ বেশী লাগিবে বোধ হয়, তাহা হইলে সুপারিন্টেণ্ডেন্ট সেই জারী স্থগিত রাখিবেন; এবং তৎসম্পর্কিত দেওয়ানী আদালতে ব্যয়ের বিবরণ ও আবশ্যকীয় খরচের টাকা পাঠাইবার অনুরোধ জানাইবেন। (৩) যদি কোন কারণে সুপারিন্টেণ্ডেন্ট পরওয়ানা বা ডিক্রি জারী করা যায় না বোধ করেন, তখন তিনি তদ্রূপ মনে করিবার কারণ লিখিয়া অবিলম্বে তাহা তৎসম্পর্কিত দেওয়ানী আদালতে পাঠাইয়া দিবেন, এবং পরওয়ানা বা ডিক্রি বা তৎফিস্ চূড়ান্ত আদেশ পর্য্যন্ত জমা থাকিবে। (৪) এই '২' ও '৩' অংশের কোনটী সম্বন্ধে তৎসম্পর্কিত দেওয়ানী আদালত সুপারিন্টেণ্ডেন্টের আদেশ বরাবর চট্টগ্রামের কমিশনার সমীপে পাঠাইতে পারেন; এবং কমিশনার তাহার উপর হুকুম দিবেন, ও তাহা বরাবর তৎসম্পর্কিত দেওয়ানী আদালতে জানাইবেন। যদি কোন দেওয়ানী আদালত কমিশনারের হুকুমের উপর ও কিছু করিতে ইচ্ছা করে, তবে তাহা গভর্নমেন্টের আদেশের নিমিত্ত ডিস্ট্রিক্ট জজের নামে পাঠাইবেন। (৫) সুপারিন্টেণ্ডেন্ট, যাহার উপর পরওয়ানা বা ডিক্রি জারী করিতে হইবে। তাহার মর্য্যাদা ও অবস্থানুসারে, তাঁহার নাজীর বা সার্কেল চিফ্ কিংবা রেজেস্টারীভুক্ত হেডম্যানদিগকে দিয়া এই সকল নিয়মে উল্লিখিত পরওয়ানা বা ডিক্রি জারী করাইবেন। সমন বা ডিক্রি জারীর

নিমিত্ত নির্বাচিত এজেন্টদের নিকটে মোহরযুক্ত আদেশ পাঠান ভিন্ন এই সব জারীতে পুলিশ নিয়োজিত না ও হইতে পারে। (৬) সুপারিন্টেন্ডেন্ট প্রত্যেক পরওয়ানা জারিতে তৎসম্পর্কিত দেওয়ানী আদালতে সংবাদ দিবেন এবং ডিক্রি পরিচালনা সম্বন্ধে — যতদিন পর্য্যন্ত তাহা নিষ্পত্তি না হয় সেই আদালতের সহিত পত্রাদি চালাইবেন।

৭

কোন কারণে শতকরা বার্ষিক ১২ বার টাকার অধিক সুদ আদালতে ডিক্রি দেওয়া হইবে না।

৮

যে সকল দলিল নিম্নোক্ত রেজেষ্টারী সম্বন্ধীয় নিয়মাবলী অনুসারে রেজেষ্টারী প্রয়োজন, তৎসমুদয় সেইভাবে রেজেষ্টারী না হইলে কোন মোকর্দ্দমায় গ্রাহ্য হইবে না।

৯

যে আদানপ্রদানের নিমিত্ত মোকর্দ্দমা উপস্থিত হয়, তাহা যদি খত দ্বারা সম্পাদিত হইয়া থাকে, তাদৃশ খতের রেজেষ্টারী অপরিহার্য্য হইলে, তবে কেবল সেইরূপ রেজেষ্টারী যুক্ত খতেরই মোকর্দ্দমা গৃহীত হইবে।

১০

দেওয়ানী মোকর্দ্দমার যাবতীয় আদেশের বিরুদ্ধে কমিশনার সমীপে আপিল হইতে পারিবে। তিনি এরূপ আপিলের খরচ কাহাকে দিতে হইবে — মীমাংসা করিতে পারেন।

(আইন ব্যবসায়ী এবং কার্য্যকারক Agent)।

১১

কোন ও কার্য্যে আইন ব্যবসায়ীর উপস্থিতি অনুমোদিত হইবে না এবং যাবতীয় বিষয়েই যেখানে চিফ্‌গন স্বয়ং সম্বন্ধযুক্ত, তাঁহারা যথাসম্ভব নিজেরাই কাজ চালাইবেন মাত্র। যখন চিফ্‌দের স্বয়ং উপস্থিতি অসুবিধা বা কার্য্যকারক নিশ্চিতই আইন ব্যবসায়ী হইবে না।

## দলিলাদির রেজেষ্টারী

১২

পার্ব্বত্য চট্টগ্রামে অবস্থিত ভূমি সম্পর্কীয় বা তথায় সম্পাদ্য কার্য্য সম্পর্কীয় নিম্নোক্ত শ্রেনীর দলিলাদি রেজেষ্টারী হইবে;—

(ক) স্থাবর সম্পত্তি বিক্রি, দান, বিভাগ বা বন্ধক বিষয়ক দলিল। (খ) এক বৎসরের অধিককালের জন্য স্থাবর সম্পত্তির পাট্টা। (গ) খত, কোম্পানীর কাগজ এবং টাকা দেওয়ার প্রতিজ্ঞাপত্র। (ঘ) উৎপন্ন শস্যাদি অন্য কোন দ্রব্য বা যে কোন কার্য্য সম্পাদন করিয়া দেওয়ার অঙ্গীকার বা চুক্তিপত্র। (ঙ) উইল, এবং পোষ্য গ্রহণের ক্ষমতা পত্র। (চ) বন্ধকের মুক্তিনামা। (ছ) কোন সম্পত্তি বা জমিদারীর কার্য্যাধ্যক্ষ নিয়োগ সনন্দ।

১৩

উপরিলিখিত দলিল ভিন্ন অপর দলিলাদি রেজেষ্টারী না করিলেও চলে। এবং রেজেষ্টারী না করার দরুন তাহা আদালতে অগ্রাহ্য হইবে না।

১৪

আইন বিরুদ্ধ, নীতি বিগর্হিত, সাধারণ উদ্দেশ্যের বিপরীত অথবা স্পষ্টতঃ অসম্ভব কোন প্রতিজ্ঞাপত্র রেজেষ্টারী করা হইবে না।

১৫

যদি রেজেষ্টারকারী কর্ম্মচারীর অবোধ্য এবং ঐ জেলার সচরাচর অপ্রচলিত ভাষায় কোন দলিল রেজেষ্টারীর নিমিত্ত রীতিমত উপস্থিত করা হয়, তৎসঙ্গে সচরাচর প্রচলিত ভাষায় এক যথাযথ অনুবাদ এবং তাহার এক যথাযথ নকল ও না দিলে তিনি তাদৃশ দলিল রেজেষ্টারী করিতে অস্বীকার করিবেন।

১৬

কোন দলিলে দাগ, পংক্তিদ্বয়ের মধ্যে ভ্রমসংশোধক লেখা, খালি, চাঁচিয়া তোলা বা পরিবর্ত্তন

দেখা গেলে, যদি তাদৃশ দাগ, পংক্তিদ্বয়ের মধ্যে ভ্রমসংশোধক; লেখা খালি চাঁচিয়া তোলা বা পরিবর্ত্তনে দলিলের সাক্ষ্য সম্পাদক ব্যক্তির দস্তখত বা সংক্ষিপ্ত সহি না থাকে, তবে তাহা রেজেষ্টারীর জন্য গ্রহণ করিতে অস্বীকার করিতে পারিবেন। এবং রেজেষ্টারীর সময় তাদৃশ পঙ্ক্তিদ্বয় মধ্যবর্ত্তী সংশোধক লেখা, খালি, চাঁচন বা পরিবর্ত্তনের কথা তিনি নোট করিবেন।

১৭

স্থাবর সম্পত্তি সম্বন্ধীয় কোন দলিলে তাদৃশ সম্পত্তি পরিচিত করিবার পর্য্যাপ্ত বর্ণনা না থাকিলে, রেজেষ্টারীর নিমিত্ত পরিগৃহীত হইবে না।

১৮

উইল অথবা পোষ্য গ্রহণের ক্ষমতা- পত্র ব্যতীত কোন দলীল সম্পাদিত হওয়ার তিন মাসের মধ্যে রেজেষ্টারীর নিমিত্ত উপযুক্ত কর্ম্মচারী সমীপে উপস্থাপিত না হইলে, যদি তিন মাসের মধ্যে রেজেষ্টারী না করার উপযুক্ত এবং উক্ত কর্ম্মচারীর সন্তোষজনক কারণ প্রদর্শিত না হয়, তবে তাহা রেজেষ্টারীর জন্য গৃহীত হইবে না। শেষোক্ত স্থলে চারিমাসের মধ্যে হইলে সাধারণ ফিসের চর্তুগুণ লইয়া তবে রেজেষ্টারী করা যাইতে পারিবে।

১৯

উইল বা পোষ্য গ্রহণের ক্ষমতা-পত্র যে কোন সময়ে রেজেষ্টারী হইতে পারে।

২০

রেজেষ্টারকারী কর্ম্মচারীর কার্য্য সুপারিন্টেন্ডেন্ট দ্বারা বা স্থানীয় গভর্নমেন্ট কর্ত্তৃক উক্ত কার্য্যের জন্য নিযুক্ত কর্ম্মচারী দ্বারা সম্পাদিত হইবে।

২১

রেজেষ্টারকারীর নিমিত্ত আনীত প্রত্যেক দলিলই তাহার দাবিদার বা নির্ব্বাহক কর্ত্তৃক উপস্থাপিত হইবে কিন্তু নির্ব্বাহক বা তাহার প্রতিনিধি কি ভাবার্পিত ব্যক্তি অথবা (২২শ নিয়মানুসারে

অনুমোদিত) কার্য্যকারক রেজেষ্টারকারী কর্ম্মচারীর সম্মুখে উপস্থিত বা তৎসম্পাদন স্বীকার না করিলে কোন দলিল রেজেষ্টারী করা হইবে না। যখন রেজেষ্টারকারী কর্ম্মচারী কর্ত্তৃক আহুত কোন ব্যক্তি উপস্থিত হইতে অস্বীকার করে বা শপথ গ্রহণ করিতে কি জিজ্ঞাসিত প্রশ্নের উত্তরদানে কিংবা তাহার বর্ণনায় দস্তখত করিতে অস্বীকার করে, অথবা রেজেষ্টারকারী কর্ম্মচারী সমীপে কোন মিথ্যা বর্ণনা করে, তাহা হইলে ভারতীয় দণ্ডবিধি অনুসারে দণ্ডনীয় হইবে।

২২

সাধারণ নিয়মে — (১) পার্ব্বত্য চিফ্‌ ও সম্ভ্রান্ত শ্রেণীর ব্যক্তি, (২) ইউরোপীয় ভদ্রলোক এবং (৩) পর্দ্দানসীন স্ত্রীলোকের পক্ষে মাত্র রেজেষ্টারীর কার্য্য চালাইতে কার্য্যকারক অনুমোদিত হইবে। কেবল সম্ভ্রান্ত অথবা ঘটনার সহিত স্বয়ং পরিচিত কার্য্যকারকগণকেই
কার্য্য চালাইতে অনুমতি দেওয়া হইবে।

২৩

নিম্নলিখিত হারে রেজেষ্টারীর ফিস্‌ দিতে হইবে ঃ

চাষী রায়তকে পাট্টা দিতে ৯০ আনা

১২শ নিয়মের "গ" শীর্ষকে উল্লিখিত যে কোন দলিলে — ।।০

১২শ নিয়মের "গ" শীর্ষকে উল্লিখিত দলিলে জন্য — যখন দাবি ৫০ টাকার ন্যূন থাকে — ৯০

তাদৃশ কাগজে যখন দাবি ৫০ টাকার কম বা ৩০০ টাকার অধিক থাকে না বা অনির্দ্দিষ্ট থাকে — ।।০ আনা

১২শ নিয়মের "ঘ" শীর্ষকে উল্লিখিত প্রতিজ্ঞা পত্রে, যখন ওয়াৰ্দ্দা ৩ মাসের অনধিক হয় — ।০ আনা

তাদৃশ কাগজে, যখন ওয়ার্দ্দা তিন মাসের অধিক বা অনির্দ্দিষ্ট থাকে — ।।০ আনা

১২শ নিয়মের "ঙ" শীর্ষকে উল্লিখিত যে কোন দলিলে

" " " " চ " " ।০ আনা

" " " " ছ " " ।০ আনা

১৩শ নিয়মানুসারে রেজেষ্টারী ও অপর যাবতীয় দলিলে — ।।০ আনা

২৪

যাহাতে দলিলের নকল রাখা হয়, সেই বহি লোকদিগকে দেখিতে দেওয়া যাইতে পারে, অথবা নকলের জন্য আবশ্যকীয় ব্যয় ব্যতীত অগ্রিম আট আনা ফিস্ দাখিল করিলে দলিলের এক খণ্ড নকল লওয়া যাইতে পারে।

২৫

রেজেষ্টারকারী কর্ম্মচারী দলিল রেজেষ্টারীর পূর্ব্বে তদীয় সম্মুখে উপস্থিত পক্ষদ্বয় -- তাহারা যাহাদের নামে পরিচিত হইতেছে প্রকৃত তাহারা কিনা, এবং তাহারা দলিলের প্রকৃতি ও উদ্দেশ্য পরিষ্কাররূপে বুঝিতে পারিয়াছে কিনা — তদ্বিষয়ে স্বয়ং সন্তুষ্ট হইবেন।

২৬

তিনি অনন্তর দলিলের পৃষ্ঠে নিম্নোক্ত আকারে লিখিবেন ঃ —

——————(তারিখের) ——————(ঘটিকার সময়)

পিতার নাম —————————————— সাকিন —————— এবং

—————— পিতার নাম —————————————— সাকিন

মৎকর্ত্তৃক পরিচিত——————বা —————— সাকিন —————— কর্ত্তৃক যথা নিয়মে সনাক্ত, আমার সম্মুখে উপস্থিত হইয়াছিল এবং তাহাদের সম্পাদিত কাগজ স্বীকার করিয়াছিল, ও আমাকে সন্তুষ্ট করিয়াছিল যে, তাহারা ইহার মর্ম্ম সম্পূর্ণরূপে বুঝিয়াছে।

২৭

অনন্তর সেই দলিল পৃষ্ঠ-লিপির (Endorsement) সহিত রেজেষ্টারকারী কর্ম্মচারীর পত্রাঙ্ক ও দস্তখত যুক্ত বহিতে অবিলম্বে নকল করা হইবে। এই নকলে ও রেজেষ্টারকারী কর্ম্মচারী সহি করিবেন, এবং অতঃপর সেই মূল কাগজ দাবিদাবকে ফেরৎ দিবেন।

২৮

রেজেষ্টারকারী কর্ম্মচারী এক পৃথক পুস্তকে যাবতীয় রেজেষ্টারী ও রেজেষ্টারীর অগ্রাহ্য দলিলের তারিখ অনুসারে নিম্নোক্ত মতে এক স্মারক লিপি (Memorandum) রক্ষা করিবেন ঃ—

| রেজেষ্টারীর বা রেজেষ্টারী অগ্রাহ্যের তারিখ | রেশন্ বহির কত পৃষ্ঠায় রেজেষ্টারী হইয়াছে বা কি কারণে রেজেষ্টারী অগ্রাহ্য হইয়াছে | উভয় পক্ষের নাম ও সাকিন | দলিলের প্রকৃতি ও তারিখ। |
|---|---|---|---|

২৯

যে বহিতে দলিলের নকল রাখা হয়, সেই বহি পরিপূর্ণ হইয়া গেলে কাগজেব পক্ষগণের বর্ণনানুক্রমিক এক সূচী তৎসঙ্গে পরিশিষ্ট স্বরূপ যোগ করিতে হইবে।

৩০

রেজেষ্টারী সম্বন্ধীয় যে কোন আবশ্যকীয় এবং ন্যায্য খরচ আদায়ীকৃত ফিস্ হইতে দেওয়া হইবে। আর উদ্বৃত্ত যাহা কিছু তজ্জন্য প্রয়োজন না হইলে, গভর্নমেন্ট সময়ে সময়ে যেরূপ আদেশ করেন, তদানুসারে ব্যবহৃত হইবে। রেজেষ্টারকারী কর্ম্মচারী রসিদ ও খরচের এক পাকা হিসাব রক্ষা করিবেন; এবং ত্রৈমাসিক এক একবার তাহা কমিশনার সম্মুখে মঞ্জুরী ও পুনঃদস্তখতের জন্য উপস্থিত করিবেন।

৩১

১৮৭৭ সালের ভারতবর্ষের রেজেষ্টারী বিষয়ক আইনে "পাট্টা" (স্থাবব সম্পত্তি এবং অস্থাবর সম্পত্তি-র সংজ্ঞা যেরূপ আছে, তাহা এই সকল নিয়মে এবং এই সকল নিয়মানুসারে রেজেষ্টারীকৃত দলিলাদিতে প্রযুক্ত হইবে।

যতবার সুবিধা পাওয়া যায়, রেজেষ্টারী, বহি কমিশনার কর্তৃক পরিদর্শিত এবং পুনঃ দস্তখত করা হইবে।

৩৩

সম্পাদিত দলিলের কোন পক্ষ তাহা অস্বীকার করিবার হেতুতে রেজেষ্টারী অগ্রাহ্য হইলে অগ্রাহ্য হওয়ার তারিখ হইতে তিনমাসের মধ্যে কোন পক্ষ তাহা রেজেষ্টারী করাইবার নিমিত্ত মোকর্দ্দমা উপস্থিত করিতে পারে। এরূপ মোকর্দ্দমায় রেজেষ্টারকারী কর্ম্মচারী কোন পক্ষভুক্ত হইবেন না; তদীয় অগ্রাহ্য আদেশের উপযুক্তরূপে সহিযুক্ত একখণ্ড নকল, তাহাতে দলিল রেজেষ্টারী না হওয়ার যে কারণ লিখিত আছে, সেই কারণের স্পষ্ট (Prima facia) প্রমান স্বরূপ গৃহীত হইবে। এই সকল নিয়মে যাহাই থাকুক না কেন, যে দলিল লইয়া মোকর্দ্দমা রুজু হইয়াছে, তাহা এই মোকর্দ্দমার সাক্ষ্য স্বরূপ গৃহীত হইবে।

ভূমি

হস্তান্তর বিভাগ বা ইজারাদি প্রদান

৩৪

চায়ের জন্য গভর্নমেন্ট হইতে পাট্টার প্রাপ্ত ভূমি যে কোন নিয়মে প্রদত্ত হউক তাহা এই করারে প্রদত্ত হইবে যে, উত্তরাধিকার সূত্রে হস্তান্তর ভিন্ন অথবা কমিশনারের সম্মতি ব্যতিরেকে অন্য কোনরূপে হস্তান্তর করা বা ইজারাদি দেওয়া যাইতে পারিবে না। কমিশনারের সম্মতি ভিন্ন কোন বিভাগ করা যাইবে না। পীড়া, অযোগ্যতা, নাবালকত্ব, ভ্রমণজনিত অনুপস্থিতি বা তাদৃশ প্রয়োজন বশতঃ কোন কিছু কালের নিমিত্ত অন্যকে তদীয় ভূমি দিলে তাহা ইজাবাদি বলিয়া গণ্য হইবে না; কিন্তু তেমন স্থলে কোন রায়ত তাহার প্রতিনিধি বা গচ্ছিত ব্যক্তির (Trustee) নিকট হইতে স্বকীয় দেয় রাজস্বের অধিক আদায় করিতে পারিবে না।

সার্কেল বিভাগ

৩৫

পার্ব্বত্য চট্টগ্রামে নিম্নলিখিত সার্কেলগুলি আছে। ইহাদের সীমা সর্ব্ববিদিত, এবং তজ্জন্য কোন গোলযোগ নাই —

(১) গভর্নমেন্ট সংরক্ষিত বন প্রবেশ (Govt., forest reserve) সমূহ;

(২) "সম্খসব্ ডিভিসানের খাস মহাল রূপে পরিচিত প্রদেশসহ বোমাং সার্কেল,

(৩) "সদর সব ডিভিসানের খাসমহলে পবিচিত প্রদেশ সহ চাক্‌মাচিফের।

(৬) মঙ্‌চিফের সার্কেল।

তালুক বিভাগ

৩৬

১৮৯১ খৃষ্টাব্দের লোকগণনার নিমিত্ত ১৮৯০ অব্দে যে তত খণ্ড গঠিত হইয়াছিল, তৎসমুদয় স্থায়ি বিভাগরূপেই পরিগণিত হইয়াছে এবং তাহা তালুক বলিয়া কথিত হয়। সে সকল তিন সার্কেলে নিম্নোক্তরূপে আছে:

বোমাং সার্কেলে — ১৮ খণ্ড, চাক্‌মাচিফের সার্কেলে — ৯ খণ্ড, মং চিফের সার্কেলে — ৬ খণ্ড।

মৌজা

৩৭

তালুকগুলি নানা মৌজায় বিভক্ত হইয়াছে। সাধারণ এক মৌজায় পাহাড়, জঙ্গল ও পতিত জমিসহ অন্যূন দেড়বর্গ মাইল হইতে অনধিক ২০ বর্গ মাইল পর্য্যন্ত ভূমি থাকিবে। যেখানে চাষ আছে তথায় মৌজা গঠিত হইবে, এবং তাহার বহিঃ প্রান্তবর্ত্তী সীমা মানচিত্রে বিন্যস্ত হইবে। আর যেখানে স্থায়ী গ্রাম আছে, চাষ না থাকিলেও তথার মৌজা সংগঠিত হইবেক। অপরাপর মৌজাসমুদয় অবস্থানুসারে গঠিত হইবে, এবং নির্দ্দিষ্ট না হওয়া পর্য্যন্ত তৎসমুদয় অগ্নিফাইণ্ড (undifined) অর্থাৎ অনির্দ্দিষ্ট মৌজা স্বরূপ পরিচিত হইবে।

সার্কেল ও মৌজার শাসন

৩৮

চাক্‌মাচিফ, বোমাং ও মংচিফ্ — চিফত্রয়ের উপর তওৎ সার্কেলের শাসনভার অর্পিত, গভর্নমেন্ট কর্ম্মচারী ও তদীয় পরিবার বাজারের বেপারী ও দোকানদারগণ, মৎস্য ও গর্জন খোলার পাট্টা গ্রহীতাগণ ব্যতীত সার্কেল মধ্যে বাস বা চাষকারী প্রত্যেক ব্যক্তিই এলাকাধীন চিফের প্রজা। বর্ত্তমান হেডম্যানগণের উপর মৌজা শাসনের ভার রহিয়াছে। আর যেখানে

প্রয়োজন হয়, সুপারিন্টেন্ডন্ট চিফ্ ও মোজাবাসীদিগের সহিত পরামর্শ করিয়া হেডম্যান নিযুক্ত করিবেন। প্রাগুক্ত ব্যক্তিগণ ব্যতীত মৌজামধ্যে বাস বা চাষকারী ব্যক্তিমাত্রেই তত্তৎ হেড়্ম্যানের কর্ত্তৃত্বাধীন হইবে।

খাজনা আদায়

৩৯

প্রত্যেক মৌজার খাজনা হেড়্ম্যানের নিকট দিতে হইবে। মৌজা মধ্যে অধিবাসী কিংবা চাষী প্রত্যেক গৃহস্থই হেডম্যানকে কর দিতে বাধ্য, এবং সুপারিন্টেন্ডেন্টের মঞ্জরি ব্যতীত তাদৃশ বাধ্যতা হইতে মুক্তি পাওয়া যাইবে না। হেডম্যানগণ চিফ্গণের কর্ত্তৃত্ব এবং পরিচালনাধীনে কর আদায় করিবেন। চিফ্ এবং হেডম্যান গভর্নমেন্ট যে সময়ে যেরূপ মঞ্জুর করেন, যথাক্রমে তদনুযায়ী সংগৃহীত খাজনার উপর কমিশন পাইবেন।

চিফ্ এবং হেডম্যানদিগের শাসন ক্ষমতা

৪০

চিফ্গণ অর্থদণ্ড, ক্ষতিপূরণ আদায়, এবং কয়েদ করিবার ক্ষমতার সহিত এই নিয়মের শেষবাগে বর্ণিত অভিযোগগুলি ছাড়া তাহাদের সার্কেলের যাবতীয় ঘটনা এবং তদধীন হেড়্ম্যানদিগের কৃতকার্য্যের বিচার নির্ব্বাহ করিবেন। সেইরূপ হেড়্ম্যান ২৫ টাকা পর্য্যন্ত জরিমানা ক্ষতিপূরণ আদায় এবং সুপারিন্টেণ্ডেন্টের আদেশ প্রাপ্তি পর্য্যন্ত আটক রাখিবার ক্ষমতার সহিত মৌজার আভ্যন্তরীণ কার্য্য চালাইবেন। সুপারিন্টেন্ডেন্ট এই সকল ক্ষমতা পরিচালনার উপর পুনর্ব্বিচার করিতে পারিবেন। তিনি পুলিস হইতে অভিযোগ সংঘটনের সংবাদ লইয়া থাকিবেন। উপরি উল্লেখানুসারে (চিফদিগের) ক্ষমতা ব্যতিরিক্ত অভিযোগ —

(১) গভর্নমেন্ট, গভর্নমেন্ট কর্ম্মচারী এবং গভর্নমেন্ট কর্ত্তক নিস্পন্ন বিচারে বিরুদ্ধে অভিযোগ। (২) সাংঘাতিক আঘাত সংঘটিত বা প্রাণনাশক অস্ত্র ব্যবহৃত দাঙ্গার অভিযোগ। (৩) কাহার বিরুদ্ধে খুন, অপরাধযুক্ত নরহত্যা, ইচ্ছাপূর্ব্বক গুরুতর আঘাত, বেআইনি আটক, বলাৎকার * মানুষ ভুলাইয়া নেওয়া মানুষ চুরি, * এবং অনৈসর্গিক দোষের অভিযোগ।

পাহাড়ীদের মধ্যে যে সকল বলাৎকার, মানুষ ভুলাইয়া নেওয়া, এবং মানুষ চুরি প্রভৃতি ঘটে, তৎসমুদয়ের বিচার ভার ও চিফ্দের হাতে আছে। তাঁহারা এইরূপ জাতীয় সম্পৃক্ত আরও কোন কোন অভিযোগর মীমাংসা করিতে পারেন।

(৪) বলপূর্ব্বক গ্রহণ, দস্যুতা, ডাকাইতি অনধিকার প্রবেশ অথবা ঘরে শিং দিয়া ৫০০ টাকার অধিক মূল্যের সম্পত্তি লইয়া গেলে। (৫) জালিয়াতি। (৬) পার্ব্বত্য চট্টগ্রামের ১৯০০ খ্রীষ্টাব্দেব বিধানের ৪র্থ পরিচ্ছেদের অন্তর্গত দোষসমূহ। (৭) এই সম্বন্ধে কমিশনার যাহা বিশেষরূপে নির্ব্বাচিত করেন, তত্তৎ অভিযোগ বা অভিযোম সমূহ।

### খাজানা

**৪১**

কর চতুর্ব্বিধ যথা ঃ

(১) প্রচলিত জুমকর ও বেগার; (২) চাষের খাজানা; (৩) কৃষি ব্যতীত অন্য (দোকানাদি) উদ্দেশ্যে যে ভূমি রাখা হয়, তাহার খাজানা; (৪) ছন এবং গৰ্জ্জন খোলার খাজানা।

### জুমকর ও বেগার

**৪২**

যাহারা দেশরীতি মতে জুমকর দিতে বাধ্য এমন প্রত্যেক জুমিয়া যে চিফের সার্কেলে সে বাস করে, তাঁহারা নিকট গভর্নমেন্টের জন্য জুমকর প্রদান করিবে। যাঁহার মৌজামধ্যে সে বাস করে, সেই হেড্‌ম্যান কর্ত্তৃক তাহা সংগৃহীত হইবে। যদি কোন জুমিয়া যেখানে সে বাস কবে তথা হইতে ভিন্ন সার্কেল বা মৌজায় জুমকারে, তাহা হইলে তাহাকে বিবিন্ন সার্কেল স্থলে — নিজ সার্কেল চিফ্‌কে যাহা দিতে হয়, তদ্ভিন্ন যে সার্কেলে জুম করিয়াছে তথায় ও পূর্ণ জুমকর দিতে হইবে; এবং একই সার্কেলের অন্তর্গত বিভিন্ন মৌজাস্থলে — নিজ মৌজার হেড্‌ম্যানকে যাহা দিতে হয়, তদ্ভিন্ন যে মৌজায় জুম করিয়াছে, তথায় জুমকরের অর্দ্ধেক দিতে হইবে। জুম করিয়া চাষ ও করিলে তজ্জন্য জুমকর হইতে মুক্তি পাইবে না। জুমরেজেষ্টারিতে প্রত্যেক মৌজার জুম ও জুমকর পৃথগ্‌ভাবে দেখাইতে হইবে।

### চাষের খাজানা

**৪৩**

যে কোন উপযুক্ত লোক চাষ করিতে চাহিলে গভর্নমেন্টের গেজেটের কর্ম্মচারী. চিফ্ ও হেড়ম্যান তাহাকে সর্ত্ত নির্দ্দেশ করিয়া তজ্জন্য আবশ্যকীয় ক্ষমতা দিতে পারেন। চাষের

খাজানা চিকের পরিচালন এবং পরিদর্শনাধীনে হেড্‌ম্যান কর্ত্তৃক সংগৃহীত হইযা অবস্থাবিশেষে যেরূপ সুবিধা হয়, একেবারে সরকারী কর্ম্মচারীর নিকট বা চিকের হাত দিযা প্রদান কবিতে হইবে। হেড্‌ম্যান যে কোন উপযুক্ত রায তাক্‌, তাহার ক্ষমতার যত অধিক ভূমি আবাদ হইতে পারে, সেই পরিমাণ ভূমির ভারার্পণ করিতে পারেন। প্রথম তিন বৎসরের জন্য ইহা কর হইতে মুক্তি পাওয়া যাইবে। অতঃপর সুপারিন্টেন্ডেন্ট কর্ত্তৃক কব নির্দ্ধারিত হইবে, এবং একবার যে হার নির্দ্দিষ্ট হয়, দশ বৎসরের মধ্যে তাহা পরিবর্ত্তিত হইবে না। হেড্‌ম্যান তাহার মৌজাস্থ যাবতীয় চাষের জমির এক জমাবন্দী প্রস্তুত করিবেন, তাহা সুপারিন্টেন্ডেন্ট কর্ত্তৃক পরিশোধিত হইলে দাবির মূল কাগজ বলিয়া গণ্য হইবে। এই সকল জমাবন্দী যখন সম্ভব হয়, প্রতিবৎসরই ভূমিতে গিয়া পরীক্ষিত হইবে। পাট্টা অনুসারে যে চাষ হয়, যতদিন বাজেয়াপ্ত না হয়, তাহা ও পাট্টার সর্ত্ত মতে জমাবন্দীভুক্ত করা যাইবে। যখন পাট্টার সর্ত্ত ভঙ্গ করা হয়, তখন সেই পাট্টা রদ করা হইবে, এবং যেন কোন পাট্টা দেওযা হয় নাই, জমি এমনভাবে প্রকৃত চাষীর সহিত বন্দোবস্ত করা হইবে।

## চাষ ভিন্ন অন্য জমি ও বাজারের খাজানা

৪৪

অকৃষ্ট ভূমিসমূহের খাজানা সুপারিন্টেন্ডেন্টই নির্দ্দিষ্ট কবিবেন, এবং যখন এইরূপ নির্দ্ধারিত হইবে, তাহা জমাবন্দীভুক্ত হইবে ও চাষের খাজানার ন্যায় বিভক্ত হইবে। কিন্তু বাজার সম্বন্ধে এই নিয়ম প্রযুক্ত হইবে না, সুপারিন্টেন্ডেন্ট তাহা মৌজা হইতে পৃথক কবিয়া বন্দোবস্ত প্রদান কবিবেন এবং হেড্‌ম্যানের দ্বারা বা স্বয়ং তিনি যেরূপ উচিত বোধ করেন, তাহা পরিচালন করিতে পারিবেন।

## ছন ও গর্জ্জন খোলাব খাজানা

৪৫

মৌজাসকলের (বঙ্গীয় গভর্নমেন্টের ১৯০২ সালেব এই ডিসেম্বরেব পত্র) সীমামধ্যে উৎপন্ন নূতন ছনখোলা ভিন্ন সমুদয় ছনখোলা এখনকার মত সুপারিন্টেন্ডেন্ট কর্ত্তৃক হয়তঃ বৎসর বৎসর অথবা যে কোন অবস্থাতেই দশ বৎসবেব অনধিক কোন সময়েব জন্য বন্দোবস্ত প্রদত্ত হইবে, এবং যখন বন্দোবস্তি প্রদত্ত হয় — তৎসমুদয়ের খাজানা পৃথক্‌রূপে আদায় করা হইবে, জমাবন্দীভুক্ত হইবে না বা চাষেব কি অকৃষ্টভূমিব রাজস্বের ন্যায বিভক্ত হইবে না।

জায়গীর

৪৬

প্রত্যেক মৌজামধ্যে ৫০ পঞ্চাশ একর সর্ব্বোৎকৃষ্ট কৃষিযোগ্য ভূমি সীমানির্দ্দিষ্ট ও লিপিবদ্ধ হইয়া হেড্‌ম্যান, পাটোয়ারী কি কারবারী — যদি একজন থাকে, এবং চৌকিদার — যদি এ সমুদয় নিয়োজিত হয়, প্রভৃতি গ্রাম্য কর্ম্মচারীদিগকে বেতন স্বরূপ দেওয়ার নিমিত্ত গভর্নমেন্টের খাসভূমিরূপে পৃথক থাকিবে;এবং তৎসমুদয় সুপারিন্টেন্ডেন্ট কর্ত্তৃক তাহাদের কার্য্যকাল পর্য্যন্ত বিনা করে প্রদত্ত হইবে। কোন হেড্‌ম্যান বেতনস্বরূপ এই ভূমির পঁচিশ একরের অধিক রাখিতে পারিবেন না; কিন্তু অবশিষ্ট ভূমি যতকাল কাহার ও দখলে দেওয়া না যাইবে, ততদিন সুপারিন্টেন্ডেন্ট যেরূপ উপযুক্ত বোধ করেন, অস্থায়ী বন্দোবস্তে, হেড্‌ম্যানের হেপাজতে রাখিতে পারেন। কোন কর্ম্মচারীই তাদৃশ জমি হস্তান্তর করিবার কিংবা গভর্নমেন্ট বা পরবর্ত্তী কর্ম্মচারী হইতে ভূমির উৎকর্ষ সাধনার্থ ব্যয়িত কোন ক্ষতিপূরণ লওয়ার অখণ্ডনীয় স্বত্ব থাকিবে না;কিন্তু কমিশনার নবনিযুক্ত কর্ম্মচারীকে জমির স্থায়ী উৎকর্ষের নিমিত্ত উপযুক্ত ক্ষতিপূরণ তদীয় পূর্ব্বাধিকারীকে দেওয়ার জন্য বাধ্য করিতে পারেন।

চিফ্‌দিগেব খাসমহল

৪৭

সার্কেল চিফ্ কমিশনারের মঞ্জুরী ক্রমে তদীয় সার্কেল মধ্যে এক বা ততোধিক মৌজা তাঁহার খাসমৌজারূপে রাখিতে পারিবেন এবং এরূপস্থলে তিনি যতকাল পর্য্যন্ত হেড্‌ম্যান এবং মৌজা কর্ম্মচারীর কার্য্যে ও উপযুক্তরূপে চালাইতে পাবেন, চিফ্ স্বরূপে স্বকীয় পারিশ্রমিক ভিন্ন ও হেডম্যানের প্রাপ্য যাবতীয় পারিশ্রমিক ভোগে অধিকারী হইবেন।

চিফ্‌দিগকে প্রদত্ত অধিকার এবং হেড্‌ম্যানদিগের নিযুক্তি ও পদচ্যুতি

৪৮

চিফ্‌দিগের অধিকার বঙ্গীয় গভর্নমেন্টকর্ত্তৃক নিয়মিত; সুপারিন্টেন্ডেন্ট চিফ্ এবং মৌজাবাসীদিগের সহিত পরামর্শ করিয়া হেড্‌ম্যান নিযুক্ত করিবেন, তিনি মন্দ ব্যবহার বা অনুপযুক্ততার নিমিত্ত তৎসম্পর্কিত চিফ্‌কে অবগত করাইয়া হেড্‌ম্যানকে পদচ্যুত ও করিতে পারেন। সুপারিন্টেন্ডেন্ট এতদুভয়ের কোন কাজেই চিফের ইচ্ছানুসারে চলিতে বাধ্য নহেন, কিন্তু তৎসম্বন্ধে বিশেষ বিবেচনা করিবেন। এই নিযুক্তি বংশানুক্রমে হইবে না, কিন্তু উপযুক্ত পুত্র হইলে তদীয় পিতার উত্তরাধিকারে নিযুক্ত হইতে পারিবে।

দেশান্তরগমন ও তজ্জনিত অনুপস্থিতি এবং পরাতকগন

৪৯

চাষী রায়তগণের এক সার্কেল হইতে অন্য সার্কেলে গমন যদি ও একেবারে নিষিদ্ধ নহে, তৎপ্রতি অনুৎসাহ প্রদর্শিত হইবে। কোন চাষীরায়ত সে যে সার্কেল ও মৌজা ছাড়িতে ইচ্ছা করে, তাহার যাবতীয় প্রাপ্য আদায় করিয়া না দেওযা পর্য্যন্ত দেশান্তর গমন করিতে পারিবে না; এবং চিফ্ ও হেড্ম্যানগণ এইরূপ দেশান্তর গমনে ইচ্ছুক দায়িক ও তদীয় সম্পত্তি সুপারিন্টেন্ডেন্টের আদেশপ্রাপ্তি পর্য্যন্ত আবদ্ধ রাখিতে পারিবেন। পলায়ন কালের যাবতীয় প্রাপ্য পরিশোধ না করিলে, কোন ও পলাতককে পূর্ব্ব পরিত্যক্ত সর্কেলে পুনর্বসতি করিতে দেওয়া হইবে না।

সাধারণের উদ্দেশ্য প্রয়োজনীয় ভূমি

৫০

কৃষিযোগ্যভূমি হেড্ম্যানদিগের দ্বারা এরূপে বিলি করা হইবে না, যাহাতে রাস্তা কি পথ, অথবা সাধারণের সুবিধা বা গভর্নমেন্টের আবশ্যকতার ব্যাঘাত ঘটে, এবং এই অন্তরায স্বরূপ বিহিত যে কোন বন্দোবস্ত সরাসরি মতে রদ করা যাইবে। বন্দোবস্তি প্রদত্ত কোন জমি যখন গভর্নমেন্টের প্রয়োজনে আসে, তখন তাহা ক্ষতিপূরণ প্রদান পূর্ব্বক পুনবায় লওয়া যাইতে পারিবে।

(S.D.) J.A. Bourdillon,
Offig, Chief Secy. to the Govt. of Bengal

অন্ত্যভাগ

মৌজার চকবন্দী

চাক্মা সার্কেল।

এক নম্বর তালুক কাচালং

১

ধামাইছ্রা —— পরিমাণফল ১০ বর্গমাইল, রাজা বাহাদুরের খাস। সীমা যথা, — উ – কাচালঙের শাখা মুবাছ্রী; পূ—কাচালং, ও কর্ণকুলী; পচেঙ্গী ও কাচালঙের মধ্যবর্ত্তী উচ্চ পর্ব্বতশ্রেণী।

২

বড়কাট্টলি-পরিঃ ১৭ বঃমাঃ, হেড্‌ম্যান শ্রীনীলচন্দ্র দেওয়ান। সীমা যথা — উ——ডাইনর খারিকাটা ছরা;পূ—কাচালং নদী; দ—মাহালছবী;প — দক্ষিণে বন্দকবলা এবং উত্তরে কিল্লামুড়ার মধ্যবর্ত্তী উচ্চ পর্ব্বতশ্রেণী।

৩

লংগদুছ — পরিঃ ২০ বঃ মাঃ রাজাবাহাদুরের খাস। সীমা যথা — উ — কাচালং রিজার্ভ; পূ — কাচালং নদী; দ — খারিকাটা ও ডাইনের খারিকাটা;প — দক্ষিণে কিল্লামুড়া ও উত্তরে গবমারার মধ্যবর্ত্তী (১৪৩৯ ফিট উচ্চ) পর্ব্বতশ্রেণী।

৪

বরুনাছরী — পরিঃ ২০ বঃ মাঃ রাজাবাহাদুবের খাস সীমা যথা. .— উ — মাহালহরী;পূ — কাঁচালংনদী;দ — মুবাছরী প — চেঙ্গী ও কাচালঙের মধ্যবর্ত্তী উচ্চপর্ব্বতশ্রেণী।

৫

চাল্‌দ্যাতলীছরা — পরিঃ ৩ বঃ মাঃ হেডঃ শ্রী জেলাধন দেওয়ান। সীমা যথা — উ নলুয়া এবং গবছরী;পূ — কুকুরশিড়া। ট্যাংঙ্গাপর্ব্বত শ্রেণী;দ — বামের খাগারাছরী;পঃ — রাঙাপানিছরার উৎপত্তিস্থান হইতে বামের খাঁগারাছরীর দিকে বিস্তৃত ক্ষুদ্র পর্ব্বতশ্রেণী, নলুয়ার শাখা রাঙ্গাপানিছরা।

৬

হেদলাটছরা — পরিঃ বঃ ১৺/¸ মাঃ, হেডঃ শ্রী আপেত পাঁনজি (কুকি)। সীমা যথা, উ— লংগদু বাঁকের উপরে এক ছোট নালা, ঐ নালার উৎপত্তিস্থান হইতে পেট ন্যাবমার ছরার শাখা। উগলছরী পর্য্যন্ত এক সরল রেখা; পূ — উগল — ছরী; দ — হেদলাটছরা, তাহার উৎপত্তিস্থান হইতে প্রাগুক্ত উগলছরী পর্য্যন্ত এক সরল রেখা; প — কাচালং।

৭

ডলুছরী — পবিঃ ৩ বঃ মাঃ হেড্ঃ শ্রীচন্দ মানিক দেওয়ান। সীমা যথা. উ — রিজার্ভ লাইন; পূ — মুনিমাগোছারা এবং ঐ ছরার মুখ (মোহনা) হইতে রিজার্ভ লাইন পর্য্যন্ত উত্তরাভিমুখে

এক সরল রেখা; দ — বড়কল পর্ব্বতশ্রেণী; প — বড়ডলুছ্বরী, এবং ঐ ছ্বরার মুখ হইতে উত্তরদিকে রিজার্ভ লাইন পর্য্যন্ত এক সরলরেখা।

৮

ঘুইছ্বরী — পরিঃ ৪ বঃ মাঃ হেডঃ শ্রী নবচন্দ্র দেওয়ান। সীমা যথা, — উ — রিজার্ভ লাইন কাকপর্য্যার শাখা দুইছ্বরীর মুখ হইতে উত্তর দিকে রিজার্ভ লাইন পর্য্যন্ত এক সরল রেখা খুইছ্বরী পূ — বড়কল পর্ব্বতশ্রেণী; দ — কাক পর্য্যার শাখা মুনিমাগোছাছ্বরা; প— মুনিমা গোছাছ্বরা ঐ ছ্বরার মুখ হইতে উত্তরদিকে রিজার্ভলাইন পর্য্যন্ত এক সরলরেখা।

৯

মারিচ্যাচর — পরিঃ ৮ বঃ মাঃ, হেড্ঃ শ্রী থৈয়াতালুকদার। সীমা যথা — উ — পেটান্যার মার ছ্বরা বামের পেটান্যার মার ছ্বরা, ইহার শাখা তালছ্বরী, বড়কল পর্ব্বতশ্রেণী হইতে পশ্চিম দিকে বিস্তৃত ক্ষুদ্র পর্ব্বতশ্রেণী, পূ — বাডুলছ্বরী; দ — বাডুলছ্বরীর মুখ হইতে নলুয়াছ্বরী; প — কাচালং।

১০

রাঙাপানিছ্বরা — পরিঃ ১$^{১}/_{২}$ বঃ মাঃ হেড্ঃ শ্রী দির্ব্বধন দেওয়ান। সীমা যথা, — উ — নলুয়া; পূ — নলুয়ার শাখা রাঙাপানি ছ্বরার উৎপত্তিস্থান হইতে দক্ষিণদিকে বামের খাগরাছ্বরীর দিকে বিস্তৃত ক্ষুদ্র পর্ব্বতশ্রেণী; দ — খাগরাছ্বরী এবং বামের খাগবাছ্বরী; প — নলুয়াছ্বরার নিকট হইতে ঢেবাছ্বরীর দিকে দক্ষিণাভিমুখে বিস্তৃত ক্ষুদ্র পর্ব্বতশ্রেণী, এবং সেই পর্ব্বতশ্রেণীর দক্ষিণপ্রান্ত হইতে খাগারাছ্বরী পর্য্যন্ত দক্ষিণদিকে এক সরলরেখা।

১১

পেটান্যার মারছ্বরা — পরিঃ ১০ বর্গ মাঃ হেড্ শ্রী কর্ণচন্দ্র তালুকদার সীমা যথা, — উ — হেড্লাটছ্বরা, তাহার উৎপত্তিস্থান হইতে কাচালঙের শাখা উগলছ্বরী পর্য্যন্ত পূর্ব্বদিকে এক সরল রেখা তাহা হইতে ছোট উলুছ্বরী পর্য্যন্ত এক সরলরেখা, মুখ পর্য্যন্ত ছোট উলুছ্বরী, তাহা হইতে রিজার্ভ লাইন পর্য্যন্ত এক সরলরেখা, রিজার্ভ লাইন, বড় উলুছ্বরী মুখ হইতে রিজার্ভ লাইন

পর্য্যন্ত এক সরলরেখা; পূ — বড় ডলুছ্বরী; দ — বড়কলের উচ্চ পর্ব্বতশ্রেণী হইতে পশ্চিমদিকে বিস্তৃত ক্ষুদ্র পর্ব্বতশ্রেণী, বামের পেটান্যার মার ছ্বার যে স্থানে তদীয় করদ তালছ্বরী মিলিত হইয়াছে, তৎপর্য্যন্ত তালছ্বরী, দোছ্বরী পর্য্যন্ত বামের পেটান্যার মার ছ্বরা; প — কাচালং

১২

গবছ্বরী — পরিঃ ৪ বঃ মাঃ, হেড্ঃ শ্রীনীলচন্দ্র রোয়া (মেঘ) সীমা যথা — উ — গবছ্বরীর মুখ হইতে উৎপত্তিস্থান পর্য্যন্ত নলুয়া; পূ—বড়কল পর্ব্বতশ্রেণী; দ — গবছ্বরী; প — নলুয়া ও গবছ্বরী।

১৩

নলবন্যা — পরিঃ ৫ বঃ মাঃ রাজা বাহাদুরের খাস। সীমা যথা,—উঃ—বড়কল পর্বত শ্রেনী; পূ — কর্ণফুলী; দ — কর্নফুলী; প — গর্গরিছ্বরা।

১৪

ভাসান্যা আদম — পরিঃ ৫ বঃ মা-, হেডঃ শ্রীমনুয়া তালুকদার। সীমা যথা—উ—নলুয়াছ্বরা; পূ — নলুয়া ছ্বরার নিকট হইতে যাহা ঢেবাছ্বরার দিকে বিস্তৃত হইয়াছে ঐ ক্ষুদ্র পর্ব্বতশ্রেণী, তাহার দক্ষিণপ্রান্ত হইতে খাগরাছ্বরী পর্য্যন্ত দক্ষিণ দিকে এক সরলরেখা; দ-খাগরাছ্বরী; প — কাচালং।

১৫

নলুয়া —পরিঃ ৩ বঃ মাঃ হেডঃ শ্রীকিনারাম তালুকদার। সীমা যথা, — উ — যাহাতে বাদুলছ্বরীর উৎপত্তি হইয়াছে, বড়কল পর্ব্বতশ্রেণী হইতে পশ্চিমাভিমুখে প্রবাহিত সেই জলস্রোত; পূ — বড়কল পর্ব্বতশ্রেণী এবং নলুয়া; প — নলুয়ার করদ বাড়ুলছ্বরী।

১৬

খাগরাছ্বরী — পরিঃ ৬ বঃ মাঃ হেড্ শ্রী মদনমোহন দেওয়ান। সীমা যথা — কাচালঙের শাখা খাগাবাছ্বরী এবং বামের খাগারাছ্বরী; পূ — কুকুরশিরা ট্যাংগা পর্ব্বতশ্রেণী দ -- ডাইনের উলটাছ্বরী, ডাইনর জুকছ্বরীর উৎপত্তিস্থান হইতে ডাইনর ও বামের উলটাছ্বরীর সংযোগস্থল পর্য্যন্ত এক সরলরেখা, ডাইনর জুকছ্বরী এবং মুখ পর্য্যন্ত জুকছ্বরী; প — কাচালং।

১৭

ঘনমোহর — পরিঃ ৭ বঃ মাঃ হেড্ঃ শ্রী শশিমোহন দেওয়ান সীমা যথা, -- ১৬ নম্বর খাগারাছরীর মোজাব দক্ষিণ সীমা; পূ — কুকুরশিরা ট্যাঙ্গ্যা পর্ব্বতশ্রেণী; দ — কেরেঙা ছরীর শাখা লেমুছরী এবং কেরেঙাছরী; প — কাচালং।

১৮

কাকপর্য্যা — পরিঃ ২০ বঃ মাঃ হেডঃ শ্রী যুবলাৎ তালুকদার। সীমা যথা — উ — পূর্ব্বে বড়কল পর্ব্বতশ্রেণী হইতে পশ্চিমে যেখানে ডাইনের কাকপর্য্যার মুখ হইতে উত্তরাভিমুখে কাচালং রিজার্ভে মিলাইতে এক রেখা টানা যায়, সেই বিন্দু পর্য্যন্ত কাচালং ফরেষ্ট রিজার্ভ; পূ — উত্তরে যেখানে রিজার্ভ লাইন বড়কল পর্ব্বতশ্রেণীতে মিলিত হইয়াছে, সেই বিন্দু হইতে দক্ষিণে ডানের কাক্পয্যার দ্বিতীয় কোছরীর জলাঙ্ক পর্য্যন্ত বড়কল পর্ব্বতশ্রেণী; দ — ডানের কাকপর্য্যার মুখ হইতে প্রথম দোছরী পর্য্যন্ত, তথা হইতে দ্বিতীয় দোছরী পর্য্যন্ত বামের দোছরী, অনন্তর জলাঙ্ক পর্য্যন্ত ডানের দোছরী; প — ডানের কাকপর্য্যা এবং তাহার মুখ হইতে ফরেষ্ট রিজার্ভ পর্য্যন্ত এক সরলরেখা।

১৯

দেওয়ানের চর — পরিঃ ৪ বঃ মাঃ হেড্ঃ শ্রী লাইযাং রোয়াঝা (পাস্থোরা) সীমা যথা -- উ — কর্ণফুলীর করদ রাতা কুরীশিলছরা; পূ — বড়কল পর্ব্বতশ্রেণী; দ — গগরীছরী এবং কর্ণফুলী; প — কর্ণফুলী।

২০

বেগেনাছরী — পরিঃ ৭ বঃ মাঃ হেডঃ শ্রীভুবনচন্দ্র দেওয়ান। সীমা যথা, উ — হালম্বায় পতিত ভূর্ব্বান্যাছরা; পূ — বড়কল পর্ব্বতশ্রেণী; দ — রাতাকুরী শিলছরা ও কর্ণফুলী, প — হালম্বা।

২১

হালম্বা—পরি ৬ বঃ মাঃ হেড্ঃ শ্রী চেংখাং রোয়াঝা (পাঙ্খোয়া) সীমা যথা উ --- বামের হালম্বায় পতিত গবছরী, কুকুর শিরা পর্ব্বতশ্রেণী; এবং বড়কল পর্ব্বতশ্রেণী; পূ — বড়কল পর্ব্বতশ্রেণী; দ ঃ বামের হালম্বার করদ ভূর্ব্বান্যা; প — বামের হালম্বা।

২২

কাকটীছরী — পরিঃ ১৮ বঃ মাঃ; হেড্ঃ শ্রী ইন্দ্রজয় দেওয়ান। সীমা যথা উ — কেবেঙ্গা ও তাহাতে পতিত লেমুছরী এবং কুকুরশিরা ট্যাঙ্গ্যা পর্ব্বতশ্রেণী; পূ — হালম্বাছরা, দ কর্ণফুলী; প — কাচালং।

২৩

বগাচতর — পরিঃ ৮ বঃ মাঃ হেডঃ শ্রী গোলক তালুকদার। সীমা যথা, উ—রিজার্ভ লাইল, প—ছোডলুছরী, দ—কাচালঙে পতিত 'ঝিড়ি' এবং ডানের উগলছরী, প—কাচালং।

২। দুই নম্বর তালুক চেঙ্গী।

১

হাজারী বাক — পরিঃ ৮ বঃ মা; রাজা বাহাদুরের খাস। সীমা যথা, উ — কাগত্যা ছরা এবং ঐ ছরার উৎপত্তি স্থান হইতে কর্ণফুলীর শাখা চারিখঙের মুখ পর্য্যন্ত এক সরলরেখা; প — কাইন্দার মুখ হইতে চারিঙের মুখ পর্য্যন্ত কর্ণফুলী; দ — চেঙ্গীর মুখ হইতে কাইন্দার মুখ পর্য্যন্ত কর্ণফুলী; প — চেঙ্গীনদী।

২

বন্দুক ভাঙা — পরিঃ ২০ বঃ মাঃ হেড্ঃ কুমার শ্রীযুক্ত রমণীমোহন রায়। সীমা যথা উ — শেলছরী, তৎ করদ দ্বিমুখ্যা ছরা এবং উৎপত্তিস্থান পর্য্যন্ত বামের দ্বিমুখ্যা ছরা; পূ— চেঙ্গী ও কাচালঙের মধ্যবর্ত্তী উচ্চ পর্ব্বতশ্রেণী; দ — কাগত্যা ছরা এবং তাহার উৎপত্তি স্থান হইতে কর্ণফুলীর করদ চারিখণ্ডের মুখ পর্য্যন্ত এক সরলরেখা;

৩

ছয়কুড়ি বিরল — পরিঃ ৩ বঃ মাঃ হেড্ঃ শ্রী অবিনাশ চন্দ্র দেওয়ান। সীমা যথা, উ — দোছরী পর্য্যন্ত সাবেক্‌ক্যাং এবং এই মৌজার পূর্ব্ব ও দক্ষিণ সীমা রেখার যোগস্থল পর্য্যন্ত ডানের সাবেকক্যাং। পূর্ব্ব ও দক্ষিণ — সাবেক্‌ক্যাং কিল্লাছরার সহিত মিলন স্থান পর্য্যন্ত মাইচছরী ও ছয়কুড়ি বিলের মধ্যবর্ত্তী পর্ব্বত শ্রেণী, তথা হইতে কিল্লাছরা পার হইয়া জনের সাবেক্‌ক্যাং পর্য্যন্ত উত্তর পূর্ব্বদিকে এক সরলরেখা; প — চেঙ্গী নদী।

